# বনফুল উপন্যাস সমগ্র

(ষষ্ঠ খণ্ড)

শ্রীবলাইচাঁদ মুখোপাধ্যায়




নিউ বেঙ্গল প্রেস (প্রাঃ) লিঃ

৬৮, কলেজ স্ট্রিট, কলকাতা - ৭০০ ০৭৩

**প্রকাশক ঃ**
শ্রী প্রবীরকুমার মজুমদার
নিউ বেঙ্গল প্রেস (প্রাঃ) লিমিটেড
৬৮, কলেজ স্ট্রীট
কলিকাতা-৭০০ ০৭৩

**প্রথম প্রকাশ** - জানুয়ারি ২০০০

**প্রচ্ছদ ঃ**
পার্থপ্রতিম বিশ্বাস

**মুদ্রক ঃ**
বি. সি. মজুমদার
নিউ বেঙ্গল প্রেস (প্রাঃ) লিমিটিড
৬৮, কলেজ স্ট্রীট
কলিকাতা-৭০০ ০৭৩

# সূচীপত্র

# ।। বনফুলের কথাশিল্প ।।

বাঙালি সাহিত্য-পাঠকের কাছে বহুকাল ধরে পরিচিত নাম 'বনফুল' তথা বলাইচাঁদ মুখোপাধ্যায়। নিঃসন্দেহে অন্যতম প্রিয় নাম। কথা-সাহিত্যিক তিনি। বেশ কিছু কবিতা, বেশ কয়েকটি নাটক এবং আত্মকথাসহ কিছু প্রবন্ধ লিখলেও তাঁকে মনে রাখি তাঁর উপন্যাস ও ছোটোগল্পের জন্যে। ছোটোগল্পেই তাঁর প্রতিভার বিকাশ শিখর স্পর্শ করেছিল। বাংলা সাহিত্যে খুব ছোটো গল্প—তার মধ্যে কয়েকটিকে অণুগল্পও বলা যায়—তিনি যতটা সাফল্যের সঙ্গে সৃষ্টি করতে পেরেছেন তার কাছাকাছি আর কাউকে দেখা যায় না। বাংলা ছোটোগল্পের প্রাঙ্গণে এক নতুন গল্প-রূপবন্ধের সফল স্রষ্টা হয়ে ওঠার গৌরব তাঁরই। কিন্তু ঔপন্যাসিক বনফুলও বিভিন্ন দিক থেকে বিশিষ্ট। অনেক উপন্যাস তিনি লিখেছেন। গভীরতায় ও শিল্পগুণে সবগুলিই হয়তো সমুচ্চমান সম্পন্ন নয়। কিন্তু তবু তাঁর কোনো উপন্যাসকে তুচ্ছ করা যায় না। সবগুলির মধ্য দিয়েই কথাশিল্পী বনফুল নিজের স্বাতন্ত্র্যের বিভা প্রোজ্জ্বলবিকীর্ণ করে দিয়েছেন। বড়ো লেখক তাঁকেই বলি—যাঁর দুর্বল রচনাকেও উপেক্ষা করা যায় না। শিল্পের উত্তীর্ণতা অনেকটাই রহস্যামণ্ডিত। কোন্ লেখা কী-ভাবে শিল্পমায়ার যাদুস্পর্শটি হঠাৎ পেয়ে যায়, তা কেউই বলতে পারেন না। সব লেখা সব সময় সব পাঠকের মনের মতো না হতেও পারে। এক সময়ের অন-আদৃত লেখা ভিন্ন সময়ে, ভিন্ন পাঠক-গোষ্ঠীর কাছে অত্যন্ত শিল্পগুণ-সম্পন্ন বলে বিবেচিত হতে পারে। কিন্তু একজন বড়ো লেখকের সব লেখার মধ্যেই আমরা তাঁর ব্যক্তিত্ব-চিহ্নিত জীবনবোধের আন্তরিক উদ্ভাস অনুভব করব। বনফুল ঠিক সেই জাতের ঔপন্যাসিক। আমরা সন্ধান করবার চেষ্টা করব তাঁর সৃষ্টিকর্মের সেই কেন্দ্রীয় শান্তির স্বরূপ। প্রসঙ্গত বলে রাখতে হয় যে, বর্তমান খণ্ডে সংকলিত হয়েছে—এমন রচনাগুলিই এই মুখবন্ধ-লিখনের অবলম্বন।

কালানুক্রমিকভাবে প্রথম লেখা 'জঙ্গম' উপন্যাস। প্রথম খণ্ড প্রকাশিত হয়েছিল ১৯৪৩ খ্রিস্টাব্দে; দ্বিতীয় ও তৃতীয় খণ্ড ১৯৪৫ খ্রিস্টাব্দে। পাঁচটি অধ্যায়ে বিন্যস্ত এই উপন্যাসের প্রথম খণ্ডটিতে উপন্যাসের প্রথম অধ্যায় স্থান পেয়েছে; বাকি চারটি অধ্যায় দ্বিতীয় ও তৃতীয় খণ্ডে সমানভাবে বিভক্ত হয়ে রূপায়িত হয়েছে। অনেকে 'জঙ্গম'-কে বনফুলের শ্রেষ্ঠ উপন্যাস মনে করেন। অনেকের কাছেই মনে হয়েছে 'জঙ্গম' এপিক উপন্যাস। উপন্যাসটিতে এপিক

লক্ষণ কতটা আছে বা আদৌ আছে কিনা সে আলোচনায় আমরা যথাসময়ে আসব। প্রথমে উপন্যাসটির টেক্‌স্‌ট্‌ সামনে রেখে কোন্‌ কোন্‌ প্রসঙ্গ বিশেষভাবে মনে আসে সে দিকেই দৃষ্টি দেওয়া যাক।

উপন্যাসের রচনা-কাল এবং প্রকাশ-কাল যেহেতু দ্বিতীয় বিশ্বযুদ্ধের অন্তর্বর্তী—সে জন্য স্বাভাবিক ছিল এই প্রত্যাশা যে, দ্বিতীয় মহাযুদ্ধের পটভূমি ফ্যাসিবাদ-বিরোধী আন্দোলনের তরঙ্গ ছায়া ফেলবে কাহিনির চরিত্রগুলির জীবনযাপনে। কিন্তু সে-দিক থেকে আমাদের কিছুটা হতাশ হতে হয়। এই উপন্যাসের চরিত্ররা প্রধানত দেখা দিয়েছে কলকাতা শহরের পথে, বস্তিতে, নিম্ন মধ্যবিত্তের জীর্ণ গৃহে এবং বিত্তবানের সাজানো বাড়ি এবং বাগানে। চরিত্রগুলি মধ্যবিত্ত শ্রেণির পরিসরের মধ্যেই ঘোরাফেরা করে।

এই জায়গায় এসে উপন্যাসটিকে ফিরে দেখি—যদি কোথাও পাওয়া যায় সময়ের সংকেত; যদি বোঝা যায় ঠিক কোন সময় ঘটে চলেছিল এই আখ্যানের ঘটনাবলি।

ক্রমশ বোঝা যায়, এই উপন্যাসের কালপর্ব দ্বিতীয় মহাযুদ্ধ শুরু হবার আগেই নির্দিষ্ট করা হয়েছে। সময়ের যে ইঙ্গিত পাওয়া যায় তা ক্যাপিটালিজম এবং কমিউনিজম—পুঁজিবাদ এবং সাম্যবাদের মতাদর্শজনিত বিতর্ককে কেন্দ্র করে গড়ে উঠেছে। আমাদের সেই সূত্রটি অনুসরণ করেই চলতে হয় যখন ভারতে কমিউনিস্ট পার্টি প্রতিষ্ঠিত হয়ে গেছে এবং এতটা শক্তি অর্জন করেছে যে মানুষের মনে কিছুটা প্রভাবও বিস্তার করেছে। মোটের উপর ধরে নেওয়া যায় বিশ শতকের তিরিশের দশকের মধ্যভাগ এই উপন্যাসের কালপর্ব। উপন্যাসের কাহিনি শেষ হয়েছে দ্বিতীয় মহাযুদ্ধ শুরু হবার মুহূর্তে। মধ্যবিত্ত বাঙালি যুবকেরা তখন হয় দক্ষিণপন্থী, অথবা বামপন্থী, অথবা ঔপনিবেশিক স্থিতাবস্থা বজায় রাখতে গিয়ে নিরাপত্তাপন্থী। এই তিন শ্রেণির যুবকদেরই পাওয়া যাবে এই উপন্যাসে।

এই উপন্যাসে লেখক কোনো দিক থেকেই সময়ের বহিরঙ্গ সংকেতকে স্পষ্ট করে তোলেননি। এই সময়ে ১৯৩৭-১৯৩৮-১৯৩৯-এ গান্ধী ও সুভাষচন্দ্র বসুর মতবিরোধ বাংলার রাজনীতির একটি উল্লেখযোগ্য দিক ছিল। তার বিশেষ কোনো উল্লেখ নেই। এপিক কাব্যগুলির কেন্দ্রে প্রায়শই থাকে যুদ্ধ। এপিক উপন্যাসে ইতিহাসের নথিভুক্ত কোনো প্রত্যক্ষ যুদ্ধের সন্ধান সব সময়ে পাওয়া যায় না। তবু এপিক উপন্যাসের কেন্দ্রীয় চরিত্র একটি যুদ্ধের মধ্য দিয়ে অগ্রসর হয়। সেই যুদ্ধ রাজনৈতিক শক্তির সঙ্গে হতে পারে, সামাজিক সংস্কারের সঙ্গে হতে পারে। বাংলা সাহিত্যে এপিক উপন্যাস বলে কথিত রবীন্দ্রনাথের 'গোরা'-তে এই দুটি যুদ্ধই অনুভব করা যায়। পরবর্তী কালের এপিক উপন্যাস যদি 'প্রথম প্রতিশ্রুতি'-(১৯৬৫)কে বলি —সেখানে পিতৃতান্ত্রিক সমাজের কায়েমি অধিকারের বিরুদ্ধে নারীর প্রতিবাদ ও সংগ্রামকেই উপজীব্য করা হয়েছে। এছাড়া সতীনাথ ভাদুড়ীর 'ঢোঁড়াই

চরিতমানস' এপিক লক্ষণাক্রান্ত হয়ে উঠেছে। ভারতীয় নিম্নবর্গের সামাজিব বিবর্তনের সঙ্গে ভারতের স্বাধীনতা সংগ্রামের অবিচ্ছেদ্য সংযোগেই সম্ভব হয়েছে উপন্যাসের এই বিস্তার। এছাড়া ছয় পর্বে বিস্তৃত অন্নদাশঙ্কর রায়ের 'সত্যাসত্য' এবং বাংলার উনিশ শতকের ইতিহাসকে অবলম্বন করে লেখা বেশ কয়েকটি একাধিক পর্বে পরিকল্পিত উপন্যাসের নাম করা যায় যেগুলিকে মহাকাব্যের লক্ষণাক্রান্ত বলেছেন অনেকেই। সময়ের বিস্তার এবং একাধিক প্রজন্মের অধিনায়কত্বে উপন্যাসের এগিয়ে চলাকে সহজেই এপিক বলে ভাবা যেতে পারে। কিন্তু 'গোরা' কিংবা 'ঢোঁড়াই চরিতমানস' কিংবা অন্নদাশঙ্করের 'সত্যাসত্য' কোনোটিতেই কালপর্ব তত বিস্তৃত নয়, নায়কও একজনই। তার একার ব্যক্তিত্বের মধ্য দিয়েই দেশকালের স্বরূপ এবং অগ্রগতি উদ্ভাসিত হয়েছে। গোরা এবং ঢোঁড়াই—দুজনেই এই অর্থেই মহাকাব্যের নায়ক।

এইবার আমরা 'জঙ্গম' উপন্যাসের নায়ক শঙ্করসেবক রায়-এর দিকে চেয়ে দেখতে পারি। বিহারের এক সম্পন্ন মধ্যবিত্ত পরিবারের সন্তান শঙ্কর। পিতা অনেক ভূ-সম্পত্তির মালিক। সে কলকাতায় হস্টেল-এ থেকে কলেজে পড়ে, বিষয় বিজ্ঞান। এইখান থেকে শুরু হয়েছে উপন্যাস। তার লেখাপড়া, বন্ধুবান্ধব, বন্ধুদের সূত্রে পরিচিত হওয়া কলকাতার তথাকথিত এলিট ক্লাস, আবার দরিদ্র ভাগ্যান্বেষী গণক থেকে শুরু করে পানওয়ালি ও দেহজীবিনী নারীদের সে চিনেছে। জীবনকে বিভিন্ন দিক থেকে দেখতে দেখতে এই গ্রাম থেকে আগত যুবক নাগরিক হয়ে ওঠে; পুরোনো সংস্কারগুলি পরিবর্তিত হতে থাকে; মানুষকে কোনো পূর্ব-নির্দিষ্ট আদর্শে নয়, তার নিজস্ব মূল্যে এবং পারিপার্শ্বিক অনুসারে তাকে বিচার করতে হবে—এই সত্য সে ধীরে ধীরে বুঝে নেয়। এভাবেই পরিণত হয় তার মন। উপন্যাসের শেষে দেখি গ্রাম ছেড়ে শহরে আসা শঙ্কর শহরে নিজেকে প্রতিষ্ঠিত করবার সংগ্রাম জিতেই নিয়েছিল। পত্রিকা-অফিসে চাকরি হয়েছিল, লেখক হিসেবে নিজেকে খানিকটা পরিচিতও করেছে। কিন্তু তারপরেও সে শহর ছেড়ে ফিরে যায় তার গ্রামে। গ্রামে কলেরা লেগেছে, মারা গেছে চেনা মানুষ, গোপনে সহমৃতা হয়েছেন তার স্ত্রী, সে জন্য গোলমাল করছে পুলিশ। এই সময় সহসা শঙ্কর তার সমস্ত দুর্বলতা, কলকাতার জীবনের সমস্ত নাগরিক বিলাস এবং নিজের ব্যক্তিগত জীবনের উন্নতি, লেখক হিসেবে নিজেকে এগিয়ে নিয়ে যাওয়া—এই সমস্ত কিছু ছেড়ে ফিরে যায় তার গ্রামে এবং ঠিক করে নেয় নিজের কর্তব্য। উপন্যাসের অখণ্ড সংস্করণের শেষ পৃষ্ঠায় বনফুল শঙ্করের মনের চিত্রটি তুলে দিয়েছেন পাঠকের সামনে—"এবার ফিরিয়া গিয়া জমিদারির সর্বময় কর্তা সে আর হইবে না। উৎপলের জমিদারির ভার লইবে উৎপলের প্রজারাই। তাহারাই নিজেদের মধ্যে প্রতিনিধি নির্বাচন করিয়া শাসন-পরিষদ গড়িবে, নিজেদের হিতাহিত চিন্তা নিজেরাই করিবে। তাহাকে যদি নির্বাচন করে, ভৃত্যের মত সেবা করিবে সে। তাহার বেশি আর কিছু নয়। নিজে সে

কৃষকজীবনযাপন করিবে। ফরিদ, কারু, বিষুণদের দলে মিশিয়া ঠিক উহাদেরই মতো বাস করিবে। উহাদেরই মতো নিজের হাতে চাষ করিয়া স্বোপার্জিত অন্ন স্বহস্তে পাক করিয়া খাইবে। বাবু আর সে থাকিবে না।''—এমনই এক আদর্শবাদের স্তরে শেষ হয়েছে উপন্যাস।

'জঙ্গম' উপন্যাসের গঠন-পরিকল্পনা থেকে বনফুলের আখ্যান রচনার রীতি আমাদের কাছে স্পষ্ট হয়ে ওঠে। বনফুল প্রধানত নির্ভর করেন বিচিত্র মানুষের প্রতিরূপ নির্মাণের করণকৌশলে। শঙ্কর যদিও কেন্দ্রে অবস্থিত কিন্তু তার সঙ্গে কম-বেশি সম্পর্কের সূত্র ধরে বহু মানুষের মিছিল দেখা যায় এই উপন্যাসে। তারা সকলেই স্বতন্ত্র; তাদের বৈচিত্র্যের শেষ নেই; তারা অনেকেই রীতিমতো অদ্ভুত। তাদের মধ্যে অতীব স্বার্থপর ব্যক্তি আছে—অসহায়ের শেষ সম্বলটুকু কেড়ে নিতেও যার দ্বিধা নেই; আবার এমন মানুষও আছে যে হাসিমুখে নিজের শেষ সম্বলটুকু অন্যের বিলাসের জন্য সমর্পণ করতে পারে। উপন্যাসের এই অপরূপ-বিচিত্র মানব-সংসারটিকে পাঠকেরা চিনে নেবেন নিজেরাই।

চরিত্রচিত্রণ প্রসঙ্গে বনফুলের দুটি প্রবণতা উল্লেখ করা যাক। এক হল মানুষকে ভালো এবং মন্দ—এই দুটি ঘরে একান্তভাবে আবদ্ধ রাখার পক্ষপাতী তিনি নন। নায়ক শঙ্করকে দেহজীবিনীর আকর্ষণেও বাঁধা পড়তে দেখিয়েছেন তিনি। অধিকাংশ চরিত্রই স্থির সিদ্ধান্তের শক্ত ভিতের উপর দাঁড়াতে পারে না তাঁর উপন্যাসে। তাঁর উপন্যাসের কোনো কোনো নারী খোলাখুলিভাবেই দ্বিচারিণী। কিন্তু প্রত্যেকটি চরিত্রের মধ্যেই আছে এক অদ্ভুত সততা। বাঁচতে গেলে মানুষ জীবনের সঙ্গে এক ধরনের সম্পর্ক পাতায়। সেই সম্পর্কটির ক্ষেত্রে তার একান্ত অকৃত্রিম না থাকলে চলে না। বনফুলের উপন্যাসের মানুষগুলি এভাবেই নিজেদের অস্তিত্বকে নিখাদ করে তুলতে পারে। এটাই তাঁর প্রতিভাব প্রধান শক্তি। যখন যাকে তিনি দেখান তখন সেই প্রবল জীবিত মানুষটি আমাদের সমস্ত মনোযোগ আকর্ষণ করে নেয়। তাঁর উপন্যাসের মৃত মানুষেরাও তেমনই জীবন্ত—যেমন নিঃসঙ্গ প্রাক্তন বেশ্যা পানওয়ালি এবং স্বামীর সঙ্গে সহমৃতা হওয়া প্রচণ্ড ব্যক্তিত্বসম্পন্ন কুন্তলা।

বনফুলের নারীচরিত্র চিত্রণের একটি প্রবণতা কিন্তু কিছুটা রক্ষণশীল। তাঁর উপন্যাসের মেয়েরা কেউ বিদ্রোহিনী, কেউ অনুগত। কিন্তু তারা সকলেই পুরুষের কাছে নিজেকে সমর্পণ করে শেষ পর্যন্ত।

'জঙ্গম' উপন্যাসের প্রতিপাদ্য বিষয়টিকে খুব অভিনব বলা যায় না। বিহারের গ্রাম থেকে কলকাতায় আগত এক যুবক কেমন ভাবে নিজেকে পরিণত করে তুলছে নিজেকে মনের দিক থেকে এবং আদর্শের দিক থেকে—জীবন-পথে অনেক চোরাগলির মুখ উন্মুক্ত থাকলেও শেষ পর্যন্ত জীবনের সত্য পথ থেকে কিছুতেই ভ্রষ্ট হচ্ছে না—তারই চলচ্চিত্র এই উপন্যাস। প্রকৃত

পক্ষে উপন্যাসটি কিন্তু সরল এবং রৈখিক প্লটবিশিষ্ট। সেই রেখার দু পাশে মাঝে মাঝেই বিচিত্র কথা-বলয়ের বিন্যাস। কিন্তু সেই বলয়গুলি জীবনের বিচিত্র রূপের কারুকার্য সূচিত করে। বলয়গুলি শঙ্করের জীবনকে সমৃদ্ধ করতে সাহায্য করেছে, কিন্তু বলয়গুলি এককভাবে অপরিহার্য নয়। অপরিহার্য কেবল নায়ক শঙ্করসেবক রায় এবং তার চরিত্রের অন্তর-উৎসারিত চলিষ্ণুতা। এজন্যই উপন্যাসটির 'জঙ্গম' নাম সার্থক।

প্রকাশ কালের বিচারে 'জঙ্গম'-এর পরবর্তী উপন্যাস 'ভীমপলশ্রী' (১৯৪৯)। কিন্তু এই উপন্যাসটির আলোচনায় আমরা আসব সব শেষে। কারণ প্রথমত এই উপন্যাসটি একটি বিদেশি উপন্যাসের ছায়া অনুসরণে রচিত; দ্বিতীয়ত এই উপন্যাসটি কমেডি জাতীয় রচনা। এর স্বাদ সম্পূর্ণ আলাদা। 'জঙ্গম'-এর পর 'স্থাবর' (১৯৫১) উপন্যাসটির প্রসঙ্গে সহজেই আসা যায়।

আগে স্থাবর পরে জঙ্গম—এমন একটি ভাবনা চকিতে মনে আসতে পারে। কিন্তু যে বিপুল জীবন এই দুটি উপন্যাসেরই অবলম্বন সেখানে প্রকৃত অর্থে জঙ্গমতাই ক্রিয়াশীল, স্থাবরতা নয়। তা হলে তিনি উপন্যাসের নাম 'স্থাবর' রাখলেন কেন? বহু ধরনের সম্ভাবনার কথাই মনে হয়। কিন্তু নিশ্চিত ব্যাখ্যা বোধ হয় পাওয়া যাবে না। কিছু অনুমান সম্ভব।

এই উপন্যাসের বিষয়বস্তু মানবজাতির ইতিহাস। প্রাগৈতিহাসিক প্রাচীন কালে মানুষ একদা পশুর মতো বিচরণ করলেও, যেহেতু উন্নততর মস্তিষ্কের অধিকারী, তাই পশু-জীবন থেকে ক্রমশ মস্তিষ্ক-চালিত মানুষ-জীবনে ধীরে ধীরে পৌঁছে যেতে লাগল সে। এই অভিযাত্রার ইতিহাস বহু শতাব্দী ধরে প্রবাহিত হলেও তার ভিতরের বেগ কল্পনাতীত। তবু বনফুল উপন্যাসের নাম দিলেন 'স্থাবর'। ভূমিকায় এ বিষয়ে লিখেছেন কয়েকটি বাক্য—"মানবজাতির যে কাহিনী ইতিহাসের অন্ধকারে স্থাবর হইয়া আছে, তাহার সম্পূর্ণ রূপ এখনও অজ্ঞাত। যতটুকু জানা গিয়াছে, তাহারই প্রাথমিক পর্ব লইয়া এই উপন্যাস রচিত হইল। স্থান কাল পাত্রের যে সীমাবদ্ধতা সাধারণ উপন্যাসকে রসোত্তীর্ণ করে, এ ক্ষেত্রে তাহা নাই। কারণ যিনি এই উপন্যাসের বক্তা, বিশেষ কোনো স্থান, কাল বা পাত্রে তিনি আবদ্ধ নহেন। যুগ যুগান্তরে বহু খণ্ডজীবনের সংস্পর্শে তিনি আসিয়াছেন। তাঁহার স্মৃতি-কথা এই উপন্যাস।"

এই স্থাবর শব্দটির প্রতিন্যাসে সম্ভবত বনফুলের মনে পড়েছিল সেই সব প্রাচীন পাথর এবং পাথর হয়ে যাওয়া প্রাণের ভাস্কর্য ফসিল-এর কথা। এই সংগত অনুমান করেছেন বীতশোক ভট্টাচার্য তাঁর বিশ্লেষণে ('স্থাবর', বাণীশিল্প সংস্করণ, ২০০৫. 'অনুকথন', পৃষ্ঠা ৩০৭)। কিন্তু তাঁর অনুমানের যাথার্থ্য স্বীকার করেও বনফুলের ভাবনার সঙ্গে সম্পূর্ণ একমত হওয়া যায় না। পাথর এবং প্রস্তরায়ণকে সাধারণভাবে, সাধারণ মানুষের চোখে স্থাবরত্বের উপমা রূপে দাঁড় করানো যেতে পারে। কিন্তু বিজ্ঞানের দৃষ্টিতে কোনো কিছুই স্থাবর

নয়। পৃথিবীর ভূ-স্তর এবং পাথরের স্তরে স্তরে চিহ্নিত আছে গতির ইতিহাস; পৃথিবীর বয়সের অনেক সূত্র আপাত-স্তব্ধ পাথরের বুকে চলমানতার স্তরায়ণ থেকে স্থিরীকৃত করা সম্ভব হয়েছে। বনফুল, তথা চিকিৎসক বলাইচাঁদ মুখোপাধ্যায় ছিলেন যথার্থ বিজ্ঞানমনস্ক একজন চিন্তাবিদ ও লেখক। তার উপর তিনি এই উপন্যাসে সভ্যতার অনন্ত জঙ্গমতাকেই রূপদান করেছেন। তাহলে 'স্থাবর' নাম কেন এই জিজ্ঞাসা থেকেই যায়।

প্রাগৈতিহাসিক কাল থেকে শুরু করে ভূমি-নির্ভর সামন্ততন্ত্রের প্রথম যুগ পর্যন্ত মানব-জাতির ইতিহাস এখানে বর্ণিত। নগ্ন মানুষ কাঁচা মাংস খায় এবং অরণ্যের পশুর সঙ্গে সমমাত্রিক জীবন যাপন করে—এখান থেকে উপন্যাসের শুরু। সেই প্রাচীন কাল থেকেই অবশ্য জনগোষ্ঠীগুলির এলাকা চিহ্নিত করার প্রবণতা দেখা যায়। তারপর মানুষ নিজের দেহকে আবৃত করেছে পত্রে এবং পশুচর্মে। এমনকি হাড়ের সূচ দিয়ে সেলাই করতেও শিখেছে। মানুষ শিখেছে অগ্নিপক্ক খাদ্য গ্রহণ করতে, পশুপালন করতে, নৌ-বাহন ও কৃষিকার্য করতে। মানুষ আবিষ্কার করেছে ভেষজ, পূজাপদ্ধতি, কুলচিহ্ন টোটেম এবং বিবাহ। এই উপন্যাস যেখানে শেষ হয়েছে সেই সমাপ্তি মুহূর্তের যে কালখণ্ড তা-ও প্রাগৈতিহাসিক। আবিষ্কৃত হয়নি লিপিচিহ্ন, আবিষ্কৃত হয়নি বস্ত্র এবং চাকা। রাষ্ট্রের ধারণা অজ্ঞাত।

যে সুদীর্ঘ কাল-পরিসর এই উপন্যাসে দেখতে পাই সেখানে মানবগোষ্ঠীর অস্তিত্ব এবং চলিষ্ণুতা দুটি ধারণাকে অবলম্বন করে বিচিত্র পথে তা যাত্রা করেছে। একটি হল ভূমির অধিকার তথা খাদ্য-সংকটের সমাধান-প্রয়াস। দ্বিতীয়টি হল নারীর উপর অধিকার এবং তারই অনুষঙ্গে নারী পুরুষ সম্পর্কের বিচিত্র প্রতিচ্ছবি। তাহলে কি বনফুল মানব সভ্যতার এই চলমানতার কেন্দ্রে—ঝড়ের কেন্দ্রের স্থির বিন্দুর মতো দুটি অ-পরিবর্তিত প্রবণতা অনুভব করেছেন? তাদেরই নাম দিয়েছেন স্থাবর?

এই উপন্যাস নৃতত্ত্ব এবং ভূ-তত্ত্বের বিজ্ঞানকে আত্মস্থ করেছে। সেই সঙ্গে অবলম্বন করেছে মনস্তত্ত্বকেও। বিবর্তনের স্পষ্ট প্রবাহ নৃ-তত্ত্ব, ভূ-তত্ত্ব, পরিবেশ এবং আবহাওয়ার ক্ষেত্রে যতটা প্রত্যক্ষ এবং অ-বিতর্কিত, ততটা মনস্তত্ত্বের ক্ষেত্রে নয়। প্রভুত্ব-বাসনা, লোভ, ঈর্ষা, কামনা, প্রতিহিংসা বৃত্তি, প্রেম, আনুগত্য ইত্যাদি প্রাচীনকালে যেমন ছিল, পরবর্তী কালেও তেমনই আছে। মানুষের চিন্তার প্রকৃতি বদলায়। নতুন তত্ত্বের অবতারণা ঘটে, নতুন আবিষ্কারকে অবলম্বন করে ঘটে জ্ঞানের প্রসার। মানুষের তত্ত্ব-ধারণা, নৈতিকতার ধারণা, সংঘর্ষ ও বিবর্তনের পথ অতিক্রম করে। কিন্তু মানুষের আদি বাসনাগুলির, আদিম প্রবৃত্তিগুলির কি পরিবর্তন হয়? এই আদিম বাসনা-কেন্দ্রগুলি চঞ্চল, স্পন্দিত, ফেনায়িত, উচ্ছ্বসিত—কিন্তু পরিবর্তনশীল নয়। জঙ্গমতার তীব্র আবর্তনের কেন্দ্রে আদি বাসনার স্থাবরতা—এমন একটি অর্থ হয়তো করা যায় এই নামের।

উপন্যাসের কাহিনি-অংশের বিবরণে আমরা প্রবেশই করব না। কেমন করে আদিম মানুষ জীবনযাপন করেছে এবং সৃষ্টি করেছে প্রাণ—তার প্রতিটি বর্ণনা-খণ্ডই লেখকের সমৃদ্ধ, বিদগ্ধ এবং উদ্দীপ্ত কল্পনাশক্তির পরিচয় বহন করে। এই কল্পনা গভীর বিজ্ঞানভিত্তিক। কারণ বনফুল ছিলেন আগ্রাসী পাঠক। প্রাণীর বিবর্তনের ইতিহাস, মানুষ কেমনভাবে অতিক্রম করেছে বিভিন্ন পর্যায়; কৌম জীবন ও ব্যক্তি-স্বাতন্ত্র্যের সংঘাতের মধ্য দিয়ে অগ্রসর হয়েছে মানুষের সভ্যতা—সে বিষয়ে অনেক বই লেখা হয়েছে আগে। বনফুলের কল্পনায় সেই অধীত জ্ঞান পল্লবিত হয়ে উঠেছে বর্ণ-সমারোহে। পাঠককে প্রকৃত অর্থেই তা মন্ত্রমুগ্ধ করে রাখে। নিজের অতীতকে জানবার জন্য সাধারণ মানুষের যে আগ্রহ লেখক বনফুল মানুষের সেই আত্ম আবিষ্কারের আবেগকে অত্যন্ত কুশলতার সঙ্গে তৃপ্ত করতে সমর্থ হয়েছেন। বিজ্ঞান-গ্রন্থের তথ্য জীবন্ত চরিত্র-চিত্রণে; অসংখ্য দৃশ্যমালায় এবং সজীব সংলাপে এ কালের সামাজিক উপন্যাসের চেয়েও চিত্তাকর্ষক হয়ে উঠেছে। বস্তুত, বনফুলের উদ্দীপ্ত কল্পনা আমাদের সর্বাধিক বিস্মিত করে। বন্য মানুষের খাদ্য-সংগ্রহ, শিকার, অন্তরের গভীরে জেগে ওঠা বিশ্বাস ও সংস্কার, যৌন কামনার বিবিধ বিচিত্র প্রকাশ—সর্বোপরি পশুসুলভ এই জীবনযাপনের মধ্য থেকে মানব মনের সূক্ষ্মতার বিচিত্রচারিতা—মানুষের কল্পনাশক্তির বিকাশ এবং ধীরে ধীরে রোমান্টিক হয়ে ওঠা—অপূর্ব সূক্ষ্মতায় ব্যক্ত করেছেন বনফুল।

সমগ্র উপন্যাসটি প্রায় এক নিঃশ্বাসে শেষ করবার পর অবশ্য কোথাও কোথাও একটু অভাববোধ জাগে। যে ভূ-প্রকৃতির বর্ণনা করেছেন লেখক সেখানে ভৌগোলিক বৈচিত্র্যময় বিস্তার লক্ষ করা যায় না। তুষারাবৃত পর্বত, সমুদ্রতটের ভূ-প্রাকৃতিক বৈশিষ্ট্য। মরুভূমি ইত্যাকার ভিন্ন ভূ-প্রাকৃতিক পরিমণ্ডলের প্রসঙ্গ অল্পস্বল্প থাকলেও বিভিন্ন মানবগোষ্ঠীর জীবনাচরণে যে পার্থক্য দেখা দেয়, তার বিস্তৃত নির্দেশ এই উপন্যাসে পাওয়া যায় না। বহু অতীতে ভূ-পৃষ্ঠের কোনো একটি উর্বর, নদীপ্রান্তিক বনভূমিতে প্রথম মানুষের উদ্‌ভব হলেও বিভিন্ন জনগোষ্ঠী ছড়িয়ে পড়েছিল পৃথিবীর দূরতম কোণে কোণে। মানুষের মুখাবয়ব ও দেহ গঠন হয়েছে ভিন্ন। মানুষ ও পরিবেশ পরিমণ্ডলের ঘনিষ্ঠ সম্পর্কটি এই উপন্যাসে অনুপস্থিত। আদিম যুগে নর-নারী সম্পর্কের রহস্য আবিষ্কারের তুলনায় বিভিন্ন জনগোষ্ঠীর মধ্যে অবিরাম শত্রুতাজনিত সংঘর্ষ ছিল বেশি গুরুত্বপূর্ণ। কিন্তু এই উপন্যাসে জীবনযাপনের প্রাত্যহিকতা এবং নারী-পুরুষ সম্পর্কের ক্রমবিবর্তন থেকে অধিকারবোধের বিচিত্র বিবর্তন; নিছক কামনা এবং জান্তবতা থেকে নর-নারী সম্পর্কের প্রেমে উত্তরণ—এই ক্রম পরম্পরা স্পষ্ট করে তোলার দিকে লেখক মন দিয়েছেন বেশি।

উপন্যাসের পরিকল্পনায় আপাত অ-লৌকিকতার গঠনরীতি ব্যবহৃত হয়েছে। কল্পিত হয়েছে একজন নায়ক—যে যুগে যুগে, শতাব্দীর পর শতাব্দী

অতিক্রম করে, কোটি কোটি বছর পার করে বিবর্তনের পথরেখা ধরে এগিয়ে চলেছে। উপন্যাসে তার নাম দেওয়া হয়েছে জংলা। যুগে যুগে এই নায়ক আবির্ভূত হয়ে চলেছে যে সাহসী, সক্ষম, কল্পনাপ্রবণ, বলশালী এবং নারীদের আকর্ষণ ও কামনার লক্ষ্য। এমন মানুষদের চলার পথ ধরেই সভ্যতা ধীরে ধীরে আধুনিক হয়ে উঠতে থাকে। এই মানুষেরা পারিপার্শ্বিকের উৎপাদন হয়েও পরিমণ্ডলকে একটু করে পরিবর্তিত করবার ক্ষমতা রাখে। জংলার আত্মকথনে উপন্যাসটি যেন কোটি কোটি বছরের মধ্যে যোগসূত্র স্থাপন করতে পেরেছে। জংলা সেই নায়ক যে অনুভব করেছে—মানুষ একা বাঁচতে পারে না—তার গোষ্ঠীর প্রয়োজন হয়। কিন্তু সেই গোষ্ঠীর আদিমরূপ বড়ো ভয়ংকর; কারণ, সেখানে একজন পুরুষ অপর পুরুষকে সহ্য করে না, তাকে বিতাড়িত করে এবং গোষ্ঠীর প্রতিটি নারীর উপর স্থাপন করে নিজের আবিষ্কার। গোষ্ঠীর দ্বন্দ্ব আর ব্যক্তিত্বের দ্বন্দ্ব এজন্যে এক চিরকালীন সত্য। কিন্তু একদিন এই একান্ত স্বার্থপরতা থেকে উত্তীর্ণ হয়ে অনেকে মিলে দলবদ্ধ হতে পারে। তখন বড়ো হয়ে ওঠে একটি দলের সঙ্গে আর একটি দলের দ্বন্দ্ব। আর স্থাপিত হতে থাকে পুরুষ ও নারীর মধ্যে সম্পর্কের অ-ভাবিতপূর্ব ও বিচিত্র বিন্যাস। মানুষ ক্রমশই হৃদয়, মনন ও মস্তিষ্কের সম্মিলনে প্রাকৃত পাশব জীবন থেকে নিজেকে স্বতন্ত্র করে নিতে সমর্থ হয়। এই দীর্ঘ যাত্রা প্রজন্মের পর প্রজন্ম বাহিত মানুষের মিছিলের পায়ে পায়ে সম্ভব হয়েছে। জংলা এই উপন্যাসে সেই নায়ক যে সর্বযুগেই মিছিলেরও একজন এবং স্বতন্ত্র ব্যক্তিত্ব রূপেও বিশিষ্ট।

এই উপন্যাসের চরিত্রগুলির জন্যে বহু নাম আবিষ্কার করেছেন বনফুল। বনফুলের চরিত্র-নামকরণ একটি স্বতন্ত্র আলোচনার বিষয়। এখানে কয়েকটিমাত্র দৃষ্টান্ত দেওয়া গেল। পুরুষদের নাম—জুজুম, বিতং, দিস্কু, লেধু, ঘিসু, ধবল, মীংরা, উলম্ভন ইত্যাদি। নারীদের নাম—ইকা, গৌ, জোলমা, রাহুলা, নিনানি, শিলাঙ্গী ইত্যাদি। এত নামের মালায়, এবং কখনো কখনো একই ধরনের কথাবৃত্তের পুনরুক্তিতে উপন্যাসটি মাঝে মাঝে একটু খেই হারায়। কিন্তু যেহেতু সমগ্র আখ্যান একটি দৃঢ় এবং অবিচ্ছিন্ন, এক লক্ষ্য গতিপথ ধরে প্রবাহিত—সে জন্যে বিভিন্ন কথাবৃত্তের বিক্ষিপ্ত বিন্যাসে প্রকৃতপক্ষে কিছু আসে যায় না। আমরা উপন্যাসটির প্রারম্ভিক অংশের কয়েক পংক্তি, মধ্যবর্তী অংশের কয়েক পংক্তি এবং শেষ অংশের কয়েক পংক্তি এখানে উদ্ধৃত করছি।—

**উপন্যাসের সূত্রপাত —**

সুদূর অতীতের নিবিড় অন্ধকার হইতে আমি তোমাদের সম্বোধন করিতেছি। আমি অমর আত্মা প্রাগৈতিহাসিক যুগ হইতে আকাশে-বাতাসে, সমুদ্র-নদীতে, অরণ্য-পর্বতে, মরুভূমির ঊষরতায়, শস্যক্ষেত্রের শ্যাম-শোভায় অহরহ সঞ্চরণ করিয়া ফিরিতেছি। আমি মরি নাই। তোমাদের ধর্মে-কর্মে

সংস্কৃতিতে, কাব্যে শাস্ত্রে পুরাণে, চিন্তাধারার বৈচিত্র্যে, রক্তধারার অণু-পরমাণুতে আজও আমি স্পন্দিত হইতেছি। কবরভূমি খনন করিয়া আমাকে অনুসন্ধান করিও না, আত্মানুসন্ধান কর, তোমার মধ্যেই আমাকে পাইবে। তোমার মধ্যেই আজও আমি ওতপ্রোত হইয়া আছি। তাহাই আমার বৈশিষ্ট্য এবং সেইখানেই আমার জয়। আমি মরিয়াও মরি নাই। আমার আদিমতম রূপ কি ছিল তাহা আমি জানি না। আমি ছিলাম, আছি এবং থাকিব—এইটুকুই শুধু নিঃসংশয়ে জানি।"

**মধ্যবর্তী অংশ**

"পর্বতচূড়ায় উপস্থিত হইয়া দেখি বিরাট একটা গুহা মুখব্যাদান করিয়া রহিয়াছে। কিছুক্ষণ ইতস্তত করিয়া তাহারই ভিতর অবশেষে অবতরণ করিলাম। সেই গুহার সুড়ঙ্গপথে কতকাল যে চলিয়াছি তাহার ঠিক নাই। কত শতাব্দীর পর শতাব্দী। সেই অন্ধকার যাত্রার স্মৃতি অস্পষ্টভাবে কিছু মনে আছে। সমস্ত মুছিয়া গিয়াছে, মাঝে মাঝে কেবল এক-একটা ছবি স্পষ্ট হইয়া আছে। যদিও আমি বিভিন্ন দেশে বিভিন্ন সময়ে বিভিন্ন জীবন অতিবাহিত করিয়াছি। কিন্তু আমার মনে হইতেছে, আমি যেন সেই গুহার সুড়ঙ্গপথেই যুগযুগান্ত ধরিয়া চলিয়াছি। সুড়ঙ্গপথের বাঁকে বাঁকে যেন নূতন নূতন লোক ভিড় করিয়া আসিয়াছে, তাহাদের সহিত কিছুকাল কাটাইয়া আবার আমার নূতন যাত্রা শুরু হইয়াছে। সমস্তটাই যেন স্বপ্নের মতো মনে হইতেছে।"

**শেষ অংশ**

"আমি মরি নাই, আমি মরিব না। নিনানিকে লইয়া আমি নীলাম্বু নদীর তীরে বিশাল অপরাজিতা বংশ স্থাপন করিয়াছিলাম। নিনানির পরও আরও কত নারী আসিয়াছিল, আরও কত নারীর তীব্র মধুর সঙ্গ-মদিরা আমার কল্পনাকে উদ্দীপ্ত করিয়াছিল, কিন্তু মনে মনে আমি ধরিতে চাহিয়াছিলাম সেই অধরাকে, যাহাকে আমি পাইয়াও পাই নাই। আজও তাহাকেই চাহিতেছি। দূর-দিগন্ত সীমায় দেখিতে পাইতেছি জোলমা ভাসিয়া যাইতেছে। বুঝিতে পারিতেছি বৃক্ষকোটরে শিলাঙ্গীর ছিন্নমুণ্ড আমার পথ চাহিয়া আছে, নিনানি কিন্তু আমার হাত ধরিয়া রহিয়াছে, কিছুতেই নিজেকে মুক্ত করিতে পারিতেছি না। কিন্তু আশা আছে, মুক্তি একদিন আসিবেই আসিবে। হয়তো অভাবিতরূপে, কিন্তু আসিবে।"

এই তিনটি উদ্ধৃত অংশ থেকেই ধরে নেওয়া যায় উপন্যাসের সুর। সংক্ষিপ্ত একটি বাক্যে বলা যায়—মানব সভ্যতার প্রবহমানতা। এই প্রবহমানতার চাপ উপন্যাসটিতে কতটা তার কৌতূহল-উদ্দীপক একটি প্রমাণ পেশ করা যেতে পারে। বাণীশিল্প প্রকাশনা সংস্থা থেকে ডিসেম্বর ২০০৫ সালে প্রকাশিত 'স্থাবর' উপন্যাসের যে সংস্করণটি আছে তাতে মোট পৃষ্ঠা সংখ্যা দুশো নিরানব্বই। উপন্যাসটি যখন শুরু হয়েছে তখন দেখতে পাচ্ছি এক, দুই—এইভাবে সংখ্যা চিহ্নিত পরিচ্ছেদ বিভাগ করেছেন লেখক। 'এক'

সংখ্যক পরিচ্ছেদটি নয় পৃষ্ঠা থেকে একুশ পৃষ্ঠা, 'দুই' সংখ্যক পরিচ্ছেদ বাইশ পৃষ্ঠা থেকে তেতাল্লিশ পৃষ্ঠা, 'তিন' সংখ্যক পরিচ্ছেদ তেতাল্লিশ পৃষ্ঠা থেকে একষট্টি পৃষ্ঠা, 'চার' সংখ্যক পরিচ্ছেদ একষট্টি পৃষ্ঠা থেকে একশো এক পৃষ্ঠা পর্যন্ত বিস্তৃত। কিন্তু তারপর 'পাঁচ' সংখ্যক পরিচ্ছেদ শুরু হয়েছে একশো এক পৃষ্ঠা থেকে—তারপরে আর উপন্যাসটি পরিচ্ছেদে বিভক্ত হয়নি। 'পাঁচ' সংখ্যক পরিচ্ছেদ একশো এক পৃষ্ঠা থেকে শুরু করে দুশো নিরানব্বই পৃষ্ঠায় গিয়ে শেষ হয়েছে। অন্যান্য সংস্করণগুলি মিলিয়ে দেখলাম সর্বত্রই পরিচ্ছেদ-বিভাগ এমনই।

লেখকের কিছুটা অসতর্কতা অস্বীকার করা যায় না। বনফুল অনেক লিখতেন, দ্রুত লিখতেন, এক এক বছর শারদ সংখ্যায় বেশ কয়েকটি উপন্যাস লিখতেন। কাজেই উপন্যাসটির প্রাথমিক পরিকল্পনা লিখতে লিখতে বিস্মৃত হওয়া অসম্ভব নয়। সেই সঙ্গে একথাও মনে হয়—এই উপন্যাসটির ক্ষেত্রে নিরবচ্ছিন্ন প্রবহমানতার বেগ এত প্রবল যে লিখতে লিখতে পরিচ্ছেদ-বিভাজন অপ্রাসঙ্গিক এবং অকিঞ্চিৎকর হয়ে যায়। জংলার বহু জীবন—কোটি কোটি বছরের জীবন প্রকৃতপক্ষে একটিই জীবনের ধারাবাহিকতা—তা হল মানুষের হাজার হাজার হাজার বছর ধরে পথ হাঁটার ভিতর-বাহিরের অভিজ্ঞতার রেখাচিত্র। এই সত্যটি আপনা থেকেই উঠে এসেছে উপন্যাসের অভ্যন্তর থেকে। তাই বিভাজন-চিহ্ন হয়ে গেছে নিশ্চিহ্ন।

'স্থাবর' উপন্যাসটি দীর্ঘ দিন ধরে সাধারণ পাঠকদের মধ্যে প্রায় সমান জনপ্রিয়তা বজায় রাখতে সমর্থ হয়েছে। তার কারণ উপন্যাসটিতে এমন অনেকগুলি দিক আছে, যেগুলির বৈচিত্র্য বিভিন্ন ধরনের পাঠকের কাছে রুচিকর বলে মনে হয়। গল্প-বিনোদনপ্রিয় পাঠকেরা মানবজীবন যাপনের বহু সুলিখিত কথাবৃত্ত পাঠ করতে পারবেন এখানে। ঐতিহাসিক আবহমণ্ডিত সমৃদ্ধ কল্পনার বর্ণসমারোহ সেই কথাবৃত্তগুলিকে রূপময় করে তুলেছে। ইতিহাস ও নৃতত্ত্বের গবেষকেরা উপন্যাসটিতে স্বতন্ত্রভাবে আকৃষ্ট হবেন। কারণ, যদিও উপন্যাসের আধারেই বিন্যস্ত, যদিও মানবজাতির প্রাচীন ইতিহাসের প্রাপ্ত তথ্যসমূহের সত্যতা বিকৃত করা হয়নি কোথাও, এবং নৃ-বিজ্ঞানের সূত্রগুলিও বনফুল যথাযথ রাখতে পেরেছেন। তৃতীয়ত, উপন্যাসে যাঁরা মনস্তত্ত্বের গভীরতা, মানবজীবন-ধারার অন্তর্নিহিত কোনো তত্ত্ব, জীবনের কোনো দর্শন সন্ধান করেন— তাঁদেরও তৃপ্ত করে এই 'স্থাবর' উপন্যাস।

কিন্তু বনফুলকে এমন অনেক উপন্যাস লিখতে হয়েছে লেখক-জীবনের বিস্তৃত পর্যায়ে যেখানে এত সুচিন্তিত ও সুপরিকল্পিত কথাশিল্প রচনা সম্ভব হয়নি। বাংলা সাহিত্যের যে ধারাটি পাঠকমুখী সেখানে প্রত্যেক বছর পত্রিকার শারদ সংখ্যা প্রকাশের একটি দায় থাকে; পুজো ও নববর্ষ উপলক্ষ্যে নতুন বই প্রকাশের আগ্রহ থাকে প্রকাশক ও লেখকদের। কাজেই যে লেখক পাঠকদের কাছে পরিচিত ও গৃহীত তাঁর কাছে বার বার আসে লেখার অনুরোধ। যে

লেখক লিখতে চান তিনিও খানিকটা নিজের ভালো লাগা থেকেই সম্পাদক ও প্রকাশকদের বিমুখও করেন না। ফলে অনেক উপন্যাস লেখা হয়ে যায় যেগুলি কোনো দিক থেকেই খুব গভীর নয়। যেগুলি নিতান্তই একটি গল্প মাত্র, সর্বশ্রেণির পাঠকের ভালো লাগার উপকরণ।

তেমন কাহিনি অনেক নির্মাণ করেছেন বনফুল। এরকম গল্প বানাতে তাঁর কোনো কষ্ট ছিল না, সময়ও লাগত না। কারণ সর্বদাই বহু ধরনের মানুষের সংস্পর্শে আসতেন তিনি; জীবন সম্পর্কে জাগ্রত কৌতূহল থাকার জন্য প্রতিটি মানুষই তাঁর কৌতূহল জাগিয়ে তুলত। কেউ-ই তাঁর কাছে তুচ্ছ ছিল না। দেশি-বিদেশি বহু রকমের উপন্যাস অবিরত পাঠ করতেন বলে একটি প্লট বানিয়ে নিতেও তাঁর সময় লাগত না বেশি। এরকমই দুটি উপন্যাস 'পঞ্চপর্ব' (১৯৫৪) এবং 'জলতরঙ্গ' (১৯৫৯)।

'পঞ্চপর্ব' উপন্যাসটিকে প্রায় ডিটেকটিভ উপন্যাসের আধারে বিন্যস্ত একটি প্রেমোপাখ্যান বলা যেতে পারে। 'পঞ্চপর্ব' নামটি সম্পূর্ণভাবে প্রাকরণিক। পাঁচটি পর্যায়ে লেখক উপন্যাসটিকে বিন্যস্ত করেছেন এবং পর্যায়গুলির নাম দিয়েছেন যথাক্রমে 'টেলিফোন পর্ব', 'পরিচয় পর্ব', 'গমনাগমন পর্ব', 'উদ্যোগ পর্ব' এবং 'মিলন পর্ব'। এই পর্ব-শিরোনামগুলি থেকেই উপন্যাসটির স্বরূপ অনেকটা স্পষ্ট হয়ে যায়। দূরভাষে কয়েকটি চরিত্র একে অপরের সঙ্গে কথা বলছে। সেখানেই ঘনীভূত হয় রহস্য। জানা যায় এক তরুণীর সম্পত্তি নিয়ে ও বিবাহ নিয়ে সমস্যার কথা। সে তার বাড়ি ছেড়ে চলে এসেছে। এই পর্বে একটি হত্যাকাণ্ডও সংঘটিত হয়েছে। সমগ্র পর্যায়টি দূরভাষ-বাক্যালাপের আঙ্গিকে সাজানো।

'পরিচয় পর্ব' অংশে লেখক চরিত্রগুলির পরিচয় দিয়েছেন; 'গমনাগমন-পর্ব' চরিত্রগুলির জীবনযাত্রার পথরেখা নিয়ে লেখা; 'উদ্যোগ পর্ব' অংশে দেখা গেছে সমস্যার সমাধানের তৎপরতা; শেষ পর্বে আছে প্রত্যাশিত মিলন। নামকরণ থেকে উপন্যাসটিকে সরল মনে হয়, কিন্তু পড়তে গিয়ে দেখা যায় যে উপন্যাসটির আখ্যানের মধ্যে অরণ্যের মতো বহু বৃক্ষ ভিড়াক্রান্ত এক জটিলতার সৃষ্টি হয়েছে। 'পরিচয় পর্ব' এবং 'গমনাগমন পর্ব' থেকে উপন্যাসের কেন্দ্র-ধারণাটিকে অটুট রাখা পাঠকদের পক্ষে কঠিন হয়ে পড়ে। প্রত্যেকটি চরিত্রকে নিয়ে এক একটি স্বতন্ত্র কথাবৃত্ত এবং সেই আখ্যানগুলিও যথেষ্ট ডালপালা সম্পন্ন। ফলে মাঝে মাঝে সেগুলির খেই হারিয়ে যায়। উপন্যাসের পটভূমিকায় আছে দেশ বিভাগ, দাঙ্গা, উদ্‌বাস্তু সমস্যা এবং সদ্য স্বাধীন দেশের দুর্বল প্রশাসনিক পরিস্থিতিতে অসাধু ব্যবসায়ী এবং কালোবাজারিদের রমরমা। এর মধ্যেই স্থাপিত হয়েছে উপকাহিনিগুলি; তাদের একটির সঙ্গে আর একটির সংযোগ আছে কোনো না কোনো সূত্রে।

উপন্যাসের প্রধান আকর্ষণ চরিত্রের বিচিত্রতা। আমরা লক্ষ করি কোনো চরিত্রকেই বনফুল ঠিক সরল, সৎ মানুষ করে গডেননি। প্রত্যেককেই জটিল

*স্বার্থপর এবং অনেকেরই প্রকৃত বিবেক বলে কিছু নেই।* তা সত্ত্বেও লেখক কিন্তু তাদের সম্পর্কে নির্মম নন। তাদের শাস্তির বিধান দিতেও তিনি চান না। *তিনি সব মানুষের মধ্যেই অদ্ভুত অসহায়তা অনুভব করেন। অনেকের মধ্যেই* সময় সময় অনুশোচনা এবং কৃতকর্মের প্রতিবিধান করবার ইচ্ছাও জাগিয়ে তোলেন। মনস্তত্ত্বের এই গতিপ্রকৃতিও মিথ্যা নয়। এখানে দেখি উপন্যাসের প্রধান চরিত্র বিধুভূষণের পিতৃপরিচয় ছিল না বলে জ্ঞান হবার বয়স থেকেই সে সকলের কাছ থেকে কটু কথা শুনে এবং সকলের ঘৃণার পাত্র হয়ে বড়ো হয়েছে। জীবনের পথপরিক্রমায় অনেক আলো-অন্ধকার পার হয়ে যে মেয়েটিকে সে বিবাহ করবে বলে স্থির করে তখনই জানতে পারে সে-ও বহন করছে বিবাহ-বহির্ভূত সম্পর্কের সন্তান। বিধুভূষণ কিন্তু মন স্থির করে নেয় এবং বলে—'তা হোক। আমার মা-ও কুমারী অবস্থায় অন্তঃসত্ত্বা হয়েছিলেন। আমি ছেলেবেলায় বড় কষ্ট পেয়েছি ভাই,...। সুলোচনার ছেলেকে বুকে করে মানুষ করব আমি ....।' দোষ-ক্রটি-দুর্বলতা এবং তাদের সঙ্গে সংঘাতে বক্তাক্ত হওয়া; এবং মনের মধ্যে সততা ও মঙ্গলকামনার একটু আলোর শিখা জাগিয়ে রাখা—এই ভাবেই এই উপন্যাসের চরিত্র ও আখ্যান পরিকল্পিত হয়েছে। জীবনের এই নির্মম সত্যের উদ্‌ঘাটন আছে বলেই উপন্যাসটিকে আমরা তুচ্ছ করতে পারি না।

'জলতরঙ্গ' (১৯৫১) উপন্যাসটিকেও বলা যায় বিচিত্র মানুষের সমাবেশের এক ঐকতান। অনেকগুলি চরিত্র। আত্মীয়তা এবং বন্ধুত্বের সূত্রে পরস্পর লগ্ন হলেও অন্তত চারটি স্বতন্ত্র আখ্যান নির্মিত হয়েছে তার প্রধান চরিত্রকে কেন্দ্র করে। উপন্যাসের প্রতিপাদ্য বিষয় সেই একই—বিচিত্র মানুষের বিচিত্র জীবন। উপন্যাসের কালপর্ব স্বাধীনতা-উত্তর ভারতের প্রথম কয়েক বছরের মধ্যেই। পটভূমি গঙ্গাতীরবর্তী একটি গ্রাম এবং কলকাতা শহর। মানুষের জীবনে কখনও সু-সময় আসে, কখনও দুঃসময়। কীভাবে মানুষ তাতে সাড়া দেয়, পরিস্থিতির চাপের প্রতিক্রিয়ায় তাদের আচরণ কেমনভাবে উন্মোচিত করে দেয় তাদের অন্তর-সত্তাকে—এই বৈচিত্র্যের সমন্বয় দেখাতে চেয়েছেন লেখক। এ জন্যই উপন্যাসটির নাম 'জলতরঙ্গ'।

গঙ্গাতীরবর্তী গ্রাম সুখপুর। সেখানে বৃহৎ ভূসম্পত্তির অধিকারী গৃহপতি মিশ্র। সংসারে কোনো অভাব নেই। নাগরিক আধুনিকতার ভোগবিলাস এবং ব্যস্ত জীবনধারার স্পর্শ সেই নিশ্চিন্ত, কৃষিভিত্তিক জীবনযাত্রার প্রশান্তিকে ব্যাহত করেনি। গৃহপতির দুই পুত্র। বড়ো বাচস্পতি নিঃসন্তান। তিনি এবং তাঁর পত্নী সীমন্তিনী দুজনে মিলে 'সুখপুর পত্রিকা' নামে হাতে লেখা একটি পত্রিকা বার করেন। স্থানীয় সমস্ত সংবাদ তাতে লিপিবদ্ধ করতেন তাঁরা দুজনে মিলে। কনিষ্ঠ পুত্র বনস্পতি ছিলেন চিত্রশিল্পী। স্ব-গৃহে বসে ছবি আঁকতেন এবং মূর্তি গড়তেন। গৃহপতি দুই ছেলের কাউকেই উচ্চ শিক্ষার্থে শহরে পাঠাননি। কারণ উপার্জনের কোনো প্রয়োজন নেই; জমি থেকে আহৃত ফসল

এত অপর্যাপ্ত যে বহুজনে মিলেও বহুদিনে তা শেষ করতে পারবে না। দুই ভাইয়ের কেউ-ই নগরমনস্ক 'আধুনিক' ছিলেন না। বাইরে ছাপার জন্য লেখা ও ছবি পাঠিয়ে প্রত্যাখ্যাত হয়েছিলেন তাঁরা। তথাকথিত সমকালীন আধুনিক রুচির সঙ্গে তাঁদের সুভদ্র, ক্লাসিক ধরনের রুচির মিল ঘটেনি। তাঁরা তাঁদের নিজস্ব পরিমণ্ডলে নিজেদের সৃষ্টি নিয়ে তৃপ্তিতেই বাস করতেন: কোনো অভাববোধ ছিল না। এই দুই ভাই উপন্যাসের প্রধান দুই চরিত্র।

উপন্যাসের তৃতীয় প্রধান চরিত্র হেমন্তকুমার। সীমন্তিনীর পিতা বসন্তকুমারের একমাত্র পুত্র। শহরে উচ্চশিক্ষা লাভ করতে গিয়ে তিনি অর্জন করেছিলেন কিছু উপরিতল-আশ্রিত জ্ঞান; সেই সঙ্গে প্রকৃত কর্ম প্রবণতা-বিহীন চতুরতা। পিতার বহু অর্থ নষ্ট করে তিনি গ্রামে ফিরে আসেন। পিতার মৃত্যু হয়। অনেকগুলি সন্তান এবং পত্নী সত্যবতী সহ তিনি সুখপুরের মিশ্র পরিবারের আশ্রিত হয়ে জীবনযাপন করেন। মিশ্র পরিবারের অঢেল সম্পত্তি এবং অকৃপণ হৃদয়। সে দিক থেকে কোনো অসুবিধা হল না। এই হেমন্তকুমারকে ঘিরে গড়ে উঠেছে উপন্যাসের তৃতীয় কথাবৃত্ত। তিনি সর্বদাই নতুন নতুন পরীক্ষা করেন বিভিন্ন কাজ নিয়ে, কোনোটিতেই সফল হন না এবং টাকা নষ্ট করেন। তিনি জ্ঞান দেবার চেষ্টা করেন সকলকে কিন্তু তাঁকে একবার জানা হয়ে গেলে তাঁর প্রদত্ত জ্ঞান কেউ গ্রহণ করে না। শারীরিক সংযমে তাঁর কিছুমাত্র আস্থা নেই। বহুসংখ্যক পুত্রকন্যার তিনি নাম রেখেছিলেন লাঠি, সোঁটা, বল্লম, কিরিচ, বন্দুক ইত্যাদি। বনস্পতির একমাত্র কন্যা বর্ণনা কলকাতায় থেকে কলেজে পড়ে এবং প্রকৃত অর্থে উচ্চ শিক্ষাকে গ্রহণ করেছে নিজের মনের মধ্যে। আর পরিবারে আছেন অত্যন্ত অনুগত ম্যানেজার এবং বনস্পতির অনুরাগী বন্ধু ভূষণ চক্রবর্তী।

উপন্যাসের সুখপুর পর্ব সমাপ্ত হল এক দারুণ-বিপর্যয়ের চাপে। একদা উন্মত্ত হয়ে উঠল নদী; তলিয়ে গেল মিশ্র পরিবারের অধিকাংশ জমি এবং তাদের আয়ের উৎস।

দ্বিতীয় পর্বের যবনিকা উঠল কলকাতায়। যেটুকু সঞ্চিত অর্থ ছিল তাই নিয়ে বনস্পতির কন্যা বর্ণনার সাহায্যে কলকাতার এক বস্তিতে ঘর ভাড়া করে তাঁর উঠে এলেন। এই বিপদের দিনেও হেমন্তকুমারের পরিবারকে ত্যাগ করবার কথা কারুরই মনে হল না। কলকাতার সংসারের প্রাত্যহিক অন্ন-সংস্থান হয়ে উঠল দুরূহ। কারোর-ই চাকরি নেই। বর্ণনা টিউশনি বাড়াতে চায়; বনস্পতি ছবি বিক্রি করতে চান। কোনোটিই সহজে হয় না। উপরন্তু বর্ণনার রূপ, বয়স এবং ব্যক্তিত্ব প্রলুব্ধ পুরুষদের সক্রিয় করে তুলতে থাকে। হেমন্তকুমার তাঁর সাধ্যমতো ছেলেমেয়েদের কাজে লাগাতে চান। তিনি তাদের মুটে-মজুরের কাজ করতে বলেন, রাস্তায় খাবার ফেরি করতে বলেন; মেয়েদের বলেন লোকের বাড়িতে পরিচারিকার কাজ করতে। নিজে ধরেন জ্যোতিষীর কাজ—অবশ্যই ভণ্ড। কিন্তু হেমন্তকুমারের প্রয়াস সফল হয় না।

তাঁর সন্তানেরা চিরকাল পরাশ্রিত, তাদের কোনো আত্মমর্যাদা-বোধ গড়ে ওঠেনি। তাঁর ছেলেরা চোর ও পকেটমার হয়ে যেতে থাকে; জেলে যায়, খুনও হয়। তাঁর মেয়েরা দাসীবৃত্তি থেকে ক্রমে দেহজীবিকার ব্যবসায়ে নেমে যায়। কেউ কেউ অসুখে মারা যায়। কেউ আত্মহত্যা করে। তবে শেষ পর্যন্ত হেমন্তকুমারের চৈতন্যোদয় হল। তিনি ভণ্ড জ্যোতিষীগিরি ছেড়ে রিকশা চালানের কাজ নিলেন। তাঁর সব সন্তানই মৃত। তিনি ডাক্তারের কাছে গিয়ে বলে যে, আর সন্তান চান না।—'আমার মতো দরিদ্রের পিতা হবার যোগ্যতা নেই, এ লক্ষ্মীছাড়া সমাজে কোনও সন্তান মানুষ হবে না, মরুভূমিতে গাছ বাঁচে না। আপনি দয়া করে ব্যবস্থা করে দিন একটা, আমি নির্বংশই থাকব, আমার বংশে বাতি দিতে হবে না কাউকে। আপনি দয়া করে ব্যবস্থা করে দিন।'

শেষ পর্যন্ত মিশ্র পরিবার দুই ভাগ হয়ে যায়। বনস্পতি তাঁর স্ত্রীকে নিয়ে ফিরে গেলেন সুখপুরের অবশিষ্ট অংশে, যার নাম ছিল বুড়ির জঙ্গল। সেখানে দুজনের খাবার মতো যথেষ্ট সম্পদ আছে, আছে প্রশান্ত নির্জনতা। ভূষণ চক্রবর্তীও সেখানে চলে যান। কিন্তু বাচস্পতি হেমন্তকুমারকে ফেলে কলকাতা ছেড়ে যেতে পারেন না। তিনি কলকাতায় বসেও 'সুখপুর সংবাদ' প্রকাশ করেন। তাতে তিনি সংবাদ লেখেন—'গঙ্গার গতি পরিবর্তন হইয়াছে। আমাদের জমি আবার হয়তো উঠিবে।'

উপন্যাসের চতুর্থ কথাবৃত্তটির কেন্দ্রে আছে বর্ণনা। এবং যদিও একটু অন্তরালে, তবু সেই কেন্দ্রেই আছেন আখ্যানের এক নেপথ্য নায়ক— লেখক সাত্যকি রায়। তিনি নিজের জবানিতে নবনী রায় নামক এক যুবককে উপস্থিত করেছেন এই কাহিনিতে। তিনি বর্ণনার ব্যক্তিত্বে মুগ্ধ এবং আকৃষ্ট। অন্তরালে থেকে বেনামে তাকে সাহায্য করেছেন। শেষ পর্যন্ত বর্ণনার বান্ধবী আকাশপরীর সাহায্যে দুজনের মধুর মিলন ঘটে।

যদিও উপন্যাসটি বহু আখ্যানবহুল, তবু আখ্যানগুলি জটিল নয়। উপন্যাসটিতে আগাগোড়া সুখপাঠ্যতার স্বাদ মাখানো। শিকড়বিহীন উচ্চাশা আর ভোগবিলাসের প্রলোভন সনাতন ভারতীয় জীবনধারার প্রশান্তিকে কীভাবে ব্যাহত করছে তা দেখিয়েছেন লেখক। কিন্তু তিনি এখানে রক্ষণশীল নন। কৃষিজমি-নির্ভর জীবনে যদি ব্যাঘাত সৃষ্টি হয় তা হলে সেই ঝাপটা সামাল দেবার মত আধুনিক শিক্ষা অর্জন করাও যে জীবনে জরুরি তা নবনী রায় এবং বর্ণনার জীবনের আখ্যানে প্রমাণ করেছেন তিনি। গ্রাম এবং নগর—দুইয়ের সুসমঞ্জস বিন্যাসেই গড়ে ওঠে একালের সভ্যতা। এই সহজ, বাস্তব, সমন্বয়ী দৃষ্টিভঙ্গি-ই এই উপন্যাসে প্রতিফলিত হয়েছে।

বাংলা সাহিত্যের সামগ্রিক সম্ভারের মধ্যে 'ভীমপলশ্রী' (১৯৪৯) উপন্যাসটি ব্যতিক্রম বলে গণ্য হতে পারে। হাস্যরসের উপন্যাস সব সমেত হয়তো দশটির বেশি পাওয়া যাবে না বাংলায়। বনফুল এই নতুন শৈলীর

পরীক্ষা করেছেন এখানে। এই সূত্রেই বলে রাখা যায় এ কাহিনির উৎস এক পাশ্চাত্য উপন্যাস। লেখকের নাম বেন ট্রেভার্স (Ben Travers)। তিনি ইংরেজি সাহিত্যে হাস্যরসাত্মক গদ্য রচনার ক্ষেত্রে বিখ্যাত। তাঁর উপন্যাসের নাম 'আ কাক্কু ইন দ্য নেস্ট' ('A Cuckoo in the Nest')। বইটি পড়ে ভালোলাগায় বনফুল লেখককে চিঠি লিখে—এই উপন্যাস অবলম্বনে একটি বাংলা আখ্যান রচনার অনুমতি চেয়েছিলেন। ট্রেভার্স তখনই অনুমতি দেন। এই তথ্য জানা যায় গ্রন্থালয় প্রাইভেট লিমিটেড থেকে প্রকাশিত 'বনফুল রচনাবলী'-র সপ্তম খণ্ডের গ্রন্থ-পরিচয় অংশ থেকে (সংস্করণ ১৯৯৫, পৃ.৪৮৮)।

বনফুলের ভালোলাগার কারণ স্পষ্টতই ছিল উপন্যাসটির প্লটের বৈচিত্র্য। সেই প্লট-এ আছে ঘটনানির্ভর কৌতুকজনক পরিস্থিতির উপর নির্ভরশীল হাস্যরস। এ জাতীয় ছোটো গল্প আমাদের উপহার দিয়েছেন প্রভাতকুমার মুখোপাধ্যায়। পার্থক্যের মধ্যে এই—এই উপন্যাসের আখ্যানভাগে মোটের উপর কিছুটা প্রাপ্তবয়স্ক। নর-নারী সম্পর্কের মধ্যে প্রবহমান প্রেম, ঈর্ষা, অধিকারবোধ, নির্বুদ্ধিতা ইত্যাদির টানাপোড়েনে গাঁথা এক কৌতুক-কথাবৃত্ত। যাদের নিয়ে কৌতুক তাদের স্বভাবধর্ম সম্পর্কে কিছুটা পরিহাস-কটাক্ষ থাকলেও কোনো আঘাত নেই এবং কোনো ক্ষুরধার ব্যঙ্গও নেই।

উপন্যাসের কেন্দ্রে আছে সুশোভন ও অনীতা। এই দুই যুবক-যুবতী দুজনেই কমরেড এবং বর্তমানে দম্পতি। অনীতার মা স্বয়ম্প্রভা অত্যন্ত ব্যক্তিত্ব-সম্পন্ন মহিলা এবং সকলের উপরেই নিজের অধিকার বজায় রাখতে উৎসুক। সমগ্র কাহিনিটি আলোকপ্রাপ্ত ব্রাহ্ম সমাজের পশ্চাৎপটে উপস্থাপিত। সেই আধুনিকতা নিয়েও কিছু সরস পরিহাস আছে। অনীতার মা অনীতার মনে সুশোভন সম্পর্কে সন্দেহের বীজ রোপণ করতে চান। অনিতা সুশোভনকে একান্ত ভালোবাসলেও মায়ের কথা সম্পূর্ণ উড়িয়ে দেবার মতো মনের জোর তার নেই।

একদা পরিচিত এক ধনী জমিদারের গৃহে সপ্তাহান্ত অতিবাহিত করবার আমন্ত্রণ পেয়ে অনিতা আর সুশোভন দুজনেই সেখানে গেল। কিন্তু দুজনে এক সঙ্গে যেতে পারেনি, গিয়েছিল আলাদা। পথে সুশোভনের সঙ্গে এক মহিলার এবং অনীতার সঙ্গে এক ভদ্রলোকের পরিচয় হয়। এবং তারা কিছুটা সময় ও একটি রাত্রি এক পান্থনিবাসে কাটাতে বাধ্য হয়। ঘটনাচক্রে সুশোভনের সঙ্গে পরিচিত মহিলা এবং অনিতার সঙ্গে পরিচিত ভদ্রলোক ছিল স্বামী-স্ত্রী। এই পরিস্থিতিতে স্বভাবতই সন্দেহ ও বিভ্রান্তি জাগতে পারে এমন কিছু পরিস্থিতির উদ্ভব ঘটে। সেই পরিস্থিতি তীব্রতর করে তুলতে ইন্ধন জোগান অনীতার মা স্বয়ম্প্রভা। অতঃপর কীভাবে স্বয়ম্প্রভাও এক বিচিত্র পরিস্থিতি উদ্ভবে স্বল্পপরিচিত এক প্রৌঢ় ভদ্রলোকের সংস্পর্শে আসতে বাধ্য হন—সম্পূর্ণ পরিস্থিতির ব্যাখ্যা জানা না থাকলে সে ক্ষেত্রে তাঁর চরিত্র

সম্পর্কেও সন্দেহজনক কথা উঠতে পারে। সেই পরিস্থিতির উদ্ভব অবশ্য পুরোপুরি আকস্মিক নয়। সুশোভন শ্বশ্রুমাতার ব্যবহারে ইতোমধ্যেই অতিষ্ঠ হয়ে উঠেছিল। সেই সুযোগ বুঝে স্বয়ংপ্রভা এবং সদারঙ্গবিহারীকে এক ঘরে রেখে বাইরে থেকে লাগিয়ে দিয়েছিল তালা। মোটের উপর এই হল আখ্যান। এই কাহিনিতে গভীর চিন্তনযোগ্য কোনো বিষয় নেই; উল্লেখযোগ্য কোনো জীবনদর্শনও অনুপস্থিত। তবে সামাজিক, পারিবারিক জীবনযাপনের ক্ষেত্রে যে মৃদু উপদেশ হাস্যরসের মধ্য দিয়েই প্রতিভাত হয়েছে তা হল সম্পর্কের ক্ষেত্রে অতিরিক্ত বন্ধন স্বাস্থ্যকর নয় এবং সন্দেহ রোগটি অতীব ক্ষতিকর। দ্বিতীয় উপদেশ হল অন্যের সংসারে অকারণে নিজের মতামত চালাতে যাওয়া অনুচিত এবং বিপজ্জনক। অমৃতলাল বসুর রচিত নাটিকা 'ব্যাপিকা-বিদায়'-এর কথা এই সূত্রে স্মরণ করা যেতে পারে। হয়তো মিল পাওয়া যাবে আরও কোনো কোনো আখ্যানের সঙ্গে। আগেই বলা হয়েছে আখ্যানের দিক থেকে উপন্যাসটি তেমন অভিনবত্ব দাবি করতে পারে না। কিন্তু তাতে পাঠকের কাছে আখ্যানটির আকর্ষণ কমেনি। সুশোভন, অনীতা এবং স্বয়ংপ্রভার যাত্রাপথে উদ্ভাবিত বিচিত্র কৌতুকময় ঘটনাবলি এবং সংলাপের নিবিড় সরসতা উপন্যাসটিকে উপভোগ্য করে তুলেছে। প্রথম থেকেই এই কৌশল সার্থকভাবে প্রযুক্ত। জমিদার দিগ্বিজয় সিংহরায় সুশোভন-অনিতাকে আমন্ত্রণ জানিয়ে পত্র লিখেছেন। তিনি শুদ্ধ বাংলা ভাষা ব্যবহারের পক্ষপাতী। তাই গেঁটেবাতকে লিখেছেন 'গ্রন্থিবাত'। এই ধরনের নির্দোষ কৌতুক উপন্যাসটির সর্বত্র ঝলমল করে। উল্লেখযোগ্য আরও একটি দিক—একটি পাশ্চাত্য উপন্যাসকে দেশীয়, বঙ্গীয় রূপ দিয়েছেন বনফুল। এই রূপান্তর এতই নিখুঁত স্বাভাবিক যে পাঠকের কখনও এক মুহূর্তের জন্য রস উপভোগে বাধা ঘটে না।

বনফুলের একগুচ্ছ বিচিত্রস্বাদী উপন্যাসের এই সংকলন যে-কোনো পাঠককেই তন্ময় করে রাখবে। প্রতিটি লেখাই সুখপাঠ্য এবং ভাবনা-উদ্দীপক। বনফুলের লেখা আমাদের চিরকালই মুগ্ধ করেছে। আমরা আরও একবার মুগ্ধ হব।

সুমিতা চক্রবর্তী

## ।। এক ।।

শঙ্কর তন্ময় হইয়া পথ চলিতেছিল।

সন্ধ্যা উত্তীর্ণ হইয়া গিয়াছে। হ্যারিসন রোডে অসম্ভব রকম ভিড়। সেই ভিড় ঠেলিয়া শঙ্কর হাওড়া স্টেশনে চলিয়াছে। দ্রুতবেগেই চলিয়াছে। পাশের দোকানে একটা ঘড়ির দিকে চাহিয়া সে তাহার গতি-বেগকে আরও একটু বাড়াইয়া দিল। ট্রেনের বেশি সময় নাই। হস্টেলের ঘড়িটা নিশ্চয় স্লো ছিল। ফুলের তোড়াটা ভাল করিয়া কাগজ দিয়া ঢাকিয়া আবার সে পথ অতিবাহন করিতে লাগিল। চারিদিকে যা ভিড়—ধাক্কা লাগিয়া তোড়াটা নষ্ট হইয়া না যায়!

নিউ মার্কেট হইতে ফুল কিনিতে গিয়া তাহার দেরিও হইয়া গেল, পকেটের সমস্ত পয়সাও শেষ হইয়া গেল। ট্রামের পয়সা পর্যন্ত নাই, হাঁটিয়া যাইতে হইতেছে। অথচ আজিকার দিনে সে উৎপলের সহিত শুধু-হাতে দেখা করিতে পারে না তো! বাহিরের ইতস্তত-বিক্ষিপ্ত জনতার মতো তাহার মনের মধ্যেও নানা চিন্তা আসিয়া ভিড় করিতে লাগিল। একদিন এই উৎপলই তাহার জীবনে সব ছিল। তাহার কৈশোর-জীবনটা উৎপলময় ছিল বলিলেও অত্যুক্তি হয় না। কি ভালই বাসিত তাহাকে! এই জনতার মধ্যে পথ চলিতে চলিতেও অকস্মাৎ তাহার মনে সেই বিগত জীবনের একটি স্মৃতি ভাসিয়া আসিল। দীর্ঘ দশ বৎসরেও তাহা মলিন হয় নাই। কত কথা বিস্মৃতির অতলে তলাইয়া গিয়াছে, কিন্তু এই ছবিটুকু শঙ্করের অন্তরে অকারণে এখনও সজীব হইয়া আছে। একদিন দুপুরে টিফিনের সময় উৎপল স্কুলের পিছন দিককার বারান্দায় বসিয়া পা দুলাইয়া দুলাইয়া পেয়ারা খাইতেছিল এবং একফালি রোদ আসিয়া তাহার লাল ডোরা-কাটা জামায় পড়িয়া সর্বাঙ্গে একটা আলো-ছায়ার রহস্য সৃজন করিয়াছিল— এই ছবিটুকু শঙ্করের মনে কেমন করিয়া যেন এখনও অমলিন রহিয়াছে। আর একদিনের কথাও মনে আছে। সেদিন উৎপলের জন্মতিথি-উৎসব। তাহার কপালে ও গালে চন্দনবিন্দুর সমারোহ। উৎপলের বোন শৈল আসিয়া শঙ্করের পরামর্শ চাহিল—দাদার জন্মদিনে নূতন রকম কি উপহার দেওয়া যায়!

এই গ্যান্‌ঢঅ—গ্যান্‌ঢঅ—

শঙ্করের চিন্তাস্রোত ব্যাহত হইল।

ফিরিয়া এদিক-ওদিক চাহিতে লাগিল। কাহাকেও দেখিতে পাইল না। ভণ্টুর গলা বলিয়া মনে হইল। ভণ্টুই নিশ্চয়। কারণ 'গ্যান্‌ঢঅ' শব্দটির এবং এই জাতীয় আরও নানা বিচিত্র শব্দের সৃষ্টিকর্তা ভণ্টুই। নিজের মনের ভাবকে স্বরচিত নানারূপ অদ্ভুত শব্দ সৃষ্টি করিয়া প্রকাশ করা ভণ্টুর একটা বিশেষত্ব। অভিধান-বহির্ভূত এই সকল শব্দের সৃষ্টিকর্তা বলিয়াই শঙ্কর ভণ্টুর প্রতি প্রথম আকৃষ্ট হয়।

শঙ্কর এদিক-ওদিক চাহিয়া কাহাকেও দেখিতে পাইল না। আবার চলিতে শুরু করিবে, এমন সময় আবার ডাক আসিল—

চাম গ্যান্‌ঢঅ—

শঙ্কর আবার পিছু ফিরিয়া দেখিল, হ্যারিসন রোডের একটি অতি সঙ্কীর্ণ গলির অন্ধকারে ভণ্টু দাঁড়াইয়া রহিয়াছে।

গোলগাল মুখটিতে একমুখ হাসি, বাঁ হাতে বাইসিক্‌ল, ডান হাতে ছোট একটা প্যাকেট—নিতান্ত ছোটও নয়, মাঝারি-গোছের। শঙ্কর আগাইয়া যাইতেই ভণ্টু তাহাকে বলিল, বাইকটা একবার ধর্‌ তো, এই প্যাকেটটা বাঁধি পেছন দিকে।

বিস্মিত শঙ্কর বাইকটা ধরিয়া বলিল, তুই এখানে হঠাৎ?

দাড়ি কিনতে এসেছিলাম।

ভণ্টুর চোখ দুইটিতে হাসি উপচাইয়া পড়িল।

শঙ্কর আরও বিস্মিত হইয়া বলিল, দাড়ি?

দাড়ি। চরম লদ্‌কালদ্‌কি!

এই এক পুঁটুলি দাড়ি।

জটাও আছে। জটিল লদ্‌কালদ্‌কি!

শঙ্কর বলিল, তুই আজকাল কলেজ যাস না কেন? থিয়েটারে ঢুকেছিস নাকি?

ভণ্টু কিছু না বলিয়া নিপুণভাবে প্যাকেটটি বাইকের পিছন দিকে বাঁধিতে লাগিল। বাঁধা শেষ হইবার পূর্বেই শঙ্কর বলিল, তাড়াতাড়ি শেষ করে নে ভাই। আমাকে হাওড়া স্টেশনে যেতে হবে। উৎপল বিলেত যাচ্ছে আজ, জানিস না?

তাই নাকি? লদ্‌কালদ্‌কি করতে যাচ্ছিস বুঝি তুই? যা, আমার আজ আর সময় নেই। আটটার মধ্যে দাড়ি না পৌঁছলে প্যান্‌থার আমাকে খেয়ে ফেলবে।

প্যান্‌থার কে?

ছোটবাবু।

ছোটবাবু কে?

আরে গাড়োল, আমি যে আপিসে চাকরি করছি, সেই আপিসের ছোটবাবু। ইয়া চোয়াল, ইয়া লাল চোখ, চাম লদ্‌! থিয়েটারে ভারি ঝোঁক। প্যান্‌থার রসিক আছে। যাক, চললাম ভাই আমি। উৎপলকে বলে দিস্‌, বিলেতে যাচ্ছে যাক—দক্‌চে না যায়। চললাম, দেরি হয়ে যাচ্ছে আমার।

ভণ্টু বাইকে সওয়ার হইল।

শঙ্করের বিস্ময় কাটে নাই।

সে বলিল, তুই চাকরিতে ঢুকেছিস নাকি? কিছু জানি না তো! পড়াশোনা ছেড়ে দিলি?

আসছে বছর আবার শুরু করা যাবে।

ভণ্টু বাইকে চড়িয়া জনতার মধ্যে অদৃশ্য হইয়া গেল।

শঙ্কর ক্ষণিকের জন্য স্তব্ধ হইয়া দাঁড়াইয়া পড়িল। ভণ্টুদের অবস্থা সচ্ছল নয়। হয়তো দারিদ্র্যের জন্যই বেচারার পড়াটা হইল না। ভণ্টুর সহিত তাহার প্রথম পরিচয়ের কথা মনে পড়িল। বেঁটে মোটা আধময়লা-বুকখোলা জামা-পরা হাস্যমুখ ভণ্টুকে সে যেদিন প্রথম ক্লাসে দেখিয়াছিল, সেদিন তাহাকে ভারি অদ্ভুত মনে হইয়াছিল। মনে হইয়াছিল, ভারি নোংরা ছেলেটা। এখনও ভণ্টু তেমনই নোংরা আছে। কিন্তু আর তো তাহাকে তেমন খারাপ লাগে না! শঙ্কর ভণ্টুর অন্য পরিচয় পাইয়াছে। তাহাদের বাড়িতেও সে গিয়াছে কয়েকবার।

হাওড়া পুলের উপর দ্রুতপদে হাঁটিতে হাঁটিতে শঙ্করের মনে পড়িতে লাগিল, উৎপলের

কথা নয়, ভণ্টুর কথা। তাহার হঠাৎ মনে হইল, ভণ্টুর বাবা তাহাকে একদিন যাইতে বলিয়াছিলেন। নানা রকম গোলমালে তাহার যাওয়া হয় নাই। বেলেঘাটাতে এক অতি এঁদো গলির মধ্যে ভণ্টুর বাসা। যাওয়াই মুশকিল। শঙ্কর ভাল করিয়া চিন্তা করিলে বুঝিতে পারিত যে, ভণ্টুর ওখানে না যাওয়ার কারণ ভণ্টুর বাসার দূরত্ব নহে; অন্য কারণ রহিয়াছে। উৎপলের বিবাহের পর হইতেই শঙ্কর ভণ্টুর ওখানে যাওয়া একপ্রকার ছাড়িয়া দিয়াছে। উৎপলের বিবাহ হইয়াছে প্রায় মাস দুই হইল। উৎপলের শ্বশুর বড়লোক এবং শ্বশুরের অর্থে উৎপল বিলাত চলিয়াছে। শঙ্কর কিন্তু মাতিয়া উঠিয়াছে এসব কারণে নয়—শঙ্করের মাতিবার কারণ উৎপলের স্ত্রী সুরমা। সুশ্রী, তন্বী, যুবতী, সুশিক্ষিতা। কথাবার্তায়, আচার-ব্যবহারে, পোশাক-পরিচ্ছদে সুরুচিসঙ্গত শোভন সৌষ্ঠব। সকল বিষয়েই বেশ কেমন একটা যেন সহজ অনাড়ম্বর কমনীয়তা আছে। এমন মেয়ে শঙ্কর ইতিপূর্বে কখনও দেখে নাই।

সে পাড়াগাঁয়ে মানুষ। মফস্বলের স্কুলে পড়িয়াছে। আই. এস-সি, বি. এস-সি-টাও মফস্বলের কলেজেই কাটিয়েছে।

সুরমার মতো মেয়ের সংস্পর্শে সে জীবনে কখনও আসে নাই। তাহার মোহগ্রস্ত মন তাই উৎপলের বিলেত যাওয়াটাকে উপলক্ষ করিয়া সুরমাকে ঘিরিয়া ঘিরিয়াই ঘুরিয়া মরিতেছিল। কিন্তু সে নিজে এ বিষয়ে সজ্ঞান ছিল না। এ বিষয়ে সচেতন হইয়াছিল অনেক পরে।

হাওড়া স্টেশনে শঙ্কর যখন পৌঁছিল, তখন ট্রেন ছাড়িতে আর বেশি বিলম্ব নাই। মাত্র দশ মিনিট বুঝি বাকি ছিল। শঙ্কর দূর হইতেই দেখিতে পাইল, উৎপল একদল নরনারী পরিবৃত হইয়া প্ল্যাটফর্মের উপরেই দাঁড়াইয়া রহিয়াছে। শঙ্কর কাছাকাছি আসিতেই উৎপলও তাহাকে দেখিতে পাইল এবং বলিয়া উঠিল, এই যে শঙ্কু, তুইও এসে পড়েছিস তা হলে! আমি ভাবছিলাম, তোর সঙ্গে বুঝি আর দেখাই হল না। ওহো, একটা ভারি ভুল হয়ে গেছে। স্লিপিং সুটটা বাক্সের ভেতরে থেকে গেছে। সুরমা, বার করে ফেল না— ওই বড় সুটকেশটায় আছে, এখুনি তো দরকার হবে।

সুরমা একটু ইতস্তত করিয়া গাড়ির কামরার মধ্যে গেল। ঠিক এই সময়টাতে বাক্স ঘাঁটাঘাঁটি করিবার ইচ্ছা ছিল না তাহার।

শঙ্কর কাগজের আবরণ খুলিয়া ফুলগুলি বাহির করিল। বড় বড় লাল গোলাপ। দেখিলেই দৃষ্টি আকর্ষণ করে।

উৎপল বিস্মিত সুরে বলিল, এ কার জন্যে এনেছিস তুই? আমার জন্যে? উঃ, এত সেন্টিমেন্টাল তুই! ফুল না এনে ভাল একটা সিগারেট কেস আনতিস যদি, কাজে লাগত। ফুল তো একটু পরে শুকিয়ে যাবে। সুরমা অবশ্য খুব খুশি হবে। সুরমা, শঙ্কর কি কাণ্ড করেছে দেখ!

সুরমা নামিয়া আসিয়া স্মিতমুখে ফুলগুলি লইল।

উৎপল বলিল, বিছানার একধারেই রাখ এখন। পরে ঠিক করে নিলেই হবে। সুরমাও যাচ্ছে আমার সঙ্গে বম্বে পর্যন্ত।

শঙ্কর হাসিয়া বলিল, ভালই তো।

ছদ্ম-গাম্ভীর্যভরে উৎপল কহিল, তুমি কবি মানুষ, তুমি তো বলবেই। কিন্তু শাস্ত্রকারগণ কিন্তু বলেছেন অন্য কথা—পথি নারী বিবর্জিতা—

শঙ্কর হাসিয়া উত্তর দিল, নারীর বেলায় শাস্ত্রটা মানা সুবিধের স্বীকার করি। তবে বিলেত যাবার মুখে শাস্ত্র আলোচনা ঠিক মানাচ্ছে না। থাম্ তুই।

গাড়ির ভিতর ফুলগুলি গুছাইয়া রাখিতে রাখিতে সুরমা শঙ্করের কথাগুলি মন দিয়া শুনিতেছিল। এই কথায় তাহার মুখে একটা স্নিগ্ধ হাসির আভা ছড়াইয়া পড়িল। সে গাড়ি হইতে নামিয়া আসিয়া বলিল, অনেক ধন্যবাদ আপনাকে শঙ্করবাবু। সত্যিই গোলাপগুলো লাভ্‌লি। আপনার রসবোধকে প্রশংসা না করে পারলাম না।

শঙ্কর উত্তরে শুধু হাসিল।

উৎপলবাবু, আপনার বন্ধুর সঙ্গে আলাপ করিয়ে দিলেন না? বিলেত যাচ্ছেন, এসব আদব-কায়দাগুলো শিখুন।

উৎপল গাড়ির কামরায় ঢুকিয়া টিফিন-কেরিয়ারটা লইয়া কি যেন করিতেছিল। এই কথা শুনিয়া নামিয়া আসিল। যিনি কথাগুলি বলিলেন, তিনি একজন মহিলা। বয়স প্রায় পঁচিশ হইবে। পরিপাটিরূপে সুসজ্জিতা। কোথায় কি পরিলে এবং না পরিলে তাঁহাকে মানাইবে এ জ্ঞান যে তাঁহার আছে, তাহা একবার তাঁহার দিকে তাকাইলেই বোঝা যায়। তাঁহার সঙ্গে আরও দুইজন তরুণী ছিলেন। তাঁহাদের বয়স আরও কম। একজনের বয়স বছর কুড়ি এবং আর একজনের বছর আঠারো।

উৎপল নামিয়া আসিয়া কহিল, হ্যাঁ, আলাপ করিয়ে দেব বইকি। আমি বিলেত চললাম, আপনাদের ফাই-ফরমাশ খাটবার মতো একজন কাউকে দিয়ে যেতে হবে তো! এইবার আসুন, আদব-কায়দামতো আপনাদের পরস্পর পরিচয় করিয়ে দিই। ইনি হলেন শঙ্করসেবক রায়। আর ইনি হচ্ছেন মিসেস্ মিত্র—প্রফেসার বিশ্বেশ্বর মিত্রের স্ত্রী, আমাদের ইউনিভার্সাল মিষ্টিদিদি। আর ওই যে উনি—যিনি ওদিকে মুখ ফিরিয়ে মুচকি হাসছেন, উনি হচ্ছেন মিষ্টিদিদির মাসতুতো বোন, ওঁর নাম হচ্ছে মিসেস রায়, ওঁর স্বামী দিল্লীতে চাকরি করেন; ডাকনাম ওঁর সোনাদিদি। আর ওঁর পাশে যিনি দাঁড়িয়ে রয়েছেন তিনি হলেন মিস মিত্র—বেথুনে বি. এ পড়ছেন; ওঁর ডাকনাম হচ্ছে রিনি। আর আপনারা সবাই শুনে রাখুন, আমার এই বন্ধুটি একটি অসাধারণ মেধাবী ছাত্র—ক্লাসের মধ্যে দল পাকাতে ওস্তাদ, সব দলেই পাণ্ডাগিরি করা চাই। তা ছাড়া পরোপকারী এবং সর্বোপরি কবি।

শেষের কথাটা শুনিয়া সকলে হাসিয়া উঠিল।

উৎপল তাহার পর দণ্ডায়মান পুরুষ দুইটির দিকে ফিরিয়া বলিল, আর এই দুটি হচ্ছেন আমার বড় কুটুম্ব। এ দুজনকে দেখিসনি শঙ্কু। এঁরা দুজনেই আজ সকালে এসে পৌঁছেছেন। বিয়ের সময়ও আসতে পারেননি এঁরা— এত এঁদের পড়ায় মন। ইনি হচ্ছেন অশোক, আর উনি হচ্ছেন প্রবীর। দুজনেই ইঞ্জিনিয়ারিং পড়েন রুড়কিতে।

শঙ্কর সকলকেই নমস্কার করিল।

শঙ্কর এবং উৎপল একসঙ্গে ম্যাট্রিকুলেশন পাশ করিয়াছিল। তাহার পর কিন্তু উভয়ের ছাড়াছাড়ি হয়।

উৎপল কলিকাতায় চলিয়া আসে, শঙ্কর মফস্বলের কলেজে যায়। সেইজন্য উৎপলের কলিকাতাবাসী পরিচিতদের সহিত শঙ্করের পরিচয় ছিল না। এতগুলি অপরিচিতা তরুণীর মধ্যে শঙ্কর চুপ করিয়া দাঁড়াইয়া রহিল। অস্বস্তিকর নীরবতা।

মিষ্টিদিদি নীরবতা ভঙ্গ করিলেন।

সুমিষ্ট হাসিয়া তিনি জিজ্ঞাসা করিলেন, আপনার কবিতার বই কোনো বেরিয়েছে নাকি?

না, কোনো কবিতা ছাপা হয়নি আমার।

ইহা শুনিয়া সোনাদিদি আগ্রহের সুরে বলিলেন, নিয়ে আসবেন আপনার কবিতা একদিন আমাদের বাড়িতে। এত ভাল লাগে আমার কবিতা—বিশেষ যে কবিতা ছাপা হয়নি। আসবেন একদিন! দিদি, ওঁকে চায়ে আসতে বল না একদিন।

মিষ্টিদিদি বলিলেন, কবিতার নাম যেই শুনেছে, অমনি সোনার মন উসখুস করছে। আসবেন আপনি শঙ্করবাবু একদিন। তা না হলে জ্বালিয়ে মারবে ও আমাকে।

শঙ্কর বলিল, হাঁ, যাব একদিন। ঠিকানাটা কি আপনাদের?

মিষ্টিদিদি ঠিকানা বলিলেন।

শঙ্কর উৎপলকে জিজ্ঞাসা করিল, তোর বাবা মা, শ্বশুর শাশুড়ি কাউকে দেখছি না যে?

বাবা মা বর্ধমানে দেখা করবেন, আর সুরমার বাবা মা উঠবেন আসানসোল থেকে। শ্বশুরমশায়কেও এইবার কাজে জয়েন করতে হবে তো।

উৎপলের শ্বশুর বম্বেতে চাকুরি করিতেন।

ঢং ঢং করিয়া ট্রেন ছাড়িবার ঘণ্টা হইল।

উৎপল ও সুরমা গিয়া ট্রেনে উঠিয়া বসিল।

উৎপল বলিল, তুইও একটা বিয়ে করে চলে আয় বিলেতে, বুঝলি শঙ্কর?

তাহার পর কণ্ঠস্বর একটু নীচু করিয়া বলিল, শোন্, রিনি মেয়েটিকে কেমন লাগছে তোর? বিয়ে কর্ না ওকে। প্রফেসার মিত্র বলেছিলেন যে, ভাল পাত্র পেলে বিলেত পাঠাবেন।

চুপ কর্ তুই।

গার্ডের হুইস্‌ল্ বাজিল।

ট্রেন চলিতে শুরু করিল।

সুরমা হঠাৎ জানালা দিয়া মুখ বাহির করিয়া শঙ্করকে বলিল, চিঠি লিখবেন আমায় বম্বেতে। মিষ্টিদিদির কাছে ঠিকানা আছে। লিখবেন তো?

শঙ্কর ঘাড় নাড়িয়া সম্মতি দিল।

ট্রেনের গতি-বেগ বাড়িল। উৎপল জানালা দিয়া ঝুঁকিয়া যথারীতি রুমাল নাড়িতে লাগিল।

যতক্ষণ রুমাল দেখা গেল, সকলেই সেই দিকে তাকাইয়া রহিলেন। ক্রমশ রুমালও অদৃশ্য হইয়া গেল।

মিষ্টিদিদি তখন শঙ্করকে বলিলেন, এইবার আমরাও যাই, চলুন। আপনি থাকেন কোথায়?

হস্টেলে। হস্টেলের ঠিকানা সে দিল।

চলুন না, নামিয়ে দিয়ে যাই আপনাকে। গাড়ি আছে আমাদের সঙ্গে।

ধন্যবাদ। কিন্তু আমি এখন হস্টেলে ফিরব না। আর এক জায়গায় যেতে হবে আমাকে।

যাবেন কিন্তু আমাদের বাড়িতে। ভুলবেন না।

যাব।

মিষ্টিদিদিরা চলিয়া গেলেন।

উৎপলের শ্যালক দুইটিও তাঁহাদের গাড়িতে উঠিল।

সকলে চলিয়া গেলে শঙ্কর খানিকক্ষণ স্তম্ভিত হইয়া দাঁড়াইয়া রহিল। সমস্ত মনটা যেন ফাঁকা হইয়া গেল। মনে হইল ভণ্টুর বাড়ি যাই। ভণ্টু হঠাৎ পড়া ছাড়িয়া চাকুরিতে ঢুকিল কেন? ভণ্টুর বৌদির মুখখানা একবার মনে পড়িল। এত রাত্রে ভণ্টুর বাড়ি হাঁটিয়া যাওয়াই মুশকিল। কি করিবে ভাবিতেছে, এমন সময় যে পরিচিত টিকিট-কালেক্টরবাবুটির অনুগ্রহে শঙ্কর বিনা মাশুলে প্ল্যাটফর্মে ঢুকিয়াছিল, তিনি আসিয়া বলিলেন, এইবার আপনি বাইরে যান সার। আর একখানা ট্রেন ইন করবে এক্ষুনি। আমার ডিউটিও ওভার হল।

শঙ্কর বাহিরে চলিয়া আসিল।

বাইরে আসিয়াই তাহার চোখে পড়িল, কিছু দূরে কতকগুলি লোক কি একটা বস্তুকে ঘিরিয়া কোলাহল করিতেছে। ব্যাপার কি দেখিবার জন্য শঙ্করও আগাইয়া গেল। গিয়া দেখিল, একটি রমণী মূর্ছিত হইয়া পড়িয়া রহিয়াছে এবং সেই মূর্ছিতা রমণীর মাথা কোলে করিয়া লইয়া আর এক নারী বিলাপ করিতেছে। তাহাদের ঘিরিয়া কৌতূহলী জনতা দাঁড়াইয়া মজা দেখিতেছিল। দুই মিনিটের মধ্যে কয়েকটা মতামত শঙ্করের কানে গেল।

একজন বৃদ্ধ-গোছের ভদ্রলোক মাথা নাড়িয়া বলিতেছিলেন, মৃগী রোগ বড় সঙিন ব্যায়রাম মশাই। ভালর মধ্যে এই—ছোঁয়াচে নয়।

একটি পাতলা লম্বা গোছের ভদ্রলোক তাঁহার অপেক্ষাও পাতলা ও লম্বা একটি ভদ্রলোকের কানে কানে ঘাড় উঁচু করিয়া বলিতেছিলেন, টেনেছে—জোর টেনেছে—বুঝলে খুড়ো, দেখেই বুঝেছি আমি।

খুড়ো কিছু না বলিয়া জিহ্বার প্রান্তটুকু তির্যকভাবে বাহির করিয়া বাম চক্ষুটি ছোট করিলেন। তাহা দেখিয়া পুলকিত ভাইপো খুড়োর পৃষ্ঠদেশে একটি চপেটাঘাত করিয়া সমস্ত দন্তগুলি বিকশিত করিয়া ফেলিলেন। মোটাগোছের বৃদ্ধ একটি ভদ্রলোকও মূর্ছিতা নারীটির সম্বন্ধে চিন্তিত হইয়াছেন দেখা গেল, তাঁহার থিয়োরি কিন্তু অন্য রকম। তিনি বলিতেছেন, তারকেশ্বরে ধন্না দেওয়া কি সোজা ব্যাপার! সমস্ত দিনের কঠোর উপবাস!

শঙ্কর দেখিল, মেয়েটির যাহাই হউক, অবিলম্বে উহাকে জনতার চাপ হইতে উদ্ধার না করিলে দমবন্ধ হইয়াই মরিয়া যাইবে।

সে সোজা ভিড় ঠেলিয়া ভিতরে চলিয়া গেল ও বলিষ্ঠ দুই বাহু দ্বারা অজ্ঞান মেয়েটিকে তুলিয়া লইয়া অপর মহিলাটিকে বলিল, আসুন, এঁকে কলের কাছে নিয়ে যাই। মাথায় মুখে জল দেওয়া দরকার আগে। শঙ্করের সপ্রতিভ ভাব দেখিয়া সকলে মনে করিল, শঙ্কর বোধহয় ইহাদের নিজেদের লোক। সুতরাং জনতা ছত্রভঙ্গ হইয়া পড়িল।

কলের কাছে লইয়া গিয়া চোখে মুখে জল দেওয়াতে মেয়েটির জ্ঞান হইল। জ্ঞান হইলে সে অসম্বৃত বেশবাস ঠিক করিয়া লজ্জিত হইয়া মাথার কাপড় টানিয়া দিল। শঙ্কর দেখিল, মেয়েটি অল্পবয়সী—সতেরো-আঠারোর বেশি হইবে না। অপর মহিলাটি বয়স্থা। তিনি বলিলেন, বেঁচে থাক তুমি বাবা। মেয়েটির ফিটের ব্যায়রাম আছে। তুমি না থাকলে কি যে বিপদ হত আজ আমার!

শঙ্কর বলিল, আপনারা কোথা যাবেন?

আমরা কলকাতাতে যাব বাবা।

আপনাদের একটা গাড়ি করে দিই তা হলে?

"বাজে কথা শুনেছ—"

"পরেশ মল্লিক বললে ওই উদ্দেশ্যে তুমি নাকি একটি অনাথা মেয়েকে বাড়িতে আশ্রয়ও দিয়েছ।"

"বাজে কথা বলেছে—"

"পরেশকে যতটুকু চিনি তাতে—"

"কাউকে চেনা অত সহজ নয়, ভাই। যতই দিন যাচ্ছে ততই এ কথাটা হাড়ে হাড়ে বুঝতে পারছি।"

"তা মানছি। কিন্তু পরেশের মতো একজন গম্ভীর লোক বানিয়ে বানিয়ে অতগুলো মিছে কথা বলবে, এ কথা ভাবাও ঠিক নয়—"

"পরেশ তোমাকে ভাঁওতা দিয়েছে। তোমার শালীর মেয়ের অন্য কোনও ব্যবস্থা কর। তুমি চেষ্টা করলে কোথাও চাকরি জুটিয়ে দিতে পারবে। হেলথ কেমন?"

"খুব ভাল। একেবারে নিটোল চেহারা। আমি তাকে নার্সিং শেখাবার জন্যে কোথাও ভরতি করবো ভেবেছিলাম। সব ঠিকই করে ফেলেছি, কাল ভরতির লাস্ট ডেট। এমন সময় পরেশের মুখে শুনলাম যে তুমি বিয়ে করছ। সত্যিই যদি বিয়ে কর আমাকে এ বিপদ থেকে উদ্ধার কর না ভাই। মেয়েটি তোমার ঠিক উপযুক্ত। বয়স প্রায় পঁচিশ, স্বাস্থ্যবতী, কর্মঠ। হ্যালো—আমার যতটুকু অভিজ্ঞতা তাতে লোকে প্রথম প্রথম কিছুদিন বলে যে বিয়ে করব না, কিন্তু শেষ পর্যন্ত করে। তুমি যদি আশা দাও তা হলে অপেক্ষাও করতে পারি আমি। টেক ইওর টাইম, তাড়াতাড়ি কিছু নেই—"

"তুমি আমার ঠিকানা পেলে কোথা?"

"সেদিন বরেন বলে যে ছোকরাটিকে তুমি উদ্ধার করেছ তার কাছ থেকেই পেলাম। প্রথমে দিতে চায়নি, বলছিল তুমি নাকি মানা করে গেছ। খুব জরুরী দরকার আছে বলাতে ঠিকানা, ফোন নম্বর সব লিখে দিলে। ঠিকানা দিতে মানা করে গেছ কেন বুঝলাম না।"

"বিজনেস ব্যাপারে অনেক সময় অনেক কিছু করতে হয় তাই। না, না, আমি এখন কোনও কিছু ঠিক করিনি। পরেশকে এমনই বলেছিলাম ঠাট্টা করে—"

"কিন্তু পরেশ যে বললে তুমি ওই উদ্দেশ্যে একটি অনাথা মেয়েকে আশ্রয় দিয়েছ—"

"কাউকে আশ্রয় দিলেই বিয়ে করতে হবে তাকে! কি আশ্চর্য! পরেশ কি কি বলেছে বলতো—"

"সে বললে একদিন একটি লেখাপড়া-জানা অনাথা মেয়ে খবরের কাগজে বিজ্ঞাপন দিয়ে বেরুচ্ছিল, এমন সময় সেই খবরের কাগজের আপিসের সামনে তার সঙ্গে তোমার নাকি দেখা হয়। তারপর কথা কইতে কইতে রাস্তায় এসে তুমি নাকি আশ্বাস দিয়েছ যে তাকে যথাসাধ্য সাহায্য করবে। নিজের ঠিকানা দিয়ে একথাও বলেছ যে দরকার হলে সে যেন তোমার সঙ্গে দেখা করে। মেয়েটি তোমার সঙ্গে দেখাও করেছে এবং তুমি নাকি তাকে আশ্রয়ও দিয়েছ। পরেশকে তুমি নিজেই বলেছ যে যদি আবার বিয়ে কর তা হলে ওই রকম একটি মেয়েকেই বিয়ে করবে। একসঙ্গে বউ, স্টেনো এবং প্রাইভেট সেক্রেটারী হবে সে। এসব বলনি তুমি পরেশকে?"

"বলেছি। ঘটনা সবই ঠিক! উপকরণ ঠিক আছে। আলু এবং পটল দিয়ে ছেঁচকিও বানান যায়, দমও বানান যায়। পরেশটা দমবাজ দেখছি।"

"আমার তা হলে কোনও আশাই নেই?"

"তুমি যে রকম আশা চাইছ তা দেওয়া তো অসম্ভব আমার পক্ষে। মেয়েটিকে নার্সিং শিখতেই পাঠাও না।"

"তাইতো ঠিক করেছিলাম। এখনও তাই ঠিক আছে। ভরতি হয়তো করতে পারব, কিন্তু আমার মনে হচ্ছে শেষ পর্যন্ত ও পালিয়ে আসবে। ভয়ানক ভীতু, তার উপর ছুঁচিবাই আছে।"

"ও বাবা! এই মালটিকে তুমি আমার ঘাড়ে চড়াতে চাইছ। খুব হিতৈষী বন্ধু তো—"

"হিতৈষী বলেই চাইছি। এই বয়সে তুমি যদি কোনও নবোদ্ভিন্ন-যৌবনা রূপসীকে বিয়ে কর তা হলে সেটা কি ঠিক হবে? সুলোচনার মতো মেয়েই তোমার উপযুক্ত। মহিষের মতো খাটবে আর কৃতজ্ঞচিত্তে সারা জীবন তোমার সেবা করবে।"

"দেখ ভাই ভূপেশ, ইতিপূর্বে বিয়ে তো করেছি একবার। আমাব পরিবারটি অপ্সরীও ছিল না, কুবের-কন্যাও ছিল না। এক বন্ধুর স্ত্রীর অনুরোধে হা-দরিদ্রের ঘর থেকে সাদা-মাটা দেখেই বিয়ে করেছিলাম। কিন্তু সে যে খুব কৃতজ্ঞ ছিল তাতো বলতে পারি না। আমাকেই বরং সারা জীবন হাতজোড় করে থাকতে হয়েছে, যেন তাকে বিয়ে করে আমি ঘোর অপরাধ করেছি—"

"এখন যদি শিক্ষিতা রূপসী মেয়ে বিয়ে কর তা হলে হাঁটুও গাড়তে হবে—"

"কি আপদ। আমি যে বিয়ে করবার জন্যে পাগল হয়েছি এ ধারণা তোমার হল কি করে। আশ্চর্য কাণ্ড দেখছি। পরেশ মাস্টারের মুখে একটা উড়ো খবর শুনে রাতদুপুরে ফোনে কি কাণ্ড।"

"আমার মতো অবস্থায় পড়লে তুমিও ঠিক এই কাণ্ডই করতে। আচ্ছা, একটা কথা অন্তত দাও। বিয়ে যদি কর আমার কথাটা মনে রাখবে।"

"তুমি পুলিশে চাকরি কর, তোমার পক্ষে একটা পাত্র যোগাড় করা কি এতই শক্ত।"

"পুলিশে চাকরি করলেই যে সর্বশক্তিমান হওয়া যায় এ ধারণা কি কবে হল তোমাব?"

"দেখেশুনে তাই তো মনে হয়—"

"ভুল ভুল, অত্যন্ত ভুল। নিজেদের জন্যে আমাদের কিছু করবার উপায় নেই। লক্ষ জোড়া চোখ আমাদের প্রতিটি কার্য দেখছে। একাধিক মনিবের মন জুগিয়ে চলতে হচ্ছে সর্বদা। সেদিন তোমার বরেন ছোকরাকে ছেড়ে দিয়েছি, তাই নিয়ে নানারকম কানাঘুষো শুরু হয়ে গেছে। বিশ্বাস কর ভাই আমি অন্তত অত্যন্ত অসহায়। ঋণে মাথার চুলটি পর্যন্ত বিকিয়ে আছে। আমার এ দায়টা তুমি উদ্ধার কর, বিধু। ইচ্ছে করলেই তুমি পার। হ্যালো—হ্যালো—কেটে দিলে না কি—"

## ।। দুই ।।

"হ্যালো, হ্যালো, কে বরেন, আমি বিধু, হ্যাঁ খবর সব ভাল তো?"

"ভালই সার।"

"তোমাকে যে কাজটি করতে মানা করে এসেছিলাম তুমি ঠিক সেইটি করেছ দেখছি।"

"আজ্ঞে না সার! আপনি যেমন যেমন বলে গেছেন সব ঠিক তেমনি তেমনি করে যাচ্ছি।"

"ভূপেশকে আমার ঠিক্‌না আর ফোন নম্বর দিলে কেন—"

"ও ভূপেশবাবুকে! তিনি বললেন যে খুব জরুরী খবর দিতে হবে আপনাকে একটা, না দিলে ভয়ানক ক্ষতি হবে। তাই আমি ভাবলাম—"

"কোন কারণেই আর কাউকে তুমি আমার ঠিকানা দেবে না।"

"আচ্ছা সার।"

"ফোন নম্বরও না।"

"আচ্ছা সার।"

"বিশাখা দেবীর খবর কি?"

"ভালই।"

"তোমার সঙ্গে কোনও কথা-টথা হয়েছে?"

"আজ্ঞে হয়েছে। তবে ফোনে। তিনি ওপর থেকে মোটে নামেনই নি।"

"ও। খাবার-টাবার সব ওপরে পাঠিয়ে দিচ্ছ?"

"আজ্ঞে হ্যাঁ।"

"তা ভাল। আমি যে দিল্লী এসেছি একথা বলনি তো ওঁকে।"

"আপনি যখন মানা করে গেলেন তখন কি করে বলব। বলেছি আপনি জামশেদপুর গেছেন।"

"দ্যাট্‌স গুড্‌। আর কেউ খোঁজ করতে এসেছিল?"

"আজ্ঞে না, এখনও পর্যন্ত তো কেউ আসেনি।"

"ফোনে তোমার সঙ্গে ওর কি কথা হয়েছে?"

"বিশেষ কিছুই না। তিনি আমাকে এটা ওটা আনতে বলেছেন, আমি আনিয়ে দিয়েছি।"

"কি কি আনতে বলেছেন?"

"খানকয়েক তাঁতের শাড়ি, একটা লক্ষ্মীবিলাস, এক বাক্স সাবান আর কিছু ফুল। ফুল দু'বেলাই দিতে হচ্ছে।"

"পুজোটুজো করেন নাকি?"

"ঠিক বলতে পারি না সার।"

"যা যা চান ঠিকমতো দিও, বুঝলে। আর কোনো বেয়াদপি যেন কোরো না। গিয়ে যদি শুনি—।"

"আজ্ঞে না, আমি ভদ্রবংশের ছেলে।"

"কথাটা শেষ পর্যন্ত শোন। গিয়ে যদি শুনি যে তুমি ওর মনে কোনও আঘাত দিয়েছ, তা হলে তৎক্ষণাৎ তোমাকে দূর করে দেব। তোমার এম. এ. ডিগ্রি তোমাকে বাঁচাতে পারবে না। আবার গিয়ে পুলিশের খপ্পরে পড়তে হবে। মনে রেখো যে উনি অনাথা এবং আমার অতিথি—"

"আজ্ঞে হ্যাঁ, মনে রাখব বই কি। তা ছাড়া ওর মনে আঘাত দিতেই বা যাব কেন শুধু শুধু। আপনার ফিরতে কত দেরি হবে সার?"

"দিন পনেরো তো হবেই, বেশিও হতে পারে।"

"তা হলে কিছু টাকার ব্যবস্থা করুন, সার। আমার হাতে আর মাত্র ৭০/৭৫ টাকা আছে—।"

"তিনশ' টাকা ফুরিয়ে গেল এর মধ্যে?"

"প্রায় ফুরিয়ে এসেছে। বিশাখা দেবীর জন্য নানারকম জিনিসপত্র কিনতে হল যে। ওর স্যুটকেসটা কি আপনি এনেছিলেন? সেটা পাওয়া যাচ্ছে না। সেইজন্যে নানারকম জিনিস কিনতে হচ্ছে। শাড়িতেই তো দেড়শ' টাকা বেরিয়ে গেছে। কয়েকটা রেডিমেড শায়াও কিনে দিতে বলছেন। ওর স্যুটকেসটা পেলে এত খরচ হত না,। আপনি কি হোটেল থেকে সেটা আনেননি?"

"ঠিক মনে পড়ছে না। যাক আমি ফিরে গিয়ে সেটা খুঁজে বের করব। এখন ওর যা যা দরকার কিনে দাও সব। কাল শ'পাঁচেক টাকা পাঠিয়ে দেব। চেক পাঠাব। তোমার কি একাউন্ট আছে কোনও ব্যাঙ্কে?"

"আজ্ঞে না। বেয়ারার চেক পাঠাবেন। না হয় আপনি আপনার আপিসে যদি বলে দেন সেখান থেকেও নিয়ে নিতে পারি। আপনার আপিসটা কোথায় বলুন তো, সার! আপনি বলেছিলেন ধর্মতলা স্ট্রীটে, কিন্তু নম্বরটা বলেননি।"

"থাক, তোমাকে আপিসে যেতে হবে না। আমি তোমার নামে বেয়ারার চেকই পাঠাব। আমার খোঁজে আর কেউ আসেনি তা হলে।"

"ভূপেশবাবু ছাড়া আর কেউ আসেনি।"

"সাবধানে থেকো, বুঝলে। হ্যালো—"

"আচ্ছা।"

"হ্যাঁ, আর একটা কথা শোন। বিশাখা দেবী কোথাও যদি যেতে চান তুমিও সঙ্গে সঙ্গে থেক, বুঝলে।"

"উনি যদি আমাকে সঙ্গে নিতে না চান, সার। না চাইতেও তো পারেন—"

"চাইবেন না কেন! সেটা তোমাকে একটু কৌশলে ম্যানেজ করতে হবে। উনি বেরুতে চাইলে ট্যাক্সি আনাবে। তুমিও চড়ে বসবে তাতে ড্রাইভারের পাশে। একলা ছেড়ে দিও না, বুঝলে—"

"আচ্ছা সার—"

"উনি কোলকাতা শহরে নূতন এসেছেন কিনা, আর আজকাল পথে-ঘাটে চতুর্দিকে বিপদ, তাই বলছি। হ্যালো—"

"বুঝেছি সার।"

## ।। তিন ।।

"হ্যালো, বিশাখা দেবী, আমি কিছুদূর গিয়ে ফিরে এলাম। আপনার শায়ার মাপ তো বলে দেননি।"

"প্রমাণ সাইজের বললেই হবে।"

"ও। মোটা রোগা সকলেরই এক সাইজের লাগে না কি। আমি ঠিক জানি না—।"

"আপনি প্রমাণ সাইজ বলুন, তা হলেই হবে—।"

"আচ্ছা। সাদা রঙেরই নেব তো?"

"সাদা রং নেবেন না। গোলাপী বা ফিকে নীল।"

"গোলাপী বা ফিকে নীল—ও আচ্ছা।"

"আমার জন্যে ফুল আর কিনতে হবে না।"

"কেন বলুন তো। এ বাজারে জবা ছাড়া কিছু পেলামই না। তখনই মনে হয়েছিল রোজ রোজ জবা দেওয়াটা ঠিক হচ্ছে না, বলেন তো নিউমার্কেট থেকে পদ্মটদ্ম এনে দি—"

"না দরকার নেই—।"

"রাগ করলেন?"

"না, না, রাগ করব কেন। এমনিতেই আপনাদের খরচ হয়ে যাচ্ছে, ফুল কিনে আর বাজে খরচ করতে হবে না।"

"পুজোর জন্যে ফুল তো দরকারই, বাজে খরচ বলছেন কেন।"

"আমি পুজো করি কে বললে আপনাকে।"

"ফুল নিয়ে কি করেন তা হলে—"

"সাজি। ছেলেবেলা থেকে ফুলের গয়না পরা অভ্যাস আমার। আমাদের একটা বড় বাগান ছিল, নানারকম ফুল ফুটত তাতে। তাই আপনাকে কিছু ফুল কিনতে বলেছিলাম। থাক, আর দরকার নেই।"

"দরকার নেই কেন? কি কি ফুল আপনার পছন্দ, বলুন না, এনে দিচ্ছি।"

"কি হবে বাজে খরচ করে—।"

"আপনি যাঁর অতিথি তিনি বারবার বলে গেছেন আপনার কোনও প্রকার অসুবিধা যেন না হয়। এসে যদি শোনেন যে তাঁর পয়সা বাঁচাবার জন্যে আপনাকে ফুল কিনে দেওয়া হয়নি, তা হলে আমারই চাকরিই থাকবে না। কি ফুল আপনার পছন্দ, বলুন, এখনই এনে দিচ্ছি। জবাগুলো আমারও তেমন পছন্দ হয়নি। কি ফুল ভালবাসেন আপনি?"

"আমি যে ফুল ভালবাসি তা কি এখানে পাওয়া যাবে!"

"পয়সা ফেললে কোলকাতা শহরে কি না পাওয়া যায়!"

"তাহলে পুটুস ফুল যদি কিছু পান আনবেন—"

"পুটুস? নামই তো শুনিনি কখনও, কি রকম দেখতে বলুন তো—"

"জঙ্গুলে ফুল। অনেকে বেড়াতেও লাগায়। ছোট ছোট ফুল এক সঙ্গে থোকায় থোকায় হয়, রং অনেক রকম দেখেছি, লালেতে হলদেতে মেশানো, ফিকে গোলাপী, শাদা!"

"পুটুস ফুল! আচ্ছা দেখব চেষ্টা করে—থোকো থোকো হয়? ধরুন যদি না পাই। বড্ড শক্ত টাস্ক্ দিয়ে দিলেন, একটা অলটারনেটিভ দিন।"

"বেশ কুন্দ আনবেন তাহলে।"

"পদ্ম বা গোলাপ আপনার পছন্দ নয় বুঝি?"

"হ্যাঁ। পান তো আনবেন।"

"গোলাপ অনেক রকম পাব।"

"ছোট ছোট গোলাপ একরকম পাওয়া যায়। খোঁপায় বা বাটন হোলে লাগাবার জন্য"
"হ্যাঁ হ্যাঁ দেখেছি।"
"পান তো তাই আনবেন।"
"আচ্ছা শায়াগুলা এখনি এনে দিচ্ছি।"

## ॥ চার ॥

"হ্যালো, কে, হ্যালো বিষ্ণুচরণ?—"
"আমাকে বিষ্ণুচরণ বলে আর ডেকো না। আমি এখন জমিরুদ্দিন। কি বলছ।"
"আমার চিঠি পাওনি?"
"পেয়েছি।"
"বাড়িগুলো নিয়ে কি করি বলতো।"
"করবে আবার কি। দখল করে ভোগ করগে যাও। চাবি তো তোমায় দিয়ে দিয়েছি।"
"চাবি তো দিয়েছ, কিন্তু দাবি শেষ পর্যন্ত টিকবে কি?"
"টেকা তো উচিত। ও মেয়ে যে নবেন্দুবাবুর তার কোনও প্রমাণ আছে?"
"সেই প্রমাণ সংগ্রহ করবার জন্যেই তো দিল্লী এসেছি।"
"পেলে কিছু?"
"অকাট্য প্রমাণ পেয়েছি।"
"কি রকম।"
"বেশ ঘাবড়ে গেছে তাই।"
"শুনিই না ব্যাপারটা কি।"

"এখানে এসে শুনলাম, নবেন্দুবাবু যখন লাহোরে ছিলেন তখন লুকিয়ে ব্রাহ্মমতে বিবাহ করেছিলেন একটি। সে স্ত্রীকে কখনও দেশে নিয়ে যাননি। সেই বিবাহের ফল ওই বিশাখা। উনি দ্বিতীয়বার আর বিবাহ করেননি, তাই দেশের লোকে জানত যে উনি আজন্ম-ব্রহ্মচারী।"

"মেয়েটির খবর তোমাকে দিলে কে?"

"শোন তবে, ধরে থাক। আমাদের বাড়ির কাছেই যে ছোট হোটেলটা আছে তার মালিক নকুলেশ্বর আমার খুব পরিচিত লোক। সে একদিন এসে গল্পচ্ছলে আমাকে বললে লাহোর থেকে একটি রেফিউজি মেয়ে এসেছে তার হোটেলে। এসে তার বাবাকে খুঁজে বেড়াচ্ছে। তার বাবা নাকি পূর্ববঙ্গের লোক, সেখানে তার প্রকাণ্ড বাড়ি, জমিদারি প্রভৃতি ছিল, রায়টের সময় তিনি নাকি কোলকাতায় চলে এসেছিলেন এবং একজন মুসলমান ভদ্রলোকের সঙ্গে সম্পত্তি বিনিময় করে কোলকাতাতেই বাস করছিলেন। ভদ্রলোকের নাম নবেন্দু বিশ্বাস। নামটা শুনেই আমার ভুরু কুঁচকে গেল। মনে পড়ল তুমি যে বাড়ি আমাকে বেচেছ সে-ও তো কোন এক নবেন্দু বিশ্বাসের। চুপ করে রইলাম কয়েক মিনিট! কিন্তু মনে হল ব্যাপারটা খোঁজ করা উচিত। নকুলেশ্বরকে আমার আসল মনোভাবটা অবশ্য জানতে দিলাম না। বললাম, আমি এক নবেন্দু বিশ্বাসকে চিনতাম চল তো দেখি মেয়েটির যদি উপকার করতে পারি। তৎক্ষণাৎ বেরিয়ে পড়লাম মেয়েটির খোঁজে। হোটেলে গিয়ে শুনলাম সে নাকি একটা চাকর সঙ্গে নিয়ে

কোথায় বেরিয়েছে। ফিরে আসছিলাম, হঠাৎ রাস্তাতেই দেখা হয়ে গেল। নকুলেশ্বর বলে উঠল—ওই যে মেয়েটি দাঁড়িয়ে আছে। একটা খবরের কাগজের আপিসের সামনে দাঁড়িয়েছিলাম। মেয়েটি রূপসী, বয়সও খুব বেশি বলে মনে হল না। নকুলেশ্বরের অন্য কোথায় কাজ ছিল, সে মেয়েটির সঙ্গে আমার পরিচয় করিয়ে দিয়ে চলে গেল। মেয়েটি বললে সে তার নিরুদ্দিষ্ট বাবার জন্য কাগজে বিজ্ঞাপন দিতে এসেছিল। আলাপ করে বুঝলাম যে নবেন্দু বিশ্বাসের বাড়ি তিনটি তুমি আমাকে বিক্রি করেছ, এ তারই মেয়ে। শুধু তাই নয়, তার বাবা যে তাদের পূর্ববঙ্গের সম্পত্তির বিনিময়ে কোলকাতায় বাড়ি কিনেছিলেন এ কথাও সে জানে। তবে বাড়ির ঠিকানা তার জানা নেই। নবেন্দুবাবু মাস ছ'য়েক আগে জানিয়েছিলেন যে বাড়িগুলোর সব ব্যবস্থা করে তারপর ওকে নিয়ে আসবেন। তারপর থেকে কিন্তু আর কোনও চিঠি পায়নি সে। সামনে পরীক্ষা ছিল বলে আসতেও পারেনি। এখন পরীক্ষা হয়ে গেছে তাই বাপের খোঁজে বেরিয়েছে।"

"মেয়েটির মা বেঁচে আছেন?"

"না। তিনি মারা গেছেন সম্প্রতি। সেইজন্যে মেয়েটিকে আরও চলে আসতে হয়েছে। কারণ মায়ের দিকে যে দু'একজন আত্মীয় ছিল, তারা লাহোর রায়টে মারা গেছে। এরা দু'জনে, মানে, মা আর মেয়ে, দিল্লীতে পালিয়ে আসতে পেরেছিল। মা-টিও মারা গেছে সম্প্রতি। সুতরাং মেয়ে এখন অসহায় হয়ে পড়েছে। হ্যালো—"

"হ্যাঁ, হ্যাঁ শুনছি, তুমি বলে যাও না। মেয়েটি এখন কোথায়?"

"তাকে ভুলিয়ে-ভালিয়ে আমার বাড়িতে এনে রেখেছি"—

"এখনও সেইখানেই আছে?"

"হ্যাঁ। আমি বিজনেসের ছুতোয় এখানে চলে এসেছি কিন্তু আসলে আমি এসেছি ওর সম্বন্ধেই খোঁজ-খবর নিতে। তার কাছ থেকেই কয়েকটা ঠিকানা পেয়েছিলাম। তুমি যে নবেন্দু বিশ্বাসের বাড়ি আমাকে বেচেছ, বিশাখা যে তারই মেয়ে, এ বিষয়ে আমার সন্দেহ নেই।"

"বিশাখা কি তোমার বাড়িতে একাই আছে?"

"হ্যাঁ। আমার দোতলার ফ্ল্যাটটা ছেড়ে দিয়েছি তাকে। দাই, চাকর আছে। সম্প্রতি আমি একটি প্রাইভেট সেক্রেটারী বাহাল করেছি, সে-ও দেখাশোনা করছে মেয়েটির। না, বাড়িতে মেয়েছেলে কেউ নেই। আমি তো বিয়ে করিনি আর। এখন কি করা যায় বল তো—"

"করবে আবার কি? যা কিনেছ তা ভোগ কর—"

"বাড়ি যদি নবেন্দু বিশ্বাসের হয় আর তার যদি এখন ওয়ারিশ বেরোয়—"

"বেরুলেই বা। নবেন্দু বেঁচে থাকলে বাড়ি তার হত, কিন্তু সে যখন মারা গেছে তখন বাড়ি আমার। কারণ তার সঙ্গে আমার মৌখিক কথা হয়েছিল শুধু। দলিল করে, তাকে আমি বাড়ি লিখে দিইনি। সে বেঁচে থাকলে দিতাম হয়তো, কিন্তু সে যখন বেঁচে নেই তখন ও-বাড়ি আইনত আমার থেকে গেছে। তুমি স্বচ্ছন্দে নিতে পার।"

"কিন্তু তুমি পাকিস্তানে নবেন্দুর বিষয়-সম্পত্তিগুলি ভোগ করছ কোন্ অধিকারে তা হলে—"

"নবেন্দু আমাকে সেগুলো লিখে দিয়ে গিয়েছিল যে। তার দলিল আমার কাছে আছে। আমিও তাকে লিখে দিতুম, কিন্তু সেকেন্ড রায়টের সময় সে মারা গেল বলে হয়ে উঠল না!"

"আমাকেও তো তুমি দলিল করে দাওনি কিছু।"

"তোমাকে দেব। বীরেনবাবুর কাছে দলিল-পত্র সব ড্রাফট করাই আছে, যেদিন বলবে সেইদিনই রেজেস্ট্রী করে দেব।"

"বীরেন মল্লিক?"

"হ্যাঁ হে, আমার উকিল।"

"তা হলে তুমি বলছ যে বিশাখা তার পূর্ববঙ্গের বিষয়-সম্পত্তিও পাবে না, কোলকাতার বাড়িও পাবে না?"

"সে যদি পূর্ববঙ্গে এসে বাস করতে চায় এখুনি তাকে আমি সব ছেড়ে দিতে রাজি আছি। তা সে চাইবে কি।"

"ধর সে যদি বিক্রি করে—"

"এখনি বিক্রি করলে সে যে দাম পাবে তাতে সমস্যার সমাধান হবে না। সে দাম দিতে আমার আপত্তিও নেই। এখন এখানে হিন্দুদের সম্পত্তি জলের দামে বিক্রি হচ্ছে। ও সম্পত্তির এখন দু'হাজার টাকাও দাম হবে কিনা সন্দেহ। দু'হাজার টাকা নিতে সে যদি রাজি থাকে আমাকে খবর দিও, টাকা পাঠিয়ে দেব।"

"ন্যায়ত ধর্মত এটা কি ঠিক হবে?"

"দেখ ভাই, ন্যায় আর ধর্মে আমার আর বিন্দুমাত্র আস্থা নেই। আমার স্ত্রীকে হত্যা করে ওরা যখন আমাকে মুসলমান করে তখন ন্যায় বা ধর্ম আমার কোনও কাজেই লাগেনি। আমার শক্তিশালী প্রতিবেশী জমিদার ওদের সঙ্গে ষড়যন্ত্র করে আমাকে ফেলে পালিয়েছিলেন, আমার কথা ভাবেননি। আমার স্ত্রী ধর্মরক্ষা করতে গিয়ে প্রাণ দিলেন, আমার মুখের দিকে তাকালেন না অথচ হিন্দুধর্মে স্ত্রী নাকি সহধর্মিণী। প্রাণ বাঁচাবার জন্যে আমি মুসলমান হতে চাইলাম, তিনি চাইলেন না। তাঁর অহঙ্কারে ঘা লাগল। অহঙ্কারই সকলকে চালায়, ন্যায় বা ধর্ম নয়। আমিও তার ব্যতিক্রম নই। আমি বিষ্ণুচরণরূপে তোমাদের সমাজে যে সুখ পাইনি, জমিরুদ্দিনরূপে তা পেয়েছি। সুতরাং আমি জমিরুদ্দিনই থাকব।"

"তুমি করাচি থেকে ফিরবে কবে?"

"মাসখানেক পরে।"

"তুমি ফিরে তা হলে আমাকে দলিল-পত্র করে দেবে বলছ?"

"হ্যাঁ, তাই দেব। সব ঠিক করাই আছে—"

"তোমার সেই মাসাজ বারের কি হল?"

"বাড়ি ঠিক করে এসেছি। ফার্নিচার অর্ডার দিয়েছি। এইবার গিয়ে সেটারও ব্যবস্থা করব—"

"খুব লাভজনক ব্যবসা না কি। আমার কোন ধারণাই নেই। তুমি বলেছিলে বটে—"

"যদি চলে খুব লাভজনক। মেয়েরা গা, হাত, পা টিপে স্নান করিয়ে দেবে, বুঝছ না? খদ্দেরের অভাব হবে না। তবে 'শো' চাই। ভাল বাড়ি, ভাল ফার্নিচার, সুন্দরী মেয়ে, আভিজাত্যের ভড়ং—এ সব দরকার। আমি গিয়ে ব্যবস্থা করব সব। তুমিও এস, আবার পার্টনারশিপে নতুন ব্যবসা শুরু করা যাক—"

"দেখি। অনেক রকম ব্যবসা ফেঁদেছি কিনা, তা ছাড়া এ সম্বন্ধে জ্ঞানও নেই তেমন—"

"জ্ঞান হতে দেরি লাগবে না। আচ্ছা সে ফিরে গিয়ে হবে এখন।"

"আচ্ছা—"

## ।। পাঁচ ।।

"কে—"

"আমি, আমি বরেন।"

"ও বরেনবাবু, কি বলছেন?"

"বলছি, মানে তেমন বিশেষ কিছু না। এই একটু আগে বেরিয়েছিলাম। একটা জিনিস চোখে পড়ল, মনে হল ভুল করেছি, মানে ঠকেছি। তবে আপনি যদি ইচ্ছে করেন সেটা সংশোধনও করা যেতে পারে।"

"ঠিক বুঝতে পারছি না কোথায় বেরিয়েছিলেন—"

"কোথাও না, রাস্তায় বেরিয়েছিলাম একটু।"

"রাস্তায়? কি এমন দেখলেন?"

"গ্লাসকেসে চমৎকার একটা শাড়ি অথচ দাম মাত্র ছাব্বিশ টাকা। ওই দামেই আজ সকালে যে শাড়ি আপনার জন্য এনেছি এটা তার চেয়ে অনেক ভাল। আপনি যদি বলেন বদলে আনতে পারি।"

"তা কি আর এখন সম্ভব?"

"সম্ভব অসম্ভবের কথা ছেড়ে দিন। আপনি যদি বলেন অসম্ভবকেও সম্ভব করব। যে দোকান থেকে এনেছি তাকে বলেই এসেছিলাম যে পছন্দ না হলে ফেরত দেব।"

"না, থাক!"

"থাক কেন। যে শাড়িগুলো এনে দিয়েছি তার সবগুলোই কি আপনার পছন্দ হয়েছে?"

"একটাও হয়নি।"

"একটাও হয়নি! বলেন কি! তা হলে সবগুলোই নীচে পাঠিয়ে দিন, বদলে আনছি।"

"না, থাক, আবার কেন মিছে কষ্ট করবেন।"

"কিছু কষ্ট হবে না আমার। দিন, পাঠিয়ে দিন।"

"না, থাক।"

"আপত্তি করছেন কেন?"

"অনর্থক বলে। আমার পছন্দ না হলেও শাড়িগুলো ভালই। পরতে অসুবিধা হবে না।"

"তবু আপনার যখন পছন্দ হয়নি—"

"বদলে যা আনবেন তা-ও আমার পছন্দ না হতে পারে। আমার পছন্দ অপছন্দ আপনি ঠিক করবেন কি করে?"

"আপনি যেমন বলে দেবেন তেমনি আনবো। কি রকম রং চাই, কি রকম পাড় চাই, বলুন, এক্ষুনি নিয়ে আসছি।"

"তা-ও কি বলা যায় সব সময়ে চট্ করে। অনেক সময় এমনও হয় যে দোকানে যেটা পছন্দ করে কিনে আনলাম বাড়িতে এসে সেটা পছন্দ হচ্ছে না। দরকার কি হাঙ্গামা করবার। যা এনেছেন থাক। আমার স্যুটকেসটার কোনও খোঁজ পাওয়া গেল না?"

"না।"

"অত বড় স্যুটকেসটা হারিয়ে গেল না কি। কাপড়-চোপড় আর ওতে আমার অনেক দরকারী চিঠিপত্তর আছে, ঠিকানা আছে। নকুলবাবুর হোটেলে কি আপনি গিয়েছিলেন?"

"গিয়েছিলাম। তিনি বললেন বিধুবাবু পরে এসে আপনার যা কিছু ছিল সব নিয়ে গেছেন ট্যাক্সি করে। হোটেলে আপনার কোনও জিনিস নেই। আপনার পাওনাও বিধুবাবু মিটিয়ে দিয়ে গেছেন।"

"স্যুটকেসটা রাখলেন কোথা তা হলে। রাখলে এই বাড়িতেই তো রাখবেন কোথাও।"

"এখানে কোথাও নেই আমি খুঁজে দেখেছি ভাল করে। তা ছাড়া আমাকে যখন ফোন করে জানিয়েছেন যে আপনার যা যা দরকার—এমন কি শাড়ি, জামাও আমি যেন কিনে দিই, তখন নিশ্চয়ই স্যুটকেসটার গোলমাল করে ফেলেছেন কোথাও।"

"আপনাকে তিনি জামশেদপুর থেকে ফোন করেছিলেন না কি?"

"হ্যাঁ।"

"কবে ফিরবেন সেখান থেকে?"

"তাতো ঠিক বলতে পারি না।"

"তাঁরা ঠিকানাটা জানেন?"

"আজ্ঞে না।"

"ফোন নম্বর?"

"তাও জানি না।"

"মহা মুশকিল হল তো দেখছি! স্যুটকেসটা—"

"কিসের মুশকিল। বলুন, আমার দ্বারা যদি কিছু হয়—"

"কিন্তু আপনি তো তাঁর ঠিকানা, ফোন নম্বর কিছুই জানেন না। আপনি কতদিন আছেন বিধুবাবুর কাছে?"

"এই সবে বাহাল হয়েছি। দিন তিনেক হল।"

"মাত্র?"

"আজ্ঞে হ্যাঁ।"

"তা হলে আপনি হয়তো জানেন না—"

"ব্যাপারটা কি?"

"নবেন্দু বিশ্বাস বলে কাউকে চেনেন কি আপনি?"

"নবেন্দু বিশ্বাস? না, নামই শুনিনি কখনও। তাঁর সঙ্গে কি দরকার?"

"বিশেষ দরকার। তাঁর খোঁজেই আমি এসেছি দিল্লী থেকে।"

"ও, কেউ হন বুঝি আপনার।"

"আমার বাবা—"

"ও। তিনি এখানে ছিলেন, আপনি দিল্লীতে ছিলেন, আপনি এখানে তাঁর খোঁজে এসেছেন, ব্যাপারটা ঠিক বুঝতে পারছি না। আপনি তাঁর ঠিকানা জানেন না?"

"না। পাঞ্জাবে আমার জন্ম, সেখানেই আমি মানুষ হয়েছি। এদেশের কোনও খবরই আমি রাখি না। বাবা গত রায়টের সময় কোলকাতায় এসেছিলেন, তারপর থেকে তাঁর আর কোন খবর পাইনি। তিনি এসে কোথায় ছিলেন তাও জানি না। মায়ের মৃত্যুসংবাদ তাঁকে আমরা জানাতে চেষ্টা করেছিলাম খবরের কাগজের মারফত। চার সপ্তাহ ধ'রে খবরটা ছাপা হল কিন্তু বাবার কোনও সাড়া পাওয়া গেল না। তাই চিন্তিত হয়ে আমি তাঁর খোঁজে এসেছি।"

"তিনি কোলকাতায় এসেছিলেন কেন?"

"আমাদের পূর্ববঙ্গে কিছু বিষয়-সম্পত্তি ছিল, তারই ব্যবস্থা করবার জন্য তিনি এসেছিলেন। দু'চার দিনের মধ্যেই ফিরে যাবার কথা তাঁর, কিন্তু তিনি ফেরেননি।"

"ও, বুঝেছি। আপনি ওই হোটেলে গেলেন কি করে?"

"ওই হোটেলেই এসে উঠেছিলাম যে। এখানকার পথঘাট তো আমার জানা নেই মোটে, তাই ট্যাক্সিওয়ালাকেই বলেছিলাম একটা ভাল হোটেলে নিয়ে যেতে। সে আমাকে নকুলেশ্বর বাবুর হোটেলে এনে তুললে। নকুলেশ্বরবাবু লোক খারাপ নন। তিনিই আমাকে বিধুবাবুর সঙ্গে পরিচয় করিয়ে দিলেন একদিন রাস্তায়। বিধুবাবু আশ্বাস দিলেন যে বাবার খোঁজ করে দেবেন তিনি, কিন্তু খুঁজে বার করতে দেরি হবে। বললেন, আমি যদি তাঁর বাসায় গিয়ে থাকি তা হলে খোঁজার সুবিধে হবে। এসে থাকবার জন্যে নিমন্ত্রণই করলেন। বললেন, মিছিমিছি হোটেল খরচ করে থাকবার দরকার নেই, তাঁর বাড়ির ওপরের ফ্ল্যাটটা খালিই রয়েছে, সেখানে আমি যতদিন খুশি থাকতে পারি।"

"ঠিকই করেছেন। বিধুবাবু সত্যিই খুব মহৎ লোক। আমাকে উনি বাঁচিয়েছেন।"

"এ রকম অভাবনীয় যোগাযোগ আমি প্রত্যাশাই করিনি। বিধুবাবু রাস্তা থেকে একটা ট্যাক্সি ডেকে আমাকে তুলে আনলেন এখানে। তারপরই বেরিয়ে গেলেন। বলে গেলেন আমার স্যুটকেস আর বিছানা তিনি নিয়ে আসবেন ফেরবার সময়। কিন্তু তারপর থেকে তিনি আর ফেরেননি। আমাকে শুধু একটা ফোন করেছিলেন যে জরুরী ট্রাঙ্ক 'কল' পেয়ে তাঁকে অবিলম্বে বাইরে যেতে হচ্ছে। আমার সঙ্গে দেখা করে যাবার সময় পেলেন না। আমি যেন কিছু মনে না করি বা কিছু চিন্তা না করি! তাঁর প্রাইভেট সেক্রেটারি বরেনবাবু আমার সব ব্যবস্থা করে দেবেন, আমার যা যা দরকার আমি যেন অসঙ্কোচে তাঁকে জানিয়ে দিই। ওপরের ঘরে ফোন আছে, বরেনবাবু নীচের যে অফিসঘরটায় বসেন সেখানেও ফোন আছে, ফোনে জানিয়ে দিলেই বরেনবাবু সব ব্যবস্থা করে দেবেন—"

"আপনি কিন্তু সঙ্কোচ করছেন।"

"সঙ্কোচ আবার কোথায় করলাম।"

"দিন তা হলে শাড়িগুলো বদল করে আনি। কি রকম আপনার পছন্দ তার একটু আভাসও দিন।"

"শাড়ি নিয়ে আমি একটুও মাথা ঘামাচ্ছি না। বাবার খবর না পাওয়া পর্যন্ত কিছু ভাল লাগছে না আমার।"

"তাতো না লাগবারই কথা! আচ্ছা, এমনও তো হতে পারে যে তিনি পূর্ববঙ্গেই চলে গেছেন।"

"হতে পারে বই কি। একটা কথা তিনি বলেছিলেন যে পূর্ববঙ্গের কোনও এক মুসলমানের নাকি কোলকাতায় বাড়ি আছে, সেই বাড়ি নিয়ে আমাদের পূর্ববঙ্গের সম্পত্তি তাঁকে দিয়ে দেবেন, কারণ পূর্ববঙ্গে এখন হিন্দুদের সম্পত্তি থাকাও যা, না থাকাও তাই।"

"তা ঠিক। হয়তো সেইজন্যেই পূর্ববঙ্গে চলে গেছেন। আপনাদের সম্পত্তি কোথায় ছিল?"

"ঢাকায়।"

"হয়তো সেখানেই আছেন তিনি।"

"কিন্তু তিন চারখানা ইংরাজি বাংলা কাগজে আমরা বিজ্ঞাপন দিলাম যে মা মারা গেছেন, একটাও কি তাঁর চোখে পড়বে না?"

"পড়া তো উচিত ছিল। যাই হোক ভাববেন না, খবর একটা পাওয়া যাবেই।"

"আমার কেমন যেন একটা অস্বস্তি হচ্ছে—"

"কি অস্বস্তি বলুন, আমার দ্বারা যদি কিছু হয়।"

"আপনি আর কি করবেন, আপনি তো যথাসাধ্য করছেনই, কিন্তু আমার মনে হচ্ছে এ রকম অনিশ্চয়তার মধ্যে কতদিন থাকব—!"

"আপনি যা বললেন তাতে খানিকটা অনিশ্চয়তা তো থাকবেই। তবে আপনি চিন্তিত হবেন না, বিধুবাবু ফিরে এলেই সব ঠিক হয়ে যাবে। তিনি যখন ভার নিয়েছেন তখন ফিরে এসে নিশ্চয়ই কিছু একটা করবেন।"

"আচ্ছা বিধুবাবু করেন কি?"

"বিজনেস করেন শুনেছি।"

"কিসের বিজনেস?"

"তা ঠিক জানি না।"

"সে কি! আপনি তাঁর প্রাইভেট সেক্রেটারি, আপনি জানেন না তিনি কি করেন? আশ্চর্য তো।"

"এখনও আমার জানবার সুযোগ হয়নি। যেদিন আপনি এসেছেন ঠিক তার আগের দিনে বহাল হয়েছি আমি। তারপর তো বিধুবাবু চলেই গেলেন।"

"আপনাকে বাহাল করলেন অথচ কি করতে হবে বলে গেলেন না?"

"আপনাকে রক্ষণাবেক্ষণ করতে বলে গেছেন।"

"এ ছাড়া আর কোনও কাজ নেই আপনার?"

"আপাতত নেই।"

"এ বাড়িতে আপনি ছাড়া আর কে আছে?"

"আর আছে পুরোনো চাকর মধু। একটা ঠিকে ঝি-ও আছে।"

"তাদের তো দেখেছি। এত বড় বাড়িতে আর কেউ নেই?"

"বিধুবাবুর পরিবার কোথা?"

"আমি কিছুই জানি না। কোলকাতায় আমি আপনারই মতো আগন্তুক।"

"বাড়ি কোথা আপনার?"

"বিহারে। পূর্ণিয়া জেলায়।"

"এখানে চাকরি পেলেন কি করে। বিজ্ঞাপন দেখে দরখাস্ত করেছিলেন বুঝি? নিতান্ত ব্যক্তিগত কথা জিজ্ঞেস করছি, মাপ করবেন।"

"না, না, তাতে কি। আমার মতো তুচ্ছ লোকের সম্বন্ধে যে আপনার কৌতূহল জেগেছে তাতে আমি গর্বই অনুভব করছি। বিধুবাবু আমাকে পুলিশের হাত থেকে উদ্ধার করেছিলেন।"

"পুলিশের হাত থেকে! পুলিশের হাতে পড়েছিলেন কি করে?"

"পুলিশ আমাকে ডাকাত বলে সন্দেহ করেছিল।"

"সে কি! আপনার চেহারা দেখে তো ডাকাত বলে সন্দেহ হয় না মোটেই।"

"পুলিশ চেহারা দেখে সন্দেহ করে না। খবর বা প্রমাণের উপর নির্ভর করে তারা।"

"হয়েছিল কি?"

"এক জায়গায় ডাকাতি হয়েছিল। পুলিশের সন্দেহ হল সেটা পলিটিক্যাল ডাকাতি। সেই বাড়িতে তারা আমার নাম ঠিকানা লেখা একটা চিঠি নাকি পেয়েছিল। তাদের ধারণা হয় যে ডাকাতদের পকেট থেকেই পড়ে গেছে চিঠিখানা, কারণ যে বাড়িতে ডাকাতি হয়েছিল সে বাড়ির লোকেরা আমার নামও কখন শোনেনি। সুতরাং পুলিশদের সন্দেহ হল যে ডাকাতরাই ফেলে গেছে চিঠিখানা।"

"বিধুবাবু কি করে উদ্ধার করলেন আপনাকে?"

"যে পুলিশ অফিসারটি আমাকে ধরেছিলেন তাঁর নাম ভূপেশবাবু। সেই ভূপেশবাবু বিধুবাবুর অন্তরঙ্গ বন্ধু—"

"ও। বিধুবাবু আপনাকে চিনতেন বুঝি আগে?"

"না। ভূপেশবাবু আমাকে বিধুবাবুর গ্যারেজ থেকে গ্রেপ্তার করেন। সেইখানেই আমি লুকিয়েছিলাম।"

"লুকিয়েছিলেন? কেন?"

"ভয়ে। পুলিশ আমার পিছু নিয়েছিল।"

"আপনি সত্যি তা হলে জড়িত ছিলেন ডাকাতদের সঙ্গে?"

"পরিচয় ছিল।"

"তারপর?"

"ভূপেশবাবুর কাছ থেকে বিধুবাবু আমার পরিচয় পেলেন। পেয়ে বললেন, 'দেখ ভূপেশ, একটা এম. এ. পাশ ছেলে যদি ডাকাতি করেই থাকে তা হলে বাধ্য হয়েই করেছে বুঝতে হবে। তোমরা যদি ওকে জেলে পুরে দাও তা হলে ও পাকা ডাকাত হয়ে যাবে। জেলের অভিজ্ঞতা তো আমার আছে। আর তুমি যদি ওকে ছেড়ে দাও আমি ওকে কাজে লাগাতে পারি। আমি একটি প্রাইভেট সেক্রেটারি রাখব ঠিক করেছি, একেই রাখতে পারি যদি তুমি ছেড়ে দাও বেচারিকে। ভূপেশবাবু কি ভেবে আমাকে ছেড়ে দিলে। তারপর থেকে এখানেই আছি।"

"ও। বিধুবাবু লোকটি কেমন বলুন তো?"

"কেমন দেখতে জিজ্ঞেস করছেন? আপনি তো দেখেইছেন। মোটা, কালো, বেঁটে, ঠোঁটে ধবল আছে।"

"সে কথা জিজ্ঞেস করিনি। লোক কেমন?"

"এখনও তো পরিচয় হয়নি ভাল করে। কি করে বলব বলুন। তবে স্বতঃপ্রবৃত্ত হয়ে আমাকে পুলিশের কবল থেকে উদ্ধার করে নিজের বাড়িতে যখন আশ্রয় দিয়েছেন তখন লোক খুব খারাপ বলে মনে হয় না। তবে আর একটা কথাও মনে হচ্ছে—"

"কি—"

"দেখবেন বিধুবাবু ফিরে এলে কথাটা আবার যেন তাঁর কানে তুলে দেবেন না। তা হলে কিন্তু বিপদে পড়ে যাব—"

"না না, পাগল নাকি! আপনি আমাকে স্বচ্ছন্দে বিশ্বাস করতে পারেন।"

"দেখবেন—"

"না না, বলুন না, যা আপনার মনে হচ্ছে। লোকটির স্বরূপ আমারও তো জানা দরকার।"

"তেমন ভয়ঙ্কর কিছু মনে হয়নি আমার। কেবল মনে হয়েছিল যে খুব নিঃস্বার্থভাবে তিনি যে আমার উপকার করেছিলেন তা নয়। স্বার্থ ছিল।"

"কি স্বার্থ?"

"সস্তায় কিস্তিমাৎ যাকে বলে! পেটভাতায় একজন প্রাইভেট সেক্রেটারি পাওয়া খুব সোজা নয় এ বাজারে। একজন এম. এ. পাশ ছোকরা মাসে শ'দুই টাকার কম মাইনেতে থাকতে রাজি হত কি?"

"আপনাকে উনি পেটভাতায় রেখেছেন? বলেন কি!"

"খাওয়া, পরা এবং থাকা, আপাততঃ এর বেশ কিছু দেবেন না বলেছেন।"

"আপনি রাজি হলেন কেন?"

"পুলিশের ভয়ে।"

"কিছু মাইনে দেবেন নিশ্চয়ই।"

"আশা করি দেবেন।"

"আমার কিন্তু একা একা এমনভাবে বসে থাকতে কেমন যেন লাগছে। অথচ কি যে করি।"

"সিনেমায় যাবেন? লাইটহাউসে খুব ভাল একটা বই হচ্ছে।"

"এখন আর যাবার সময় আছে কি? সাড়ে পাঁচটা বেজে গেছে।"

"ট্যাক্সি করে যেতে আর কত সময় লাগবে?"

"আমার কাছে কিন্তু টাকা নেই।"

"টাকার জন্য ভাবছেন কেন।"

"বেশ, চলুন তবে।"

॥ ছয় ॥

"হ্যালো—কে বীরেনবাবু, আমি জমিরুদ্দিন। করাচি থেকে কথা বলছি।

"কেন, কি ব্যাপার?"

"আমার সেই বাড়ি তিনখানার দলিল তৈরি হয়ে গেছে কি?"

"একটু বাকি আছে। আমার টাইপিস্ট অসুখে পড়েছে। সে এলেই হয়ে যাবে। ড্রাফট্‌টা তো করাই আছে। আপনি ফিরছেন কবে?"

"দু'এক দিনের মধ্যে ফিরব। স্ট্যাম্প-কাগজ কিনে ফেলেছেন কি?"

"না এখনও কিনিনি। সে আর কিনতে কতক্ষণ লাগবে?"

"এখন কিনবেন না। বিধুকে বাড়ি বেচব কিনা এখনও ঠিক করিনি। গিয়ে যা হয় করব—হ্যালো—হ্যালো—"

"কি বলুন।"

"বিধু যদি আসে তার কাছে কিছু ভাঙবেন না এখন।"

"কিন্তু এলে কিছু একটা বলতে হবে তো। কি বলব বলুন।"

"বলবেন—মানে, যা হয় একটা গোল কথা বলে দেবেন।"

"তা হলে বলব যে আপনি না ফেরা পর্যন্ত কিছুই হবে না। কি বলেন—।"

"বেশ।"

"যদি জিজ্ঞেস করেন যে আপনি কবে আন্দাজ ফিরবেন।"

"আন্দাজ দেবেন একটা। কেবল আসল কথাটা ফাঁস করবেন না এখন। হ্যালো—"

"বুঝেছি। অন্য কোথাও বেশি অফার পাচ্ছেন না কি?"

"অফার ঠিক পাইনি। অন্য একটা প্ল্যান মাথায় এসেছে। দেখা হলে সব বলব।"

"আপনি প্লেনেই আসছেন তো?"

"তা-ও এখনও ঠিক করিনি। সুযোগ পেলে প্লেনেই যাব। সব সময় সীট পাওয়া যায় না, দেখি যত শীগগির পারি গিয়ে পৌঁছাচ্ছি।"

"আচ্ছা—"

## ।। সাত ।।

"হ্যালো, কে, ও আপনি, মণিকা দেবী? ভাগ্যিস বাড়িতে আছেন।"

"বরেনবাবু না কি। আপনার খোঁজেই তো রোজ বাড়ি থেকে বেরিয়ে যাই আমরা। কোথা থেকে কথা বলছেন আপনি?"

"লাইটহাউস থেকে। ফোনে আরও কয়েকবার আপনাদের ধরবার চেষ্টা করেছি, কিন্তু পারিনি। আপনাদের ঠিকানাতে ইচ্ছা করেই যাইনি, কারণ গেলে আপনারাও পুলিশের খপ্পরে পড়ে যেতেন! আমি ছাড়া পেয়েছি বটে, কিন্তু মনে হচ্ছে একটা লোক, সম্ভবতঃ পুলিশের লোকই, আমার গতিবিধি লক্ষ্য করছে সর্বদা। খুব সম্ভবতঃ এখানেও সে এসেছে আমার সঙ্গে।"

"আমি কি যাব লাইটহাউসে?"

"এলে দেখা হয়। গোপীনাথ কোথায়?"

"আপনাকে খুঁজছে। তবে এক্ষুনি আসবে সে। পাঞ্জাব থেকে তার এক বন্ধুর আসবার কথা আছে।"

"ভার্গব সিং নয় তো?"

"হ্যাঁ। সরদার ভার্গব সিং নামই তো বলেছিল গোপীনাথ, আপনি চেনেন?"

"বন্ধুত্ব ছিল এককালে। গোপীনাথ আর ভার্গব যদি এসে পড়ে তা হলে ওদের সঙ্গে নিয়ে আসবেন। আর আমার সাদা কোটটাও আনবেন।"

"আপনার সাদা কোট? ও, হ্যাঁ, বুঝেছি। আচ্ছা আনব।"

"খোকা সঙ্গে আছে নাকি।"

"আছে।"

"সেটাকেও আনবেন!"

"খোকাকে নিয়ে যেতে বলছেন কেন?"

"সঙ্গে থাকা তো ভাল। নিশ্চিন্ত থাকা যায়। আমরা? আমরা বক্সে আছি। ঢুকেই দেখতে পাবেন। আমাদের বক্সে কেউ নেই।"

"বহুবচন ব্যবহার করছেন কেন? আর কেউ আছেন না কি?"

"হ্যাঁ। একজন মহিলা আছেন।"

"মহিলা?"

"হ্যাঁ, মহিলা। যেখানে চাকরি করছি তাঁদের বাড়ির লোক। ওঁকে সিনেমা দেখাবার জন্যেই এখানে আসতে হয়েছে আমাকে। হ্যাঁ, অনুচররূপে বই কি। নিশ্চয়। আসছেন তা হলে?"

"আসছি। যিনি আপনার পিছু নিয়েছেন, তাঁর চেহারা কি রকম একটু আন্দাজ দিন না।"

"লম্বা, রোগা। চমৎকার গোঁফ, এত চমৎকার যে নকল বলে সন্দেহ হয়। পরনে সাদা ধুতি, পাঞ্জাবি, অন্ততঃ বিকেল পর্যন্ত তাই ছিল। হাতে একটি মলক্কা কেন্ রুপো দিয়ে বাঁধানো।"

"পায়ে নিশ্চয় পাম-শু!"

"বিকেলে কাবুলী চপ্পল ছিল।"

"মোটামুটি ধারণা হল। গোপীনাথ এলেই বেরিয়ে পড়ব। সময়মতো যদি না গিয়ে পড়ি, অপেক্ষা করতে পারবেন?"

"অপেক্ষা করার অসুবিধা আছে। মহিলা রয়েছেন যে সঙ্গে—"

"ও বুঝেছি। তা হলে যত শীগগির সম্ভব যাচ্ছি। গোপীনাথ যদি এসে পড়ে সঙ্গে থাকবে আর যদি না আসে আমি একাই যাব।"

"বেশ। আপনাদের নাগাল পাবার জন্যে আমি ব্যস্ত হয়ে উঠেছিলাম, দেখুন কেমন অদ্ভুত যোগাযোগ হয়ে গেল। যাই বলুন আপনারা, ভগবান আছেন এবং তিনি দয়াময়।"

"দেখুন ভগবান নিয়ে রসিকতা করবেন না।"

"রসিকতা করতেও আপত্তি আপনার!"

"কোন কিছু নিয়ে রসিকতা করা মানেই তার অস্তিত্বে কিছু-না-কিছু বিশ্বাস করা। ও ধরনের বিশ্বাস যদি একবার মনে শিকড় গাড়ে সব ভেস্তে যাবে!"

"তথাস্তু। আসুন তা হলে।"

"আপনি চাকরি করছেন বললেন?"

"হ্যাঁ।"

"কি চাকরি?"

"তা ঠিক জানি না।"

"তার মানে?"

"অর্থাৎ আমাকে ঠিক কি কি করতে হবে তা এখনও জানি না।"

"আপনার মনিব কে?"

"বিধুবাবু বলে একজন ভদ্রলোক।"

"আপনাকে কি করতে হবে তা তিনি বলে দেননি, হেঁয়ালির মতো শোনাচ্ছে।"

"তা শোনাচ্ছে। তিনি আমাকে বাহাল করেই কোলকাতার বাইরে চলে গেছেন। ফিরে এলে বুঝতে পারব।"

"আপাততঃ কি করছেন আপনি?"

"একটি মহিলার তত্ত্বাবধান করছি।"

"মহিলাটি কে?"

"ঠিক জানি না। বিধুবাবু তাঁকে বাড়িতে আশ্রয় দিয়েছেন এইটুকু শুধু জানি। আর— হ্যালো। কেটে দিলেন নাকি। ও হ্যাঁ, গোপীনাথ এল না কি। ভার্গবও এসেছে? আসুন তাদের নিয়ে। আমি ভিতরে চললুম। আচ্ছা—

॥ আট ॥

"হ্যালো। কে ভূপেশবাবু, আদাব সার, আমি মজিদ।"

"কি বলছ?"

"আপনি যে সেই বরেন বলে ছোকরাকে সেদিন নির্দোষ বলে ছেড়ে দিলেন এখন প্রমাণ পেয়েছি সে মোটেই নির্দোষ নয়। প্লেন-ড্রেসে আমাদের যে লোকটি তাকে ওয়াচ করছিল সে যে-সব রিপোর্ট দিয়েছে তার থেকে মনে হচ্ছে ওকে ছেড়ে রাখা ঠিক হবে না।"

"কি রকম? কি রিপোর্ট দিয়েছে?"

"বিধুবাবু তো কোলকাতার বাইরে গেছেন। বরেন প্রায় অধিকাংশ সময়েই রাস্তায় ঘোরাঘুরি করছে। তার চালচলন দেখলে মনে হয় যেন সে রাস্তার ভিড়ের মধ্যে কাউকে খুঁজছে। দোকানে ঢুকে ঢুকে ফোনও করছে তিন চার বার।"

"ফোন নম্বরটা পেয়েছে!"

"পেয়েছে। গ্র্যান্ড হোটেলের ফোন।"

"ফোনে কোনও নামটাম করেছিল?"

"করেছিল নিশ্চয়। সেটা কিন্তু জানতে পারিনি আমরা। গ্র্যান্ড হোটেলের ফোনেও একজন লোক পাঠান হয়েছে এবার।"

"সে কোনও রিপোর্ট করেনি?"

"না, এখনও পর্যন্ত তো করেনি। সাহেব খুব চটেছেন সার।"

"তাই না কি?"

"মনে হচ্ছে। শালাটাকে এখানে আনবার একটা 'মওকা'ও পেয়ে গেলেন।"

"কি করা যায় বল তো?"

"কাগজপত্র ঠিক করে রাখুন। আপনার সেই বন্ধুর কাছে গিয়ে লিখিয়ে নিন একটা।"

"সে তো এখানে নেই, দিল্লী গেছে।"

"আপনিও যান না, আপনি প্রস্টেট দেখাবার জন্যে দু-সপ্তাহের ছুটি চেয়েছিলেন না? আজ আপিসে দেখলাম ছুটি মঞ্জুর হয়েছে আপনার। ইচ্ছে করলে আপনি আজই দিল্লী রওনা হতে পারেন। বিধুবাবুর কাছ থেকে লিখিয়ে নেওয়া দরকার যে তিনি ওই ছোকরার জন্য জামিন আছেন।"

"তা বিধুবাবু লিখে দেবে।"

"সেটা লিখিয়ে নিন অবিলম্বে। কারণ দত্তগুপ্তের ভাবভঙ্গি ভাল নয়। তিনি, আচ্ছা সেটা গিয়েই বলব আপনাকে। যাচ্ছি আমি। আজই আপনাকে ক্যালকাটা লিভ করতে হবে।"

"আসুন।"

॥ নয় ॥

"হ্যালো, অ্যম্বুলেন্স, হ্যালো অ্যাম্বুলেন্স—"

"কি—"

"শীগগির লাইটহাউসের সামনে চলে আসুন। খুন হয়ে গেছে একটা—"

"খুন?"

"হ্যাঁ। রিভলভারের গুলিতে ঘায়েল হয়েছে একজন।"

"এক্ষুনি যাচ্ছি।"

"আপনার নামটা জানতে পারি কি?"

"সনৎ সেন। না, আমি ডাক্তার নই।"

"সিনেমা দেখতে এসেছিলাম। সবাই লোকটাকে ঘিরে ভিড় করছে, আমার মনে হল আপনাদের খবরটা দিই।"

"ঠিক করেছেন, এক্ষুনি যাচ্ছি।"

॥ দশ ॥

"হ্যালো, লালবাজার?"

"কি বলুন।"

"লাইটহাউসের সামনে একটা খুন হয়ে গেছে খবর পেয়েছেন?"

"পেয়েছি। আপনি কি চান?"

"খুনিকে আপনারা ধরতে পেরেছেন কিনা জানি না, কিন্তু খুন হবার ঠিক পরেই আমি দু'জন গুণ্ডাগোছের লোককে ট্যাক্সি চড়ে বালীগঞ্জের দিকে যেতে দেখলাম। একজনের হাতে রিভলভার ছিল।"

"কি রকম দেখতে বলুন তো লোকগুলো?"

"ঝাঁকড়া চুল, জুলফি, গগলস পরা। পরনে হাফপ্যান্ট, হাফশার্ট—"

"ও! আপনি কোথা থেকে কথা বলছেন?"

"লাইটহাউস থেকে। আমি সিনেমা দেখতে এসেছিলাম। আমার নাম জানতে চাইছেন? সনৎ সেন। তা কাল না হয় যাব আপনাদের কাছে। এখন আর দাঁড়াতে পারব না, কাজ আছে একটু। দুটো গুণ্ডাগোছের লোককে ট্যাক্সি চড়ে পালাতে দেখলাম, তাই ভাবলাম আপনাদের খবর দিয়ে দিই একটা। আমার ঠিকানা ২৫এ মেছুয়াবাজার, হ্যাঁ, সকালেই যেতে চেষ্টা করব। নমস্কার—

"নমস্কার।'

# পরিচয় পর্ব

## ।। এক ।।

কিংকর্তব্যবিমূঢ় হইয়া ভূপেশ মজুমদারকে অবশেষে কলিকাতা ত্যাগই করিতে হইল। লাইটহাউসের সামনে দুর্ঘটনাটা ঘটিবার পূর্বেই তিনি ট্রেনে চড়িয়া বসিলেন। সিগারেটটি ধরাইবার পরই চিন্তাধারা অব্যাহত প্রবাহে শুরু করিল।

বাল্যবন্ধু বিধুভূষণের অনুরোধে এই ডাকাত ছোঁড়াটাকে ছাড়িয়া দিয়া যে ভুল তিনি করিয়াছিলেন তাহাকে কেন্দ্র করিয়া সত্যই বেশ একটি সমস্যা ব্যূহ সৃষ্টি হইয়াছে। ভূপেশ ইহাও অনুভব করিলেন যে মজিদের পরামর্শটি যুক্তিযুক্ত, কারণ উক্ত ব্যূহ ভেদ করিতে হইলে দিল্লী যাওয়া ছাড়া গত্যন্তর নাই। বরেন নামক ছোকরাটি যে দোষী সে বিষয়ে তিনি এখন নিঃসন্দেহ। কিন্তু তাঁহার উপর-ওলা মিস্টার দত্তগুপ্ত সমস্ত শুনিয়া যে সন্দেহটি পোষণ করিতেছেন তাহা তো সাংঘাতিক। তিনি নাকি মজিদকে বলিয়াছেন যে, এত কাণ্ডের পর যে লোকটিকে একটা গ্যারেজ হইতে টানিয়া বাহির করা হইল তাহাকে বিনা জামিনে এমনভাবে ছাড়িয়া দিবার দুইটি অর্থ-ই তাঁহার সহজ বুদ্ধিতে প্রতিভাত হইতেছে। হয় ভূপেশ মজুমদার মোটা রকম ঘুষ খাইয়াছেন, অথবা তিনি নিজেই গোপনে গোপনে উক্ত ডাকাতের দলের সহিত সংশ্লিষ্ট আছেন। অকাট্য-প্রমাণ ব্যতীত তিনি আর তৃতীয় কোনও সম্ভাবনাকে মস্তিষ্কে প্রবেশ করিতে দিতে প্রস্তুত নহেন। মজিদ নিম্নকণ্ঠে একথাও তাঁহাকে জানাইয়াছে যে তাঁহাকে (মানে ভূপেশ মজুমদারকে) "ওয়াচ" করিবার জন্য দত্তগুপ্ত নাকি একজন গুপ্তচরও নিযুক্ত করিয়াছেন। ভূপেশ মজুমদার কামরার চারিদিকে একবার চাহিয়া দেখিলেন। কোণের দিকে ওই যে ছোকরা সিনেমা-মাসিকে নিবদ্ধ-দৃষ্টি হইয়া বসিয়া আছে উহার চালচলন একটু সন্দেহজনক। ছোকরা হাওড়া স্টেশনে পায়চারি করিতেছিল, ট্রেনটি ছাড়িবার ঠিক পরে চলন্ত ট্রেনে আসিয়া ওই কামরাটাতেই উঠিয়া পড়িল। ভূপেশ মজুমদারের মানসপটে দত্তগুপ্তের মুখটা ফুটিয়া উঠিল। তিনি নিজে অবশ্য ভূপেশকে এ সম্বন্ধে কিছুই বলেন নাই। দেখা হইলে অফিসারী গম্ভীর মুচকি হাসিয়া পূর্বেও যেমন মাথা নাড়িতেন আজও তেমনি নাড়িলেন। কিন্তু মজিদের কথা শোনার পর আজ আপিসে তিনি দত্তগুপ্তের দৃষ্টির মধ্যে এমন একটা ঝলক মাঝে মাঝে লক্ষ্য করিলেন যাহা শঙ্কাজনক। দত্তগুপ্ত স্বল্পভাষী রাশভারী লোক। ভিতরে ভিতরে তিনি যে কি করিতেছেন তাহা ভগবানই জানেন। তাঁহার একটি শ্যালক দারোগা হইয়াছে এবং এখন মফঃস্বলের থানায় আছে। মজিদের সন্দেহ কোন ওজুহাতে ভূপেশবাবুকে সরাইয়া তাহাকে কলিকাতায় আনাই না কি দত্তগুপ্তের আন্তরিক অভিপ্রায়। তাঁহার অভিপ্রায় যাহাই হউক ভূপেশবাবু নিজেই নিজের কাছে অপ্রস্তুত হইয়া পড়িয়াছিলেন। তিনি বসিয়া বসিয়া আত্মবিশ্লেষণ করিতেছিলেন। বরেনকে সেদিন তিনি ছাড়িয়া দিলেন কেন? বিধুর যুক্তিপূর্ণ অনুরোধই কি একমাত্র কারণ? বিধুভূষণ

তাঁহার প্রাক্তন বন্ধু—ছাত্রজীবনে একসঙ্গে অনেকদিন কাটাইয়াছেন, এক মেসে ছাত্রজীবনে তাঁহার দুর্দিনে বিধুভূষণ তাঁহাকে অর্থসাহায্যও করিতেন, বিধুর অনুরোধও যুক্তিপূর্ণ—কিন্তু এই সব কারণে কি তিনি একজন অপরাধীকে ছাড়িয়া দিতে পারেন? বরেন যে অপরাধী তাহা অবশ্য প্রমাণিত হয় নাই, কিন্তু সে যে নিরপরাধ তাহাও তো প্রমাণিত হয় নাই। তা ছাড়া এ সব লইয়া মাথা ঘামাইবার কথাও তো তাঁহার নয়। সন্দেহজনক ব্যক্তিকে গ্রেপ্তার করিয়া বিচারালয়ে প্রেরণ করাই তাঁহার কর্তব্য। সে দোষী কি নির্দোষ তাহা আদালত ঠিক করিবে। তিনি আপন কর্তব্য হইতে চ্যুত হইতে গেলেন কেন? অস্বীকার করিবার উপায় নাই যে প্রাক্তন বন্ধু বিধুভূষণকে খুশি করাই তাঁহার উদ্দেশ্য ছিল। কি করিয়া তাঁহাকে খুশি করিবেন তাহা কয়েকদিন পূর্ব হইতেই তিনি ভাবিতেছিলেন। দৈবাৎ তাঁহার গ্যারাজ হইতে ডাকাতটা ধরা পড়াতে তাঁহার সুবিধা হইয়া গেল। কিন্তু বিধুভূষণকেই বা তিনি খুশি করিতে চাহিয়াছিলেন কেন? অনাদিনাথও কি তাঁহার বাল্যবন্ধু নহে? তাহার পুরাতন পুস্তকগুলির সাহায্যে তিনি কি ম্যাট্রিকুলেশন পাশ করেন নাই? তাহার একটা অত্যন্ত ন্যায্য অনুরোধও তিনি সেদিন রক্ষা করিলেন না। গুম্ফপ্রান্ত পাকাইতে পাকাইতে ভূপেশ পরবর্তী স্তরে উপনীত হইলেন। বিধুভূষণকে খুশি করিবার উদ্দেশ্য পুঁটির (তাঁহার মাসতুতো শালীর) মেয়ে সুলোচনা। ওই বয়স্থা মেয়েটাকে বিপত্নীক বিধুভূষণ বিবাহ করিতে পারে এই সম্ভাবনায় যুগপৎ আনন্দিত ও আশান্বিত হইয়াই তিনি দিগ্বিদিকজ্ঞানশূন্য হইয়া পড়িয়াছিলেন। ভূপেশবাবু নির্মমভাবে আত্মবিশ্লেষণ করিতেছিলেন, সুতরাং আর একটা জটিলতাও তাঁহাকে সরল করিতে হইল। পুঁটির মেয়ে সুলোচনার জন্যই বা তাঁহার অত দরদ কেন? ঘোঁতনার ছেলে কানুর জন্য তো প্রাণ কাঁদে নাই! ঘোঁতনা তাঁহার আপন মামাতো ভাই এবং কানু তাহার একমাত্র পুত্র। ঘোঁতনা কাহাকেও কোন নোটিশ না দিয়া কিছুদিন পূর্বে পট করিয়া পটল তুলিয়া ফেলিয়াছে। কানু লিখিয়াছিল অর্থাভাবে তাহার পড়াশুনা হইতেছে না। তিনি (মানে, ভূপেশ মজুমদার) যদি প্রতি মাসে কিছু করিয়া সাহায্য করেন তাহা হইলে সে অন্তত ম্যাট্রিকটা পাশ করিতে পারে। ভূপেশ মজুমদার কি করিয়াছিলেন? ইনাইয়া বিনাইয়া মিথ্যা সহানুভূতি এবং সত্য-মিথ্যা পূর্ণ বহুবিধ ওজর দেখাইয়া একখানা পোস্টকার্ড (তাহাও পাশের বাড়ি হইতে ধার করিয়া) লিখিয়াছিলেন। একটি কপর্দক সাহায্য তো করেন নাই, করিবেন বলিয়া আশাও দেন নাই। সুলোচনার জন্যই বা তাঁহার এত মাথাব্যথা হইতে গেল কেন? ভূপেশ কোণে উপবিষ্ট সিনেমা পত্রিকায়-দৃষ্টিলগ্ন যুবকের দিকে চকিতে এক নজর চাহিয়া দেখিলেন, তাহার পর নিজের চিন্তাধারা অনুসরণ করিয়া গুম হইয়া গেলেন। অনেকক্ষণ গুম হইয়াই রহিলেন। ত্রিশ বৎসরের ব্যবধান ধীরে ধীরে সরিয়া গেল। তিনি স্পষ্ট দেখিতে পাইলেন যে বিষবৃক্ষের বীজ ত্রিশ বৎসর পূর্বেই উপ্ত হইয়াছিল। ষোড়শী পুঁটির মুখখানা তাঁহার মানসপটে ফুটিয়া উঠিল। মুখ নয়, মুখের স্মৃতি। মুখখানা তো পরে দুমড়াইয়া তুবড়াইয়া কোথায় হারাইয়া গিয়াছে। কিন্তু ওই স্মৃতিটা—ওই বিশেষ একটা ছবি—হাসিভরা দু'টি চোখ, কানের দুল দু'টি, গালের উপর ছোট্ট একটি তিল—এই ছবিটা এখনও অমর হইয়া আছে এবং তাঁহার সর্বনাশ করিতেছে। ভূপেশ মজুমদার নড়িয়া চড়িয়া বসিলেন, সিগারেট ধরাইলেন, কোণের ছোকরার দিকে আর একবার চাহিয়া দেখিলেন, চোখ দুইটি খুব জোরে বুঁজিয়া আবার খুলিলেন, কিন্তু কোনও ফল হইল না। হাসি-ভরা মুখখানি মনের উপর স্থিরভাবে ফুটিয়া রহিল।

বাল্যকাল হইতে আরম্ভ করিয়া সমস্ত জীবনটাই তাঁহার মনে পড়িয়া গেল। কি দুঃখেই ছেলেবেলাটা তাঁহার কাটিয়াছিল। অধিকাংশ দিন দুইবেলা ভাত জুটিত না। বাবা কলিকাতা শহরে সামান্য বেতনে কেরানিগিরি করিতেন। কলিকাতায় বাড়িভাড়া করিয়া পরিবার রাখিবার সামর্থ্য তাঁহার ছিল না। নিজে একটি সস্তা মেসে থাকিয়া কোনও মাসে পঁচিশ, কোনও মাসে ত্রিশ টাকা তাঁহাদের গ্রামের বাড়িতে পাঠাইতেন। কোনরকমে গ্রাসাচ্ছাদন জুটিত। টাইফয়েডে তাঁহার এক ভাই, এক বোন বিনা চিকিৎসায় মারা গিয়াছিল। চিকিৎসা করিবার পয়সা ছিল না। সুবিধার মধ্যে গ্রামে একই হাই-স্কুল ছিল এবং ভূপেশ সেই স্কুলে বিনা বেতনে শিক্ষালাভ করিবার সুযোগ লাভ করিয়াছিলেন। ভূপেশ মজুমদারের ফুটবল খেলার দক্ষতা ছিল। এই দক্ষতার জন্য তিনি একটি মিশনারি সাহেবের দৃষ্টি আকর্ষণ করেন এবং বিনা-বেতনে কলিকাতায় একটি কলেজে পড়িবারও সুবিধা পান। তাহার পর উক্ত সাহেবেরই অনুগ্রহে তিনি পুলিশ-বিভাগেও প্রবেশ করেন। দারোগা হইবার সঙ্গে সঙ্গে তাঁহার বিবাহ হইয়া গেল। সেই বিবাহবাসরেই পুঁটির সঙ্গে তাঁহার প্রথম দেখা। বাসরঘরের এক কোণে বসিয়া পুঁটি তাঁহার মুখের দিকে চাহিয়া মুচকি মুচকি হাসিতেছিল।

"একটা গান করুন।"

"গান আমি জানি না।"

"যা জানেন তাই করুন।"

"যিনি এমন জোর হুকুম করতে পারেন জানতে পারি কি তাঁর সঙ্গে সম্পর্কটা কি?"

"সম্পর্ক খুব মধুর। পুঁটি তোমার শালী হয়—" কে একজন হাসিয়া বলিয়াছিল।

ভূপেশ মজুমদারের সঙ্গীতে তেমন দখল ছিল না। কিন্তু পুঁটির অনুরোধে কয়েকটি গানই তিনি গাহিয়াছিলেন। তাহার পর যখনই শ্বশুরবাড়ি গিয়াছেন পুঁটির সহিত সাক্ষাৎ হইয়াছে। পুঁটি অনাথা ছিল, ভূপেশ মজুমদারের শাশুড়ীই নিজের বোনঝিকে মানুষ করিয়াছিলেন। সুতরাং ভূপেশ যখনই যাইতেন পুঁটির সহিত দেখা হইত। পুঁটিকে দেখিতে পাইবেন এই আশাতেই যে ভূপেশ অনেকবার অযাচিতভাবে শ্বশুরালয়ে গিয়াছেন এ কথাও মিথ্যা নয়। অস্বীকার করিবার উপায় নাই যে পুঁটির সম্বন্ধে তাঁহার একটু দুর্বলতা ছিল। মেয়েটার ভাবভঙ্গিতে কি যেন একটা ছিল যাহা, মানে, —ভূপেশ মজুমদার অবশ্য এমন কিছুই কোনদিন করেন নাই যাহা সমাজের চক্ষে হেয়—কিন্তু এ কথা তাঁহাকে মানিতেই হইবে যে পুঁটিকে ঘিরিয়া তাঁহার কল্পনা একদা বেশ রঙীন হইয়া উঠিয়াছিল। যে রঙের নেশা তাঁহার মনে লাগিয়াছিল তাহার বাহ্যিক প্রমাণ অবশ্য কিছুই ছিল না। পুঁটিকে তিনি কোন উপহার পর্যন্ত কখনও দেন নাই। শাড়ি, গহনা দিবার সামর্থ্যই তাঁহার ছিল না। সাবান, এসেন্সজাতীয় কিছু দিতে পারিতেন, কিন্তু তাহাও দেন নাই। তাঁহার মনে হইত এই ধরনের কিছু দিলে জিনিসটা খেলো হইয়া যাইবে। কেবল একটা আশ্বাস তাহাকে দিয়াছিলেন—"যদি তোমার কখনও কোন বিপদ হয়, খবর দিও, প্রাণপণে সাহায্য করব।" পুঁটি যতদিন বাঁচিয়াছিল কোনও সাহায্য চায় নাই। দুর্গম এক পল্লীগ্রামে তাহার বিবাহ হইয়াছিল। এক শতছিদ্র খোলার ঘরে এক তাড়িখোর চরিত্রহীন স্বামীকে লইয়া সে দিন কাটাইত। তবু ভূপেশের নিকট সে কোনও সাহায্য চায় নাই। একটা চিঠি পর্যন্ত লেখে নাই। যখন বিধবা হইল তখনও কিছু জানায় নাই। মৃত্যুকালে যখন তাহার শ্বাস উঠিয়াছে তখন সে তাহার কন্যা সুলোচনাকে

অতি কষ্টে তাহার ঠিকানাটি দিয়া বলিয়া গিয়াছে, বিপদে পড়িলে সে যেন ভূপেশের সাহায্য প্রার্থনা করে। ভূপেশ নিজমুখে বড় গলা করিয়া এ আশ্বাস তাহাকে দিয়াছিল। পুঁটির মুখখানা—ষোড়শী পুঁটির মুখখানা—তাহার মানসপটে আবার ফুটিয়া উঠিল। আবেশময় চক্ষু দুইটি নির্নিমেষে তাঁহার দিকে চাহিয়া আছে।

সর্বনাশের মূল কারণ আবিষ্কার করিয়া ভূপেশ মজুমদার অসহায়ভাবে একটি দীর্ঘনিঃশ্বাস ত্যাগ করিলেন। সমস্ত ব্যাপারটা বেশ জট পাকাইয়া গিয়াছে। দিল্লী গিয়া যদি জটটা ছাড়ানো যায়। প্রথমতঃ বিধুকে দিয়া লিখাইয়া লইতে হইবে যে সে উক্ত বরেনের জন্য জামিন ছিল, এবং তাহাকে সচ্চরিত্র যুবক বলিয়া চিনিত! দ্বিতীয়তঃ যাইতে হইবে গুহ মহারাজের কাছে। শ্রীশ্রীবাসুকীনাথ গুহ দত্তগুপ্তের জননী শীতালাক্ষী দেবীর গুরুদেব! ভূপেশকে তিনি খুবই স্নেহ করেন। তিনি স্নেহপরবেশ হইয়া দত্তগুপ্তকে একটু ইঙ্গিত যদি করেন অচিরাৎ সমস্ত ঠিক হইয়া যাইবে। গুহ মহারাজও এখন দিল্লীতে। গুজব, শাসন-পরিষদের কয়েকজন হোমরাচোমরা সভ্য নাকি গুহ মহারাজের আধ্যাত্মিক কৃপাকণা লাভ করিবার জন্য ব্যগ্র। তা ছাড়া হোম মিনিস্টারের যিনি আসল দক্ষিণ হস্ত (কাগজেকলমে বা নথিপত্রে নহে, অথচ যিনি প্রকৃতই তাঁহার দক্ষিশ হস্ত) সেই ছিনে মিত্তিরও একজিবিশন দেখিতে দিল্লী গিয়াছেন। ছিনে মিত্তির যদি আশ্বাস দেন যে ভয় নাই, তাহা হইলে সত্যই তিনি নির্ভয় হইতে পারিবেন। দিগ্বিজয়ী সেন্টার ফরোয়ার্ড ভূপেশ মজুমদারকে ছিনে মিত্তির এককালে খুবই শ্রদ্ধা-ভক্তি করিত। গুম্ফপ্রান্ত পাকাইতে পাকাইতে তিনি আশা করিতে লাগিলেন যে ছিনে মিত্তিরের সে শ্রদ্ধা ভক্তি এখনও অচলা আছে। তাহার পর হাওড়ায় আসিবার অব্যবহিত পূর্বে যে ঘটনাটা ঘটিয়াছিল তাহা তাঁহার মনে পড়িল। মনে পড়িবামাত্র আর একবার তিনি মরমে মরিয়া গেলেন। ছি, ছি, কি কাণ্ড!

গৃহিণীর নিকট দিল্লী গমনের একটা মিথ্যা ওজুহাত তিনি দেখাইয়াছিলেন। সত্য কথা গোপন রাখিয়া বলিয়াছিলেন, আফিসের একটা জরুরী দরকারে তাঁহাকে দিল্লী যাইতে হইতেছে।

"আপিসের আবার কি দরকার পড়ল এখন?"

"দরকারটা আমারই বেশি। একটু তদ্বির করলে হয়তো পট করে উন্নতি হয়ে যেতে পারে। গুহ মহারাজ এখন দিল্লীতে যে।"

"ও—"

সৌভাগ্যক্রমে গৃহিণী আর বাধা সৃষ্টির প্রয়াস পান নাই। তিনি যদি অসম্মতি প্রকাশ করিতেন, ভূপেশ মজুমদার তাহা হইলে দিল্লী যাইতে পারিতেন কিনা সন্দেহ। ইদানীং তিনি প্রতিটি কার্য গৃহিণীর পরামর্শ অনুযায়ী করিয়া থাকেন। কারণ সুদীর্ঘ দাম্পত্যজীবন ভোগ করিয়া তিনি একটি সার সত্যের সন্ধান পাইয়াছিলেন—গৃহিণী-রূপ ঘোড়াকে ডিঙ্গাইয়া কোনরূপ ঘাস খাইবার চেষ্টা করা উচিত নয়, করিলেই ঘাসের বদলে চাঁট খাইতে হয়।

যাত্রা করিবার প্রাক্কালে ভূপেশ মজুমদার জিনিসপত্র গুছাইতে ব্যস্ত ছিলেন। নীচে ট্যাক্সি অপেক্ষা করিতেছিল। এমন সময় গৃহিণীর কণ্ঠস্বর শোনা গেল।

"ওগো শুনছ, কোথায় তুমি?"

আবার কি হইল? কণ্ঠস্বরে বেশ একটু ঝাঁজের আভাস পাইয়া ভূপেশ মজুমদার মনে মনে

ঈষৎ তটস্থ হইলেও বাহিরের প্রফুল্লভাব বজায় রাখিবার চেষ্টা করিলেন। কিন্তু শেষ পর্যন্ত তাহাও রাখা গেল না। কারণ শ্রীমতী নীলতারা (ভূপেশ-গৃহিণীর নামকরণ করিয়াছিলেন তাঁহার ঠাকুরমা স্বর্গীয়া লাল-পরি দেবী) ঘরে ঢুকিয়া যে নিদারুণ বার্তাটি নিক্ষেপ করিলেন তাহা সত্যই ভয়ঙ্কর!

"কি বলছ, এই যে আমি এ ঘরে বাক্স গোছাচ্ছি।"

"তোমার সুলোচনাকে দূর কর এক্ষুনি। ওকে আর একদণ্ড বাড়িতে রাখা চলবে না।"

"কেন, কি হল?"

"চেহারা দেখে প্রথমেই আমার সন্দেহ হয়েছিল, এখন আর সন্দেহ নেই। ও পোয়াতি। পাপ বিদেয় কর এখনি—"

"বল কি!"

নীলতারা সহসা অপ্রত্যাশিত একটা খোঁচা দিয়া বলিলেন, "বলব আবার কি! যেমন গাই তেমনি তো বকনা হবে। ওর মা পুঁটি যে কি রকম ছিল তা তো তোমার ভাল করেই জানা আছে—।"

এই সঙ্কটময় মুহূর্তে ভূপেশ মজুমদার নীরব থাকাই যুক্তিযুক্ত মনে করিয়াছিলেন। হেঁটমুণ্ডে তাড়াতাড়ি বাক্স-গোছানো শেষ করিয়া তিনি পাশের ঘরে গিয়া স্যুট পরিতে লাগিলেন। পরিতে পরিতে শুনিলেন নীলতারা নীচে তারস্বরে চীৎকার করিতেছেন— "দূর হয়ে যা, দূর হয়ে যা এখ্‌খুনি—"

সহধর্মিণীর সহিত আর বাক্যালাপ করা সমীচীন নহে মনে করিয়া ভূপেশ মজুমদার সোজা নীচে নামিয়া ট্যাক্সিতে চড়িলেন। ট্যাক্সিতে চড়িয়া দেখেন সুলোচনা বসিয়া আছে।

"কে সুলি—?"

"হ্যাঁ—"

সুলোচনা আর কিছু বলিতে পারিল না। আঁচলে মুখ ঢাকিয়া কাঁদিতে লাগিল। ভূপেশ মজুমদার হাতঘড়িটার দিকে একবার চাহিয়া দেখিলেন। ট্রেন ছাড়িবারও বেশি বিলম্ব ছিল না। সোজা হাওড়া স্টেশনে না গেলে ট্রেন পাওয়া যাইত না। মজিদের স্টেশনে আসিবার কথা, ঠিক করিলেন সে যদি আসে তাহার কাছেই আপাততঃ সুলোচনাকে রাখিয়া যাইবেন, যদি না আসে সঙ্গেই লইয়া যাইতে হইবে। উপায় কি। এই সব ভাবিয়া (বেশি ভাবিবারও সময় ছিল না) ভূপেশ ড্রাইভারকে হুকুম দিলেন "সোজা হাওড়া চল।"

পথে সুলোচনার সহিত একটিও বাক্য-বিনিময় হয় নাই। স্টেশনে মজিদ ছিল। তাহার কাছেই সে সুলোচনাকে রাখিয়া আসিয়াছে। বলিয়া আসিয়াছে যে এই অনাথা মেয়েটির একটা ব্যবস্থা সে ফিরিয়া আসিয়া করিবে। তাহার পত্নী ইহাকে বাড়িতে স্থান দিতে চান না। ভূপেশ মজুমদার কলিকাতায় থাকিতে পাইলে একটা ব্যবস্থা নিশ্চয়ই করিতে পারিত, কিন্তু তাহাকে দিল্লী যাইতে হইতেছে, সুতরাং—। মজিদ বহুকালের পুরাতন বন্ধু, সে আশ্বাস দিয়াছে যে ভূপেশ ফিরিয়া না আসা পর্যন্ত সে মেয়েটির রক্ষণাবেক্ষণ করিবে।

দিল্লী এক্‌স্‌প্রেস দ্রুতবেগে ছুটিয়া চলিয়াছে। ইন্‌টার ক্লাস কামরার এক কোণে বসিয়া ভূপেশ মজুমদার আকাশ-পাতাল চিন্তা করিতেছেন। হঠাৎ একটা কথা তাঁহার মনে হইল।

মজিদ মুসলমান। সুলোচনাকে যদি সে নিজের বাড়িতে লইয়া যায়, তাহা হইলে সুলোচনা তাহাদের ছোঁয়া খাইবে কি? যদি না খায়...! আবার সমস্ত জট পাকাইয়া গেল।

## ॥ দুই ॥

শ্রীযুক্ত বিধুভূষণ মল্লিকের ইতিহাসটা একটু জটিল। কলিকাতায় যাঁহারা তাঁহার পরিচিত তাঁহাদেরও কেহ সে ইতিহাস সম্পূর্ণরূপে জানেন না। জানেন না, কারণ কলিকাতা শহরে জানিবার প্রয়োজন হয় না। কলিকাতা শহর পৃথিবীর একটি বড় হাট, সে হাটে ক্রয়-বিক্রয় ব্যবসা-বাণিজ্যই মুখ্য কথা, পরস্পরের সম্পূর্ণ পরিচয় জানাটা গৌণ। মোটামুটি একটা ভদ্র আবরণ, আচরণ ও উপার্জন-দক্ষতা থাকিলে কলিকাতা শহরে কাজ চলিয়া যায় এবং কাজ চলিয়া গেলে, অর্থাৎ অর্থোপার্জন করিতে পারিলে আর কিছুই আটকাইয়া থাকে না। বিধুভূষণ অর্থোপার্জনে বিশেষ দক্ষতা দেখাইয়াছিলেন, সুতরাং তাঁহার প্রকৃত পরিচয় জানিবার জন্য কেহ ব্যগ্র হন নাই, তাঁহার আর্থিক পরিচয়েই তিনি বাজারে বেশ চালু ছিলেন। কিন্তু কলিকাতার বাজারে চালু হইলেই গল্পের বাজারে চালু হওয়া যায় না। রসিক পাঠক-পাঠিকার নিকট বিধুভূষণের চিত্রটি সার্থক করিতে হইলে তাঁহার আসল পরিচয়টি দিতে হয়।

বিধুভূষণ একটু অন্তরঙ্গমহলে নিজের যে পরিচয় জাহির করিয়া প্রতিপত্তিলাভ করিয়াছিলেন এবং প্রধানতঃ যে পরিচয়ের জোরে তিনি ব্যবসাক্ষেত্রে সুবিধালাভও করিয়াছিলেন সে পরিচয়টি সম্পূর্ণ মিথ্যা। চিটাগাং বা চিটাগং অস্ত্রাগার লুণ্ঠনের সহিত তাঁহার কোনও সম্পর্ক ছিল না। চট্টগ্রামের পর্বতে পলায়িত বীরগণকে তিনি প্রাণ তুচ্ছ করিয়া খাদ্য সরবরাহ করিতেন এ কথার কোনই ভিত্তি নাই। কিন্তু এই ভিত্তিহীন সংবাদই রাখহরি বিশ্বাস, গোপেন পাল, গগন দাঁ, জিৎরাম চুড়িওয়ালাকে মুগ্ধ করিয়াছিল এবং তাঁহারা সকলেই এই প্রাণতুচ্ছকারী স্বদেশসেবককে নানাবিধ ব্যবসায়ে সাহায্য করিয়াছিলেন। সাহায্য করিয়া ঠকেন নাই, কারণ ব্যবসায়-ক্ষেত্রে বিধুভূষণ সত্যই একজন উঁচুদরের খেলোয়াড় ছিলেন, ইংরেজি ভাষায় যাহাকে বলে স্পোর্টস্‌ম্যান। ব্যবসায়ে কোনরূপ ছুঁচোমি বা ছিঁচকেমিকে তিনি প্রশ্রয় দেন নাই, কখনও কাহাকেও লেংগি মারেন নাই। ইংরেজি ভাষায় যাহাকে "বিলো দি বেল্ট হিট" করা বলে তাহা তিনি কখনও করেন নাই। যাঁহারা তাঁহাকে ব্যবসায়-ক্ষেত্রে সাহায্য করিয়াছিলেন। বিনিময়ে তাঁহারা বিধুভূষণের নিকটও সাহায্য পাইয়াছেন যথেষ্ট। বিধুভূষণ পারতপক্ষে তাঁহাদের প্রতিযোগী হইবার চেষ্টা করেন নাই, সহযোগী হইবারই চেষ্টা করিয়াছেন। তিনি বুঝিয়াছিলেন অর্থোপার্জন করিতে হইলে সহধর্মী যত অধিক লোকের আনুকূল্য লাভ করা যায় ততই সুবিধা। এতদ্ব্যতীত আর একটি সারসত্যও তিনি হৃদয়ঙ্গম করিয়াছিলেন সমাজের নানা স্তর হইতে আহরণ করিয়া নিজের স্বপক্ষে যদি একদল লোককে আনিতে পারা যায় তাহা হইলে জীবনের পথে চলা-ফেরা করা সহজ হইয়া ওঠে, দুর্গম পন্থাও সুগম হইয়া যায়। বিধুভূষণের এই মাত্রা-বোধ অন্তরনিহিত যে প্রবল বাসনা হইতে উদ্ভূত সে বাসনা পৃথিবীর অধিকাংশ লোককেই জীবন-যাত্রায় উদ্বুদ্ধ করে সত্য, কিন্তু তাহা বিধুভূষণের সমস্ত সত্তাকে যতটা একাগ্র করিয়া তুলিয়াছিল সকলকে ততটা করে না। কারণ ছিল। সমাজে

আত্মপ্রতিষ্ঠা করিবার জন্য বিধুভূষণ এত ব্যাকুল ছিলেন তাহার প্রধান কারণ, জন্মিবার সঙ্গে সঙ্গে যে ভূমির উপর ভবিষ্যৎ আত্মপ্রতিষ্ঠার সুযোগ সকলে লাভ করেন সে ভূমিটুকুই বিধুভূষণ পান নাই। জীবনের জন্মমুহূর্তে তাঁহাকে শুইতে হইয়াছিল অপরিচয়ের গ্লানি বহন করিয়া পথের ধূলায়, তাঁহার শৈশব ছিল স্নেহমমতাহীন বিভীষিকা।

তাঁহার নিদারুণ জন্মকাহিনী নিজেও তিনি জানিতেন না। কাহারও পক্ষে প্রত্যক্ষভাবে নিজের জন্মকাহিনী জানা সম্ভব নয়, অপরের মাধ্যমেই পিতৃপরিচয় বংশ-পরিচয় সকলকে জানিতে হয়। বিধুভূষণ জানিয়াছিলেন তাঁহার বিজলী মাসীর কাছে। বিজলী নাম্নী যে প্রৌঢ়া মহিলাটি জমিদার রজতবাবুর বাড়িতে দাসীবৃত্তি করিত, সেই তাঁহার বিজলী মাসী। তাহার মুখেই একদিন তিনি নিজের রোমাঞ্চকর অবিশ্বাস্য জন্মকাহিনী শোনেন। ওই বিজলীর অবিবাহিতা ভগ্নী দামিনীই নাকি তাহার জননী ছিল। দুই ভগ্নীই রজতবাবুর বাড়িতে কাজ করিত। তাহাদের আদি নিবাস কোথায় ছিল, কি করিয়া তাহারা রজতবাবুর বাড়িতে আসিয়া দাসীত্বে বাহাল হইল এ সব ইতিহাস বিধুভূষণকে বিজলী মাসী বলে নাই। বিজলী মাসী বলিয়াছিল যে কাজ করিতে করিতে দামিনী হঠাৎ নাকি একদিন অন্তর্ধান করে। দুই চারদিন এদিকে ওদিকে খবর করিয়া বিজলী যখন তার সন্ধান পাইল না, তখন তাহার মনে হইল যে কাহারও সহিত সে কোথাও চলিয়া গিয়াছে বোধ হয়। ছয় সাত মাস কাটিয়া গেল, কোনও খবর পাওয়া গেল না। তাহার পর একদিন গভীর রাত্রে যাহা ঘটিল তাহা যেমন অপ্রত্যাশিত তেমনি অবিশ্বাস্য। একদিন গভীর রাত্রে বিজলী মাসীর ঘুম ভাঙ্গিয়া গেল, তাহার মনে হইল বারান্দার উপর একটি শিশু ক্রন্দন করিতেছে। খুব জোরে কাঁদিতেছে, এত জোরে যে মনে হইতেছে কেউ যেন শিশুটাকে নির্যাতন করিতেছে! বিজলী ধড়মড় করিয়া কপাট খুলিল, দেখিল বারান্দার উপর ন্যাকড়ায় জড়ানো একটি কচি শিশু তারস্বরে চিৎকার করিতেছে। আশেপাশে কেহ নাই। কিংকর্তব্যবিমূঢ় হইয়া সে বিস্ফারিত-নেত্রে খানিকক্ষণ চাহিয়া রহিল, তাহার পর বাবুদের জাগাইল। বাবুরাও কিছুক্ষণ কিংকর্তব্যবিমূঢ় হইয়া রহিলেন। তাহার পর বড়বাবু, অর্থাৎ রজতবাবু বলিলেন, "আপাততঃ, তুই ওকে ঘরে নিয়ে যা তো, পরে যেমন হয় দেখা যাবে—।" পরদিন সকালে রহস্য ঘনতর হইল। জমিদারবাবুদের পুকুরে দামিনীর মৃতদেহটা ভাসিয়া উঠিল। জমিদারবাবু পুলিশে খবর দিলেন। পুলিশ-তদন্তেব ফলে জানা গেল যে দামিনীর শরীরে সদ্যপ্রসবের লক্ষণসমূহ স্পষ্টভাবে ব্যক্ত রহিয়াছে। আইনতঃ ইহাও নির্ধারিত হইল যে সে পুকুরে ডুবিয়া আত্মহত্যা করিয়াছে।

এই শিশুই বিধুভূষণ। তাঁহার শৈশবটা বিজলী মাসীর কাছেই অতিবাহিত হইয়াছিল। একটা দুঃস্বপ্নের মতো এই শৈশবের স্মৃতি মাঝে মাঝে তাঁহার এখনও মনে পড়ে। এই শৈশবই তাঁহার ভবিষ্যৎ জীবন নিয়ন্ত্রিত করিয়াছিল। এই শৈশবে যে দুইটি ধারণা তাঁহার মনে বদ্ধমূল হয় তাহাদের প্রভাব কখনও তিনি অতিক্রম করিতে পারেন নাই।

পারিপার্শ্বিক সম্বন্ধে সচেতন হওয়ামাত্রই প্রথম যে অনুভূতিটি তাঁহার মর্মকে ক্ষতবিক্ষত করিল তাহা এই যে, তিনি অস্পৃশ্য। সকলেই তাঁহাকে ঘৃণা করে। "দূর দূর", "মর মর", "যমের অরুচি"—নিজের সম্বন্ধে এই সব উক্তি ছাড়া তিনি আর কিছু শোনেন নাই। রজতবাবুর স্ত্রী তাঁহার নামকরণ করিয়াছিলেন পাঁঠা।" তাঁহাকে দেখিলে তাঁহার চোখে মুখে নিষ্ঠুর ঘৃণার যে অভিব্যক্তি ফুটিয়া উঠিত তাহা বীভৎস। মনে হইত আইনের বাধা না

থাকিলে তাঁহাকে তিনি ছারপোকার মতো পিষিয়া মারিয়া ফেলিতেন। বলিতেন, "আমার সামনে আসিস না। পাপ, পাপ। মানুষ তো নয়, যেন ছাগলছানা। ছাগলীর পেটে পাঁঠা জন্মেছে।"

আর একটু বড় হইবার পর দ্বিতীয় ধারণাটি তাঁহার মনে শিকড় গাড়িল। তিনি উপলব্ধি করিলেন টাকা থাকিলে পৃথিবীতে কিছুই আটকায় না। রজতবাবু মদ্যপ চরিত্রহীন কিন্তু সকলেই তাঁহাকে প্রণাম করে, সেলাম করে, নানাভাবে খোসামোদ করে, কারণ তাঁহার টাকা আছে। রজতবাবুর একমাত্র ছেলে কনক জন্মান্ধ, তাহার মুখ দিয়া সর্বদা লালা ঝরে, হাঁউমাউ করিয়া কি যে কথা বলে বোঝা যায় না, পা দুইটি পক্ষাঘাতগ্রস্ত, উঠিয়া মলমূত্র ত্যাগ করিবার সামর্থ্যটুকু নাই, কিন্তু এই পঙ্গু জড়পিণ্ডটাকে ঘিরিয়াই অহোরাত্র একটা সমারোহ চলিয়াছে। তাহার জন্যে দুইটা চাকর, দুইটা চাকরানি, দুইজন নার্স, একজন ডাক্তার; তাহার জন্য রংবেরঙের কত জামাকাপড়, কত এসেন্স পাউডার, স্নো, ক্রীম, কত অদ্ভুত ধরনের খেলনা, কত হরেক রকমের খাবার। তাহাকে বাগানে হাওয়া খাওয়াইবার জন্য কি চমৎকার গাড়ি। সবই সম্ভব হইয়াছে, কারণ রজতবাবুর টাকা আছে। রজতবাবুর ছোট ভাই হিরণবাবু ক্রোধোন্মত্ত হইয়া একটা চাকরকে গুলি করিয়া মারিয়া ফেলিলেন কিন্তু পুলিশ তাঁহার কেশাগ্র পর্যন্ত স্পর্শ করিল না, কারণ তাঁহার টাকা আছে। বাল্যকাল হইতেই বিধুভূষণ হৃদয়ঙ্গম করিয়াছিলেন যে টাকা থাকিলে পৃথিবীতে অসাধ্যসাধন করা যায়।

বিধুভূষণের পরবর্তী জীবন এই দুইটি ধারণার ফল। তিনি যে জারজ এই সত্যটা সম্পূর্ণরূপে অবলুপ্ত করিবার জন্য তিনি না করিয়াছেন কি? বিজলী মাসীর মুখে যেদিন তিনি নিজের জন্মকাহিনী শোনেন সেইদিনই তিনি গৃহত্যাগ করিয়াছিলেন। কথাটা শুনিবামাত্র তাঁহার পায়ের তলা হইতে যেন মাটি সরিয়া গেল। পা দুইটি থর থর করিয়া কাঁপিতে লাগিল, তিনি বসিয়া পড়িলেন। বিজলী মাসী খানিকক্ষণ চাহিয়া থাকিয়া মন্তব্য করিল, "ছোঁড়ার রকম দেখ। ঠিক মায়ের মতই ঢণ্ডী হয়েছেন।" বিজলী মাসী কাজে চলিয়া যাইবার পর বিধুভূষণ অনেকক্ষণ নির্বাক হইয়া রহিলেন। তাহার পর অনিশ্চিতভাবে পথে বাহির হইয়া পড়িলেন, দুইচক্ষু যেদিকে তাঁহাকে লইয়া চলিল সেইদিকে চলিতে লাগিলেন। কিছুদূর গিয়া দেখিলেন পথে মাল-বোঝাই একটা মোটর-লরী দাঁড়াইয়া আছে! পিছন দিকে লুকাইয়া বসিবার মতো একটু স্থান ছিল, ড্রাইভারের দৃষ্টি এড়াইযা তাহাতেই তিনি উঠিয়া বসিলেন। ঘণ্টা বারো তেরো পরে, অর্থাৎ প্রায় তিনশত মাইল পার হইয়া ড্রাইভার বুঝিতে পারিল যে একটা ছোঁড়া পাটের বস্তার ফাঁকে লুকাইয়া বসিয়া আছে, কান মলিয়া গোটা দুই থাপ্পড় লাগাইয়া সে তাহাকে নামাইয়া দিল। যে স্থানে নামাইয়া দিল সে স্থানটা একটা গঞ্জের মতো। কিছুক্ষণ এদিক-ওদিক অনিশ্চিতভাবে ঘুরিয়া বিধুভূষণ অবশেষে একটি চায়ের দোকানের বারান্দায় আসিয়া বসিলেন। চায়ের দোকানের মালিক জয়ন্তীবাবুর কিছুই নজর এড়ায় না। একটা ছোঁড়া যে তাঁহার দোকানের বারান্দায় বসিয়া উসখুস করিতেছে ইহা তাঁহার দৃষ্টি আকর্ষণ করিল।

"কি রে ছোঁড়া, কি চাস তুই?"

"একটা চাকরি খুঁজছি বাবু।"

"চায়ের দোকানে কাজ করতে পারবি? ফাইফরমাশ খাটতে হবে।"

"পারব।"

"কি নাম তোর?"

"ভূতো।"

রজতবাবুর বাড়িতে সকলে তাহাকে পাঁঠা বলিয়া ডাকিত। এইখানে পাঁঠার মৃত্যু হইল।

নবজাতক ভৃত্যের প্রায় সমস্ত কৈশোর এবং যৌবনের কিছুটা কাটিয়া গেল এই চায়ের দোকানেই। বিধুভূষণ জীবনের সত্য পরিচয়ও লাভ করিলেন। কত রকমের লোকই যে চা খাইতে আসে। কতরকম বেশভূষা, কতরকম কথাবার্তা, কতরকম চরিত্র। সচ্চরিত্র, দুশ্চরিত্র, মেকী-ধনী, মেকী-দরিদ্র, আসলবাবু, ফোতোবাবু, মজুর, কেরানি, ব্যবসায়ী, বহুরকম লোকের ঘনিষ্ঠ সংস্রবে আসিয়া বিধুভূষণ মানবচরিত্র সম্বন্ধে প্রভূত অভিজ্ঞতা সঞ্চয় করিলেন। তাঁহার এই অভিজ্ঞতা যে উত্তরকালে তাঁহার সাফল্যসৌধ নির্মাণের ভিত্তিস্বরূপ হইয়াছিল তাহাতে সন্দেহ নাই। জয়ন্তীবাবু লোকটিও বেশ চালাক-চতুর করিতকর্মা লোক। ভূতো যে কর্মী হিসাবে নিখুঁত, ইহা বুঝিতে তাঁহার বিলম্ব হয় নাই। ভূতোর সহায়তায় যে তিনি তাহার আসল ব্যবসায়টি আরও ফলাও করিতে পারিবেন এ আশাও তাঁহার হইয়াছিল। ভূতো পাছে বেহাত হইয়া যায় এই আশঙ্কায় তিনি আটঘাট বাঁধিয়াই চলিতেছিলেন। ভূতোর সহিত সুমিষ্ট ব্যবহার তো করিতেনই, বেতনও বৃদ্ধি করিয়া দিয়াছিলেন। খাওয়া-পরা, জলখাবার, প্রত্যহ চার আনা করিয়া হাত-খরচ ছাড়া মাসিক পঁচিশ টাকা বেতন এবং ভবিষ্যতে বেতনবৃদ্ধির আশা দিয়া ভূতোকে তিনি বেশ তোয়াজেই রাখিবার চেষ্টা করিয়াছিলেন। তাঁহার ভয় ছিল প্রতিদ্বন্দ্বী ঝক্‌সু মিঞা হয়তো ভূতোকে নানাপ্রকার "ভুজুং" দিয়া নিজের দলে টানিয়া লইবে। ঝক্‌সুর পক্ষে কিছুই অসম্ভব নয়। দাসু নামক যে ছোকরাটিকে জয়ন্তীবাবু কিছুকাল পূর্বে তালিম দিয়া চৌকস করিয়া তুলিয়াছিলেন, সে সহসা একদিন অন্তর্ধান করিল। তাহার পর জয়ন্তীবাবু বিশ্বস্তসূত্রে খবর পাইলেন ছোকরা নাকি যোগানন্দ নাম ধারণ করিয়া ঝক্‌সু মিঞার কলিকাতার ব্রাঞ্চের ম্যানেজার হইয়াছে। লম্বা চুল রাখিয়া কপালের মাঝখানে তান্ত্রিকদের মতো সিন্দুরের টিপ পরিতেছে। সুতরাং ভূতোকে তিনি সর্বতোভাবে সাবধানে আগলাইয়া বেড়াইতেছিলেন। এই অতি-সাবধানতার ফলেই কিন্তু শেষ পর্যন্ত বিপর্যয় ঘটিয়া গেল। ঝক্‌সু মিঞা হয়তো ভূতোর প্রতি তেমন মনোযোগ দিতেন না, কিন্তু যখন তিনি শুনিলেন যে জয়ন্তীবাবু ভূতোকে তাহার দলের লোকের সহিত বাক্যালাপ করিতেও নিষেধ করিয়াছেন, তখন ভূতোর প্রতি তাঁহার মনোযোগ আকৃষ্ট হইল। জয়ন্তীবাবুর সাবধানতার বেড়ার ফাঁকে ভূতোর সহিত তিনি কেবল আলাপই করিলেন না, তাহাকে প্রলুব্ধও করিতে লাগিলেন। ভূতো কিন্তু প্রলোভন সত্ত্বেও রাজী হয় নাই। ঝক্‌সু মিঞা তাহাকে এ কথাও বলিয়াছিলেন যে, দিল্লী শহরে তিনি ব্যবসায়ের যে শাখাটি আরম্ভ করিতেছেন ভূতোকেই তাহার ম্যানেজার করিয়া দিবেন। বিধুভূষণ কিন্তু এ লোভ সংবরণ করিয়াছিলেন। যে জয়ন্তী মিশ্র তাঁহাকে বিপদের সময় আশ্রয় দিয়াছিলেন, যাঁহার কৃপায় পোস্টাফিসে হাজার টাকা জমিয়াছে, তাহার সহিত এরূপ দুর্ব্যবহার করিতে তাহার মন সরে নাই। এই গুণটি বিধুভূষণ-চরিত্রের একটি প্রধান গুণ। তিনি কখনও বিশ্বাসঘাতকতা করেন নাই। এই গুণের জন্যই কিন্তু তিনি বিপদে পড়িলেন, কুটিল ঝক্‌সু মিঞার রোষদৃষ্টি তাঁহার জীবনের ধারা বদলাইয়া দিল।

জয়ন্তী মিশ্রের আসল ব্যবসায়ের সঠিক খবর বিধুভূষণ জানিতেন না তবে তাঁহার সন্দেহ

হইত যে চায়ের ব্যবসা ছাড়াও তাঁহার অর্থাগমের আর একটা উপায় আছে। কারণ চায়ের দোকান বন্ধ হইয়া যাইবার পর দোকানের পিছনদিকের ঘরগুলিতে তাস, দাবা, পাশা প্রভৃতি খেলার আসর বসিত। অনেক লোক আসিত, অনেক রাত্রি পর্যন্ত খেলা চলিত। জয়ন্তীবাবুর অন্তঃপুর হইতে বাটা ভরিয়া পান আসিত, প্রত্যেক খেলোয়াড় পান চিবাইতে চিবাইতে খেলিতেন। বিধুভূষণ লক্ষ্য করিয়াছিলেন প্রত্যেক খেলোয়াড় খেলা শেষ হইয়া গেলে জয়ন্তীবাবুকে পয়সা দিয়া যাইত। কেন পয়সা দিত, কেনই বা তাহারা প্রত্যহ আসিত, বিধুভূষণ বুঝিতে পারিতেন না। জয়ন্তীবাবু তাঁহার আসল ব্যবসায়টির কথা বিধুভূষণকে বলেন নাই। ইচ্ছা ছিল ধীরে-সুস্থে ক্রমশঃ ব্যাপারটা তাহার নিকট প্রকাশ করিবেন। কিন্তু বিধাতার ইচ্ছা ছিল অন্যরূপ। বিধুভূষণকে মাসে দুইবার (কখনও তিনবার) নিকটস্থ শহরে চা আনিবার জন্য যাইতে হইত। একটি বিশেষ দোকানের সহিত জয়ন্তীবাবুর বন্দোবস্ত ছিল, তাহারা জয়ন্তীবাবুর সমস্ত চা সরবরাহ করিত। চায়ের প্যাকেটগুলি তাহারা ভাল করিয়া বাঁধিয়া, একটি কাঠের বাক্সে পুরিয়া রাখিত, বিধুভূষণ মাঝে মাঝে গিয়া সেই বাক্সটি মাথায় করিয়া লইয়া আসিতেন। ইহার মধ্যে যে কোন প্রকার বিপদ থাকিতে পারে ইহা বিধুভূষণের কল্পনাতীত ছিল। বিপদ কিন্তু ঘটিয়া গেল। একদিন চায়ের বাক্সটি মাথায় করিয়া তিনি আসিতেছিলেন, পথিমধ্যে সহসা একদল পুলিশ তাঁহাকে ঘিরিয়া ফেলিল এবং গ্রেপ্তার করিয়া থানায় লইয়া গেল। থানায় কাঠের বাক্স খুলিয়া পুলিশ চায়ের প্যাকেটগুলি বাহির করিতে লাগিল। তাহার পর চায়ের প্যাকেটগুলিও খুলিল। বিধুভূষণ সবিস্ময়ে দেখিলেন, প্রত্যেক প্যাকেটের ভিতর ছোট ছোট শিশিতে সাদা সাদা কি যেন রহিয়াছে। পরে তিনি জানিয়াছিলেন উহা কোকেন। বিধুভূষণের জেল হইয়া গেল। ঝক্সু মিঞারই এক চর নাকি পুলিশে খবর দিয়াছিল!

জেলে গিয়া বিধুভূষণ আর একটি নূতন জগৎ আবিষ্কার করিলেন। তিনি দেখিলেন, জেলে কেবল চোর বা খুনীরাই আসে না, সাধু মহাপুরুষরাও আসে। যাঁহারা স্বদেশের স্বাধীনতার জন্য জীবনপণ করেন তাঁহারাও জেলবাসী। ঠিক কিছুদিন পূর্বেই চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠিত হইয়াছিল। জেলের কয়েদীদের মধ্যেও সাড়া জাগিয়াছিল একটা। এই বাঙালী বীর যুবকবৃন্দকে কেন্দ্র করিয়া যে উত্তেজনা, যে সম্ভ্রম, যে উদ্দীপনা সকলের হৃদয়কে আলোড়িত করিতেছিল তাহা বিধুভূষণকেও কম অভিভূত করে নাই। বিধুভূষণ অজ্ঞাতকুলশীল, বিধুভূষণ নিরক্ষর, কিন্তু এই ঘটনাটি তাহার কল্পনাকেও নানারঙে রাঙাইয়া দিয়াছিল। মাঝে মাঝে তাহার মনে হইত, আহা, আমি যদি উহাদের একজন হইতাম! সুযোগ পাইলে নিশ্চয় হইতে পারিতাম, প্রাণ তুচ্ছ করিতে একটুও ইতস্ততঃ করিতাম না। যে কুৎসিত কলঙ্ক জয়ন্তী মিশ্র আমার চরিত্রে মাখাইয়া দিয়াছে, তাহার জন্য আমি তো দায়ী নই। কোকেন যে কী বস্তু তাহাই আমি জানিতাম না, এখনও আমি জানি না। তবু আমি আইনের চক্ষে কোকেনের চোরা ব্যবসায়ী বলিয়া দণ্ডিত। আমার অজ্ঞতাকে পুলিশ এবং বিচারক ন্যাকামি আখ্যা দিয়াছে। এই সব কথা ভাবিতে ভাবিতে মাঝে মাঝে নিজের জন্মরহস্যের কথাও তাহার মনে জাগিত। তাহার মা দেখিতে কেমন ছিল? বিজলী মাসীর মুখের অনুরূপ একটা মুখচ্ছবি তাহার মানসপটে অস্পষ্টভাবে ফুটিয়া উঠিত, আবার মিলাইয়া যাইত। তাহার মনে হইত তিনি যদি সুযোগ পান লেখাপড়া শিখিবেন, অনেক অর্থ উপার্জন করিবেন, অর্থের জোরে নিজের কলঙ্ককালিমা মুছিয়া ফেলিবেন। একটা নিষ্ফল আক্রোশ তাঁহার মনের মধ্যে অহরহ গুমরাইয়া মরিত। অদম্য উৎসাহ, অবাধ কল্পনা, ভবিষ্যতের আশা একদিকে যেমন তাঁহাকে উদ্দীপ্ত করিত, জেলের প্রাচীর, ওয়ার্ডারদের অকথ্য গালাগালি, জীবনের অনিশ্চয়তা,

জন্মের কলঙ্কিত কাহিনী আবার তেমনি তাঁহাকে অবসন্নও করিত। উপমার সাহায্য লইলে বলিতে হইবে একটা বেলুনকে কে যেন বাঁধিয়া রাখিয়াছিল, বাঁধন একটু আলগা হইলে উড়িয়া যাইতে পারে, কিন্তু বাঁধন বড় কঠিন। চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের কাহিনীটা যখন তাঁহার চিত্তকে আকুল করিয়া তুলিয়াছে তখন আর একটি ঘটনা ঘটিল। বকু নামে একটি নূতন কয়েদী আসিয়া হাজির হইল।

বকু বিধুভূষণের সমবয়সী। তাহার সহিত বিধুভূষণের ভাব হইতে বিলম্ব হইল না। একদিন গোপনে বকুর কাহিনী শুনিয়া বিধুভূষণ যুগপৎ রোমাঞ্চিত ও বিস্মিত হইয়া গেলেন। বকু না কি চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের সহিত জড়িত ছিল! পুলিশ তাহার বিরুদ্ধে কোনও প্রমাণ পায় নাই। কিন্তু সন্দিগ্ধ পুলিশ তাহার সঙ্গও ছাড়ে নাই। ছায়ার মতো সর্বত্র তাহার অনুসরণ করিয়াছে এবং অবশেষে একটিমিথ্যা চুরির অজুহাতে তাহাকে জেলে পুরিয়াছে। বিধুভূষণ রুদ্ধশ্বাসে বকুর মুখে চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের সমস্ত বিবরণ শুনিয়া স্তম্ভিত হইয়া গেলেন। শুধু একবার শুনিলেন না, বহুবার শুনিলেন। বকুর সহিত গোপনে দেখা হইলে এই গল্প ছাড়া অন্য গল্প হইত না। সূর্য সেন হইতে শুরু করিয়া প্রতিটি বিদ্রোহীর নাম তাঁহার কণ্ঠস্থ হইয়া গেল। লুণ্ঠনের প্রত্যেকটি খুঁটিনাটি এমনভাবে বারবার তাঁহার হৃদয়পটে অঙ্কিত হইয়া গেল যেন নিজেই তিনি অকুস্থলে সশরীরে উপস্থিত ছিলেন এবং স্বচক্ষে সমস্ত ঘটনাবলী প্রত্যক্ষ করিয়াছেন। সুযোগ পাইলেই বকুকে তিনি ওই বিষয়েই নানা প্রশ্ন করিতেন। এমন একজন উৎসাহী জিজ্ঞাসুকে বকুও নিরাশ করিতে চাহিত না, অকপটে সমস্ত কথাই বলিত। বকু নিজে লুণ্ঠন করে নাই, সে লুণ্ঠনকারীদের ফাইফরমাশ খাটিত। কখন কিভাবে সে কাহাকে চিঠি দিয়া আসিয়াছে, কিভাবে খাদ্য সরবরাহ করিয়াছে, দূর হইতে পুলিশ দেখিয়া কি উপায়ে সকলকে সাবধান করিয়াছে এই সকল কাহিনী সে নানাবর্ণে রঞ্জিত করিয়া বিধুভূষণকে শুনাইত। বিধুভূষণ তন্ময় হইয়া শুনিতেন। এইভাবে দিন কাটিতেছিল, এমন সময় জেলে হঠাৎ একটি লোমহর্ষণ কাণ্ড হইয়া গেল। জেলের কতকগুলি কয়েদী জেল-কর্তৃপক্ষদের বিরুদ্ধে সশস্ত্র বিদ্রোহ ঘোষণা করিয়া জেলারকে হত্যা করিয়া ফেলিল। ভিতরে ভিতরে যে একটা ষড়যন্ত্র চলিতেছিল তাহা বিধুভূষণ আভাসে টের পাইয়াছিলেন, কিন্তু সহসা তাহা যে আগ্নেয়গিরির অগ্ন্যুদগমের মতো এমন ভীষণ আকার ধারণ করিবে তাহা তিনি আন্দাজ করিতে পারেন নাই। এ অবস্থায় যাহা হয় তাহাই হইল। পাগলা ঘণ্টা বাজিল, মিলিটারি আসিল, গুলি চলিল। একশত ছয়জন কয়েদী গুলির আঘাতে প্রাণত্যাগ করিল। বকুও মারা গেল সেই সঙ্গে। মিলিটারির সাড়া পাইয়া বিধুভূষণ প্রকাণ্ড একটা কেরোসিন কাঠের বাক্সের ভিতর ঢুকিয়া পড়িয়াছিলেন, তাই প্রাণে বাঁচিয়া গেলেন। ইহার পরও তাঁহাকে কয়েকদিন আতঙ্কের মধ্যে কাটাইতে হইল। কারণ কাহারা কাহারা এই ষড়যন্ত্রে লিপ্ত ছিল তাহার অনুসন্ধান চলিতে লাগিল। অনুসন্ধানের জালে আবার অনেকে ধরা পড়িল, বিধুভূষণ কিন্তু বাঁচিয়া গেলেন। কিন্তু কিছুদিন পরেই তাহাকে অন্য জেলে চলিয়া যাইতে হইল। কর্তৃপক্ষ এই জেলের কয়েদীগুলিকে ভিন্ন ভিন্ন জেলে পাঠাইয়া দিলেন। হয়তো তাহাদের আশঙ্কা হইয়াছিল যে একসঙ্গে থাকিলে আবার ইহারা ষড়যন্ত্র পাকাইবে।

আলিপুর জেলে আসিয়া তিনি তৃতীয় জন্ম পরিগ্রহ করিলেন। এইখানেই তিনি প্রথম প্রচার করিলেন যে, তাঁহার আসল নাম বিধুভূষণ। বকুর মুখে তিনি শুনিয়াছিলেন যে বিদ্রোহীদের যে সব ছোকরারা লুকাইয়া সাহায্য করিত তাহাদের মধ্যে একজনের নাম ছিল বিধুভূষণ। আলিপুর জেলে আসিয়া তাঁহার এক অদ্ভুত সাধ হইল। আলিপুর জেলের অধিবাসীদের নিকট তিনি নিজেকে চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের একজন সহকারীরূপে পরিচিত করিলেন। বকু যেভাবে ধীরে

ধীরে লুকাইয়া তাঁহাকে সব কথা বলিয়াছিল তিনিও সেইভাবে অপরকে সব কথা বলিতে লাগিলেন। কিছুদিন পরে নিজের অজ্ঞাতসারেই তিনি যেন ক্রমশঃ বকুতে রূপান্তরিত হইয়া গেলেন। তিনি যে মিথ্যাচারণ করিতেছেন ইহা তাঁহার বিবেককে মোটেই পীড়িত করিল না। অশ্বত্থামা যেমন নকল দুগ্ধ পান করিয়া উল্লসিত হইয়া উঠিয়াছিলেন, তিনিও তেমনি নকল বীরত্বের অভিনয় করিয়া কেমন যেন একটা উন্মাদনা অনুভব করিতে লাগিলেন। অশ্বত্থামা ভণ্ডামি করেন নাই, বিধুভূষণ করিতেছিলেন। কিন্তু বিবেককে স্তোক দিবার জন্য তিনি একটা অভিনব যুক্তিও খাড়া করিয়াছিলেন। তিনি ভাবিতেছিলেন যে, এতদ্বারা তির্যকপথে তিনি মৃত বকুর প্রতি শ্রদ্ধানিবেদনই করিতেছেন। তাঁহার কাহিনী শুনিয়া কয়েদীদের মধ্যে কেহ বিস্ময়ে, কেহ শ্রদ্ধায়, কেহ প্রশংসায় বিহ্বল হইয়া যখন তাঁহার দিকে চাহিয়া থাকিত তখন তিনি কল্পনা করিতেন যে, যে সম্মান বকুর প্রাপ্য ছিল অথচ সে পায় নাই, তাহাই আহরণ করিয়া তিনি যেন তাহার স্মৃতি-তর্পণ করিতেছেন। কিছুদিন পরে ধীরে ধীরে এ ভাবটা কাটিয়া গেল। এই জেলেই রাখহরি বিশ্বাস, গোপেন পাল, গগন দাঁ, জিৎরাম চুড়িওয়ালার সহিত যখন তাঁহার ঘনিষ্ঠতা হইল তখন তিনি আর বকুর সম্বন্ধে ততটা সচেতন রহিলেন না। মাঝে মাঝে যখন সচেতন হইতেন তখন তাঁহার মন বিরক্তিতে পরিপূর্ণ হইয়া উঠিত, বিবেক-দংশনে বিক্ষত হইয়া পড়িতেন। বকুর স্মৃতিটা মন হইতে সম্পূর্ণরূপে অবলুপ্ত হইয়া যাইতেছে না কেন এই ধরনের একটা আজগুবি ক্ষোভও মনের মধ্যে প্রবল হইয়া তাঁহাকে পীড়া দিত। কিন্তু কালই সকল পীড়ার অবসান ঘটায়। কালক্রমে তিনি এ পীড়া হইতেও মুক্ত হইলেন। কালের প্রভাবের সহিত তাহার ইচ্ছাশক্তির যোগাযোগ ঘটাতে ব্যাপারটা আরও সহজ হইয়া গেল। তাঁহার হৃদয়ে বকুর ছবি ক্রমশঃ স্পষ্ট হইতে স্পষ্টতর হইয়া আসিল। পুরাতন বিবেককে সিংহাসনচ্যুত করিয়া নূতন বিবেক তাহাতে আরোহণ করিল। জেল হইতে তিনি যখন মুক্ত হইলেন তখন তিনি একজন পুরাদস্তুর স্বদেশসেবী হইয়া পড়িয়াছেন। চাঁদনীতে রাখহরি বিশ্বাস, শ্যামবাজারে গোপেন পাল, বহুবাজারে গগন দাঁ এবং বড়বাজারে জিৎরাম চুড়িওয়ালাও কখনও নিম্নকণ্ঠে, কখনও সাড়ম্বরে পরিচিত মহলে যখন সেকথা প্রচার করিতে লাগিলেন তখন এই অলীক ইতিহাসের বনিয়াদ ক্রমশঃ বেশ পাকা হইতে লাগিল এবং অবশেষে সত্য হইয়া উঠিল। এই ভদ্রলোক-চতুষ্টয়ও স্বদেশীর হিড়িকে জেলে আসিয়াছিলেন। তাঁহারা এমন একজন বীরের সন্ধান পাইয়া নিজেদের ধন্য মনে করিতে লাগিলেন। কোনও প্রমাণের অপেক্ষা তাঁহারা রাখিলেন না, বিধুভূষণকে শ্রদ্ধার সিংহাসনে বসাইয়া তাঁহার স্তুতিগান করাটাই তাঁহাদের লক্ষ্য হইয়া পড়িল। বিধুবাবু যে একজন চট্টগ্রাম অস্ত্রাগার-লুণ্ঠনকারী বীর এ কথা সকলেই সশ্রদ্ধচিত্তে মানিয়া লইলেন। বিধুভূষণের ভবিষ্যৎ জীবনের ভূমিকা কারাপ্রাচীরের অন্তরালেই রচিত হইয়া গেল।

জেল হইতে বাহির হইয়া বিধুভূষণ একটি মেসে আশ্রয় লইয়াছিলেন। উপার্জনের জন্য তাঁহাকে বিশেষ বেগ পাইতে হয় নাই। কারণ গগন দাঁ তাঁহাকে প্রথমে নিজের বিড়ি ফ্যাক্টারিতে ম্যানেজার, পরে অংশীদার করিয়া নিজেকে কৃতার্থ মনে করিয়াছিলেন। এই মেসেই ভূপেশ মজুমদারের সহিত তাঁহার আলাপ হয়। ভূপেশ তখনও ছাত্রজীবন অতিক্রম করে নাই। প্রাইভেট ট্যুশনি করিয়া অতিকষ্টে তাঁহাকে কলেজের খরচ চালাইতে হইত। অনেক সময় জলখাবারের পয়সা পর্যন্ত জুটাইতে পারিতেন না। সেই দুর্দিনে বিধুভূষণের মহত্ত্ব তাঁহাকে

রক্ষা করিয়াছিল। বিধুভূষণ অকাতরে তাঁহাকে অর্থ সাহায্য করিতেন। ভূপেশ প্রথম প্রথম তাহা ঋণস্বরূপ গ্রহণ করিয়াছিলেন এবং পরিশোধের চেষ্টা করিয়াছিলেন, কিন্তু বিধুভূষণের অমায়িকতার জন্য তাঁহার এ চেষ্টা সফল হয় নাই। বিধুভূষণ একমুখ হাসিয়া বলিয়াছিলেন, "ভাই ভূপেশ, আমি ব্যবসায়ী লোক। তুমি ভেবো না যে টাকাটা আমি তোমাকে বিনা স্বার্থে দিচ্ছি।"

"কি স্বার্থ?"

বিস্মিত ভূপেশ প্রশ্ন করিয়াছিলেন।

"আমাকে কিছু লেখাপড়া শিখিয়ে দাও তুমি, ভাই। দেশের কাজে মেতে ছেলেবেলাটা তো ছারখার হয়ে গেছে। ভেবেছিলাম ফাঁসিকাঠেই ঝুলতে হবে শেষ পর্যন্ত। কিন্তু ফাঁসিকাঠ এড়িয়ে গেল আমাকে। এখন দেখছি আর পাঁচজনের মতো রোজগার করে খেতে হবে। এ বাজারে ভদ্রভাবে রোজগার করতে হলে লেখাপড়া একটু জানা চাই। বিড়ি ফ্যাক্টারিতেও লেখাপড়া না জানলে চলে না—"

"বেশ, তা দেব।"

ভূপেশ মজুমদারের নিকটই বিধুভূষণ কিছু লেখাপড়া শিখিয়াছিলেন।

এই কাহিনীর সহিত সংশ্লিষ্ট বিষ্ণুচরণের সহিত বিধুভূষণের পরিচয় ঘটে ব্যবসায় সম্পর্কে। বিধুভূষণ অধ্যবসায়, পরিশ্রম এবং অন্যান্য বহুবিধ চারিত্রিক গুণের জন্য অল্পকালমধ্যেই ব্যবসায়ক্ষেত্রে এমন সুনাম ও দক্ষতা অর্জন করিলেন যে তাঁহার কর্মক্ষেত্র আর কলিকাতার মধ্যে সীমাবদ্ধ রহিল না। পাটনা, লক্ষ্ণৌ, দিল্লী, ঢাকা এমন কি রেঙ্গুন পর্যন্ত তাহা বিস্তৃত হইয়া পড়িল। শুধু বিড়ি নয়, পাট, ধান, কয়লা, ইষ্টকের ব্যবসায় প্রভৃতি বিবিধ ব্যাপারে লিপ্ত হইয়া ব্যবসায়-জগতে তিনি একজন গণ্যমান্য ব্যক্তি হইয়া উঠিলেন। তাঁহার ধন, মান, প্রতিপত্তির সঙ্গে বয়সও বাড়িতে লাগিল। বিষ্ণুচরণের সহিত যখন তাঁহার আলাপ হইল তখন তিনি যৌবন-সীমান্তে পদার্পণ করিয়াছেন। বিষ্ণুচরণ তাঁহার পাটের ব্যাপারী। তিনি বিধুভূষণের জন্য পূর্ববঙ্গে পাট খরিদ করিতেন। যে সম্পর্কের সূত্রপাত ব্যবসায় হইতে, কালক্রমে তাহা এত ঘনিষ্ঠ হইয়া উঠিল যে, বিষ্ণুচরণ অবশেষে বিধুভূষণের বন্ধু হইয়া পড়িলেন। বিধুভূষণের চরিত্রের ইহাই একটি বৈশিষ্ট্য ছিল যে তিনি অতি সহজেই মানুষকে বন্ধুত্ব-বন্ধনে বাঁধিতে পারিতেন। যাহার সহিত যখনই তাঁহার কোন সম্পর্ক ঘটিয়াছে নানা উপায়ে সে সম্পর্কটিকে মধুর না করা পর্যন্ত তিনি যেন তৃপ্তি পান নাই। ব্যবসায় উপলক্ষে যখনই তাঁহাকে ঢাকায় যাইতে হইত, বিষ্ণুচরণের জন্য কিছু-না-কিছু তিনি লইয়া যাইতেন। হয় মুগের ডাল, না হয় কিছু ভাল সন্দেশ, শীতকালে গলদা চিংড়ি, কখনও দুই একখানা শান্তিপুরী শাড়ি কিংবা বিষ্ণুচরণের শিশুপুত্রের জন্য কিছু খেলনা—এই ধরনের ছোটখাটো কিছু না লইয়া গেলে তাঁহার যেন তৃপ্তিই হইত না বিষ্ণুচরণ প্রথম প্রথম মৃদু আপত্তি জানাইয়াছিলেন কিন্তু তাহাতে কোন ফল না হওয়াতে শেষে আর কিছু বলিতেন না। শুধু বিষ্ণুচরণ নয়, বিষ্ণুচরণের স্ত্রীও বিধুভূষণের অন্তরঙ্গ হইয়া উঠিয়াছিলেন। বিষ্ণুচরণের পত্নী শিবানীকে তিনি 'বোনটি' বলিয়া ডাকিতেন এবং সত্যই তাহাকে ছোট ভগ্নীর মতো স্নেহ করিতেন। তাহাকে কাপড় কিনিয়া দিতেন, গহনা গড়াইয়া দিতেন। প্রতি বৎসর ভ্রাতৃদ্বিতীয়ার সময় বিবিধ প্রকার সওগাত-সহ ভাইফোঁটা লইবার জন্য তিনি কলিকাতা হইতে ঢাকা যাইতেন। বিষ্ণুচবণ ঢাকা জেলার লোক

হইলেও বিবাহ করিয়াছিলেন পশ্চিমবঙ্গে। তাহার শ্বশুরবাড়ি ছিল বর্ধমান জেলায়। শিবানীর পিতা সঙ্গতিপন্ন ব্যক্তি ছিলেন না। কোনও এক মহাজনের বাড়িতে খাতালেখার কাজ করিয়া অতিকষ্টে তিনি সংসার চালাইতেন। বিষ্ণুচরণের এক শিক্ষকের সহিত তাঁহার বন্ধুত্ব ছিল। সেই ভদ্রলোক চেষ্টা করিয়া বিষ্ণুচরণের সঙ্গে শিবানীর বিবাহ দেন।

এই শিবানী একদিন তাহার এক দূরসম্পর্কের ভগ্নীর সহিত বিধুভূষণের বিবাহের সম্বন্ধ করিয়া বসিল। বলিল, "দাদা, এবার একটি বৌদি না হলে আর ভাল দেখাচ্ছে না। ভাল একটি মেয়ে আছে, বলেন তো সম্বন্ধ করি।"

বিধুভূষণ আকাশ হইতে পড়িলেন।

"আমাকে মেয়ে দেবে কে! না আছে চাল, না আছে চুলা। একটা আত্মীয়-স্বজন পর্যন্ত নেই।"

"বিয়ের ব্যবস্থা আমি করব, আপনি শুধু মত করুন।"

"বউ এনে রাখব কোথা?"

"বাড়ি ভাড়া করুন। টাকার তো অভাব নেই আপনার, কিনুন না একটা বাড়ি—"

"কোথায় টাকা, ব্যবসাতে সব আটকে আছে—"

কথাটা এইভাবে শুরু হইয়াছিল। বিধুভূষণ প্রথমে গা করেন নাই, কিন্তু শেষ পর্যন্ত শিবানীর জিদই বজায় রহিল। তাহার পিসতুতো ভগ্নী স্বর্ণলতার সহিত বিধুভূষণের বিবাহ হইয়া গেল। স্বর্ণলতার পিতা প্রমথবাবু দশটি কন্যার পিতা। তিনি বাংলা উপন্যাসাদি পাঠ করিতে ভালবাসিতেন। তারকবাবুর "স্বর্ণলতা" পুস্তক যখন পড়িতেছিলেন তখনই তাঁহার এই কন্যাটির জন্ম হয় বলিয়া তাহার নাম রাখিয়াছিলেন স্বর্ণলতা। তাহার স্বামীর নামও যে বিধুভূষণ হইবে, ইহা আশা করিতে পারেন নাই। পাত্রের নাম বিধুভূষণ শুনিয়া তিনি পুলকিত হইলেন, আরও পুলকিত হইলেন পণ লাগিবে না শুনিয়া। বস্তুত বিধুভূষণের মতো পাত্র পাইয়া তিনি যেন বর্তাইয়া গেলেন। বিবাহের পূর্বে পাত্রের সম্বন্ধে সাধারণতঃ যে সব খোঁজ করা উচিত, দশটি কন্যার জনক প্রমথ রায় তাহা করা প্রয়োজনই মনে করিলেন না। তাঁহার মনে হইল শিবানী যখন বিধুভূষণের প্রশংসায় পঞ্চমুখ, তখন আর কথা কি। বিধুভূষণ বানাইয়া বানাইয়া নিজের কুল ও গোত্রের যে পরিচয় দিলেন তাহা বিশ্বাস করিতে কাহারও বাধিল না, কেন তাহা যাচাইয়া লওয়াও প্রয়োজন মনে করিলেন না। স্বর্ণলতার সহিত বিধুভূষণের একদিন বিবাহ হইয়া গেল।

এ বিবাহ যে বিধুভূষণের জীবনে বিপর্যয় ঘটাইবে তাহা তিনি ভাবেন নাই। কল্পনা করাই অসম্ভব ছিল। একদিন বিধুভূষণ বাড়িতে ফিরিয়া দেখিলেন স্বর্ণলতা নিবিষ্টচিত্তে একটি পত্র পড়িতেছে।

"কার চিঠি—"

"রজত মেসো লিখেছেন—"

বিধুভূষণের বুকের ভিতরটা ধক্ করিয়া উঠিল।

স্বর্ণলতা হাসিয়া বলিল, "আমাদের যেতে লিখেছেন। খবর পেয়েছেন বোধ হয় যে তুমি বড়লোক তাই এখন নিমন্ত্রণ করেছেন। বিয়ের সময় বাবা নিমন্ত্রণপত্র পাঠিয়েছিলেন উত্তর পর্যন্ত আসেনি—।"

বিধুভূষণ নির্বাক হইয়া গিয়াছিলেন। সামলাইয়া লইয়া বলিলেন, "কোথায় থাকেন এঁরা—"

"বল্লভগঞ্জে। বেশ বড় জমিদার। কিন্তু কি মাতাল আর কি বদমাশ! একটা ছেলে আছে, দেখলে ঘেন্না করে, মানুষ নয় যেন জন্তু—।"

বিধুভূষণের আর সন্দেহ রহিল না।

"তোমার আপন মেসো—?"

"না, দূরসম্পর্কের! রজতবাবু আমার মায়ের এক দূরসম্পর্কের বোনকে বিয়ে করেছিলেন।"

"ও।"

"যদি যাও তো বল, অনেক করে লিখেছেন, দেখ না—"

বিধুভূষণ পোস্টকার্ডখানা হাতে করিয়া উল্টাইয়া পাল্টাইয়া দেখিলেন, তাহার পর জোর করিয়া একটু মেকি হাসি হাসিয়া বলিলেন, "পাগল না কি, আমার এখন মরবার ফুরসত নেই—"

আবার একবার জোর করিয়া হাসিলেন, তাহার পর পাশের ঘরে চলিয়া গেলেন। কি সর্বনাশ! যে গ্লানিকর অতীতের সহিত তিনি সমস্ত সম্পর্ক নিশ্চিহ্নরূপে মুছিয়া ফেলিতে চান, যে অতীতকে সম্পূর্ণরূপে লোকচক্ষুর আড়ালে রাখিবার জন্য তিনি মিথ্যার পর্বত রচনা করিয়াছেন, সেই অতীতের জীবন্ত সাক্ষী এই স্বর্ণলতা। যে ভিত্তির উপর তাঁহার মানসম্ভ্রম, ব্যবসায়-বাণিজ্য, বর্তমান-ভবিষ্যৎ সব দাঁড়াইয়া আছে এই মেয়েটা তো যে কোন মুহূর্তে সে ভিত্তিকে শিথিল করিয়া দিতে পারে। এ তো সহধর্মিণী নয়, এ যে শত্রু। অতর্কিতভাবে সুড়ঙ্গ পথে আসিয়া হানা দিয়াছে! শিবানীও নিশ্চয় রজতবাবুদের খবর জানে। আত্মীয় যখন, নিশ্চয় জানে! সেই মুহূর্তে তিনি স্থির করিয়া ফেলিলেন আর ঢাকায় যাইবেন না।

"রজত মেসোকে তা হলে লিখে দি আমাদের এখন যাওয়া হবে না, কি বল? তোমার একখানা ফটো চেয়েছেন, আমাদের পেয়ার ফটো তো তোলাব তোলাব করে আর হলই না, চল না তোলাই একদিন—"

বিধুভূষণ পাশের ঘর হইতে বাহির হইয়া আসিলেন। তাহার কথায় জবাব না দিয়া বলিলেন, "একটা জরুরী কাজে আমাকে বাহিরে যেতে হচ্ছে, বুঝলে, ফিরতে হয়তো দেরি হবে—"

বলিয়াই বাহির হইয়া গেলেন। স্বর্ণলতার সান্নিধ্যও তাঁহার পক্ষে অসহ্য বোধ হইতেছিল। ঘর হইতে বাহির হইয়া ফুটপাথ ধরিয়া তিনি হাঁটিতে লাগিলেন। সমস্ত দিন কলিকাতার পথে পথে হাঁটিয়া অবশেষে যখন ক্লান্ত হইয়া পড়িলেন, তখন সম্মুখেই যে হোটেলটা দেখিতে পাইলেন তাহাতে ঢুকিয়া পড়িলেন। রাত্রেও যখন বিধুভূষণ ফিরিলেন না, তখন স্বর্ণলতা ভাবিল জরুরি কাজের জন্য তিনি কলিকাতার বাহিরেই বোধ হয় চলিয়া গিয়াছেন।

ইহাতে স্বর্ণলতা বিশেষ চিন্তিত হইল না। বিধুভূষণ মাঝে মাঝে দীর্ঘকালের জন্য বাহিরে চলিয়া যাইতেন। সে পুরাতন ভৃত্য মধুর তত্ত্বাবধানেই দিন কাটাইতে লাগিল। বিধুভূষণ কিন্তু কলিকাতা ত্যাগ করেন নাই, সেই হোটেলেই তিনি আত্মগোপন করিয়াছিলেন। একাকী হোটেলের একটা ঘরে বসিয়া তিনি চিন্তা করিতেছিলেন কি করা উচিত। ইহা লইয়া হৈ-চৈ করিলে যে সব পণ্ড হইয়া যাইবে তাহা তিনি বুঝিয়াছিলেন। ব্যাপারটাকে নিঃশব্দে অঙ্কুরেই

বিনাশ করিতে হইবে। কিন্তু কিরূপে তাহা সম্ভব? এ সম্বন্ধে অন্য কাহারও সহিত পরামর্শ করাও যায় না। বিধুভূষণ হোটেলের ঘরে একা বসিয়া চিন্তা করিতেছিলেন। তাঁহার মনে হইতেছিল এ সমস্যার যদি তিনি সমাধান করিতে না পারেন তাহা হইলে এতদিন এত কষ্ট করিয়া যাহা তিনি সৃষ্টি করিয়াছেন সব রসাতলে যাইবে। মাঝে মাঝে তাঁহার মনে হইতেছিল স্বর্ণলতাকে সমস্ত কথা অকপটে খুলিয়া বলিলে কেমন হয়? তাহারও ভবিষ্যৎ তো ইহার সহিত জড়িত। কিন্তু তখনই মনে হইতেছিল—মেয়েমানুষ, অল্প বয়স, এই ভয়ঙ্কর সত্যের সম্মুখীন হইয়া সে মাথা ঠিক রাখিতে পারিবে কি? না, পারা সম্ভব নয়। পণ্ডিত চাণক্যেব সতর্কবাণী মনে পড়িল। স্ত্রী-জাতিকে বিশ্বাস নাই। মনে পড়িল কত লোকের কাছে তিনি সাড়ম্বরে চট্টগ্রাম-সংক্রান্ত বীরত্বের কাহিনী বর্ণনা করিয়াছেন, মনে পড়িল ইহার জোরে কত বড়লোকের গা ঘেঁষিয়া দাঁড়াইয়া তিনি ফটো তুলাইয়াছেন। স্বর্ণলতা যদি সত্যটা পবিপাক করিতে না পারে, সব মাটি হইয়া যাইবে। যতই চিন্তা করিতে লাগিলেন ততই স্বর্ণলতাকে একটা ভয়ঙ্কর শত্রু বলিয়া মনে হইতে লাগিল। বিবাহ করিয়া এ কি ভীষণ প্যাঁচে তিনি পড়িয়া গেলেন? কিন্তু যেমন করিয়াই হোক প্যাঁচ তাঁহাকে খুলিতেই হইবে। স্বর্ণলতার মুখটা কোন উপায়ে বন্ধ করিতে পারিলেই নিশ্চিন্ত হওয়া যায়। রজতবাবুরা তাহাকে লইয়া মাথা ঘামাইবেন না, তাহার কথা হয়তো তাঁহারা এতদিনে ভুলিয়াও গিয়াছেন। বিজলী মাসী নিশ্চয় এতদিন বাঁচিয়া নাই। জয়ন্তীবাবু এবং ঝক্‌সু মিঞা উভয়েরই জেল হইয়া গিয়াছে। জয়ন্তীবাবু নাকি মারাও গিয়াছেন। ইহাদের মধ্যে কেহ যদি কোনদিন তাঁহাকে চিনিয়াও ফেলে তাহাকে ধাপ্পা দেওয়া অসম্ভব হইবে না। তাহাকে স্বীকার করিতেই হইবে যে, সে ভুল করিয়াছে। কারণ, প্রথমতঃ একজনের সহিত আর একজনের চেহারার সাদৃশ্য থাকা অসম্ভব নহে, দ্বিতীয়তঃ তাঁহার নাম বিধুভূষণ, ভূতো নয়। কিন্তু নিজের স্ত্রীর সহিত এ সব চালাকি কতদিন চলিবে? বজতবাবুদের সহিত যখন উহার আত্মীয়তা আছে, তখন কোন-না-কোন সূত্রে সমস্ত কথা একদিন প্রকাশ হইয়া পড়িবেই। বিধুভূষণ যে একদিন 'পাঁঠা' নামে অভিহিত হইতেন এ সত্যকে কিছুতেই চাপা দেওয়া যাইবে না। না, ইহার একটা প্রতিকার করিতেই হইবে।

...কয়েকদিন চিন্তা করিয়া অবশেষে বিধুভূষণ বাড়ি ফিরিলেন। ফিরিয়া দেখিলেন স্বর্ণলতা জ্বরে শয্যাগত হইয়া রহিয়াছেন। তাহার একটু আশা হইল। ভাবিলেন ভগবান হয়তো দয়া করিবেন। যদি অসুখেই মারা যায় তাহাকে আর বিশেষ কিছু হাঙ্গামা করিতে হইবে না। কিন্তু এ আশা শেষ পর্যন্ত সফল হইল না। স্বর্ণলতা মরিল না, ভুগিতে লাগিল। পুরা এক বৎসর ধরিয়া ভুগিল। স্ত্রী অসুখে পড়িলে একেবারে বিনা চিকিৎসায় রাখা যায় না। বিধুভূষণ পাড়ার একজন হোমিওপ্যাথিক চিকিৎসককে ডাকিলেন। তাহার ঔষধগুণেই হউক বা স্বাভাবিক নিয়মবশতই হউক স্বর্ণলতা কিছুদিন ভাল থাকিত, তারপর জ্বরে পড়িত। এইভাবে ছয় মাস কাটিল। সংবাদ পাইয়া স্বর্ণলতার পিতা একদিন আসিলেন। বলিলেন, "একজন ভালো কাউকে ডাক না—"

বিধুভূষণ উত্তর দিলেন, "অ্যালোপ্যাথির উপর তেমন বিশ্বাস নেই আমার। যদি বলেন, কবিরাজ ডাকতে পারি।"

"তাই ডাক।"

কবিরাজ আসিলেন। কিন্তু তিনিও বিশেষ কিছু সুবিধা করিতে পারিলেন না। কয়েকদিন থাকিয়া স্বর্ণলতার পিতা দেশে ফিরিয়া গেলেন। সেখান হইতে একটা ঠিকানা দিয়া পত্র

লিখিলেন—"এই ঠিকানায় একজন ভাল অবধূত আছেন শুনেছি, তিনি অনেক দুরারোগ্য ব্যাধি ভাল করেছেন। তাঁকে একবার দেখিও—"

তিনি আসিলেন এবং দেখিলেন। জ্বরের কিন্তু উপশম হইল না। চিকিৎসা চলিতে লাগিল। বাড়ির মালিক বিধুভূষণ কিন্তু পারতপক্ষে বাড়িতে থাকিতেন না। তাঁহার ভয় হইত হঠাৎ যদি রজতবাবুদের বাড়ির কেহ আসিয়া পড়ে! ঝি এবং চাকরই স্বর্ণলতার তত্ত্বাবধান করিত। বিধুভূষণ রাত্রে তাহার কাছে পর্যন্ত শুইতেন না। গভীর রাত্রে বাড়ি ফিরিয়া তিনি মধুকে জিজ্ঞাসা করিতেন, "কেউ এসেছিল?" যদি আশঙ্কাজনক কোন উত্তর পাইতেন তাহা হইলে বাড়িতে শুইতেনও না। কোনও কাজের ছুতায় তৎক্ষণাৎ বাহিরে চলিয়া যাইতেন। ভয়ের কিছু না থাকিলে নীচের ঘরটিতে শুইয়া পড়িতেন। এইভাবেই চলিতেছিল। স্বর্ণলতার অবস্থা ক্রমশঃ খারাপের দিকে যাইতে লাগিল। স্বর্ণলতার পিতা পুনরায় আসিলেন এবং তাঁহার আগ্রহাতিশয্যে একজন অ্যালোপ্যাথ ডাক্তারকে ডাকিতে হইল। তিনি কিছুদিন ঘটা করিয়া চিকিৎসা করিলেন। বিধুভূষণের ভয় হইয়া গেল। শেষ পর্যন্ত ভাল করিয়া না তোলে! যে রকম রেটে ইনজেক্‌শন দিতেছে তাহাতে মরা মানুষের উঠিয়া বসিবার কথা। ডাক্তারবাবু কিন্তু শেষে জবাব দিলেন।

বলিলেন, "কোলকাতায় এ অসুখ সারবে না, আপনি ওঁকে নিয়ে চেঞ্জে যান। পাহাড়ই ভাল হবে ওর পক্ষে। দার্জিলিং গিয়ে থেকে আসুন না কিছুদিন—"

বিধুভূষণ দার্জিলিং গেলেন। উঠিলেন একটা হোটেলে। একটা সঙ্কল্প করিয়াই তিনি গিয়াছিলেন। সুতরাং হোটেলে নিজেকে যোগজীবন নামে পরিচিত করিলেন। সঙ্কল্পকে কার্যে পরিণত করিতে হয়তো দুই একদিন বিলম্ব হইত। কিন্তু একটি ঘটনা ঘটাতে তাঁহার আর তর সহিল না। বিধুভূষণ বাজার হইতে ফিরিয়া একদিন দেখিলেন স্বর্ণলতা চিঠি লিখিতেছে।

"কাকে চিঠি লিখছ?"

"রজত মেসোকে।"

বিধুভূষণের চক্ষুর্দ্বয় বিস্ফারিত হইয়া গেল। "রজত মেসোকে? হঠাৎ!"

"কনকদার একবার এইরকম জ্বর হয়েছিল। কিছুতেই সারছিল না, শেষকালে ইউনান সাহেবের ওষুধে ফল হল। আজ কথাটা মনে পড়ল হঠাৎ। কোলকাতায় মনে পড়লে হয়তো সেরেই যেতাম এতদিন। রজত মেসোকে তাই লিখছি যদি ওষুধের নামটা লিখে পাঠান, কিংবা ইউনান সাহেবের ঠিকানা দেন। এই হোটেলের ঠিকানাটা কি বল তো—"

"তুমি লেখা শেষ কর। একটু জায়গা রেখ, ঠিকানা আমি লিখে দেব।"

স্বর্ণলতার লেখা শেষ হইতেই বিধুভূষণ চিঠি হস্তগত করিয়া বাহির হইয়া গেলেন।

হোটেলে আর একটি ঘটনাও ঘটিয়াছিল। ঘটনাটির গুরুত্ব বিধুভূষণ তখন উপলব্ধি করেন নাই, পরে করিয়াছিলেন। ঘটনাটি এই। বিধুভূষণের হোটেলে আর একটি অদ্ভুত প্রকৃতির লোকও আসিয়া উঠিয়াছিলেন। লোকটির চাল-চলন, কথাবার্তা, পোশাক-পরিচ্ছদ বড়লোকের মতো। চোখে রঙীন চশমা, মুখে হাভানা সিগার, অনামিকায় হীরার আংটি, অঙ্গে দামী স্যুট। ইনি বিধুভূষণের অন্তরে প্রথম প্রথম বেশ সম্ভ্রমও সঞ্চার করিয়াছিলেন। ভদ্রলোক কাহারও সহিত বড় মিশিতেন না, একা একা ঘুরিয়া বেড়াইতেন। তাঁহার অদ্ভুত মুদ্রাদোষও ছিল একটা। আপনমনেই হাসিতেন, আপনমনেই মাথা নাড়িতেন। কেহ কাছাকাছি আসিলেই গম্ভীর হইয়া যাইতেন সঙ্গে সঙ্গে। এমনভাবে তাঁহার দিকে চাহিতেন, যাহার অর্থ—তুমি এখানে কি করছ,

সরে যাও। লোকটিকে দেখিলেই বিধুভূষণের একটা অস্বস্তি হত। সুতরাং একদিনও তাঁহার সঙ্গে আলাপ করিবার চেষ্টা করেন নাই। লোকটিও আলাপী ছিলেন না, হোটেলে কমই থাকিতেন। সমস্তক্ষণ বাহিরে বাহিরে ঘুরিয়া বেড়াইতেন তিনি। বাহিরেই মাঝে মাঝে বিধুভূষণের সহিত হঠাৎ তাঁহার দেখা হইয়া যাইত। বিধুভূষণ কখনও দেখিতে পাইতেন চলাচলের পথ হইতে একটু দূরে তিনি একটি উচ্চ প্রস্তরখণ্ডের উপর বসিয়া সঞ্চরমাণ মেঘের দিকে চাহিয়া বসিয়া আছেন এবং মাঝে মাঝে তুড়ি দিতেছেন। মুখ গম্ভীর। মনে হইত মুখ নয়, যেন মুখোশ। দুই একদিন অপ্রত্যাশিতভাবে ঝোপের অন্তরালে তাঁহাকে আবিষ্কার করিয়া বিধুভূষণ বিস্মিত হইয়া গিয়াছেন। ভদ্রলোকের চাল-চলন, ধরনধারণ, মতিগতি, উদ্দেশ্য কিছুই বোঝা যাইত না। মাঝে মাঝে বিধুভূষণের এ সন্দেহও হইত যে, ভদ্রলোক হয়তো তাঁহারই গতিবিধি লক্ষ্য করিতেছেন। কারণ যখনই তিনি স্বর্ণলতাকে লইয়া বেড়াইতে বাহির হইতেন কোথাও-না-কোথাও ইহার সহিত দেখা হইয়া যাইত। মনে হইত লোকটা যেন ওৎ পাতিয়া বসিয়াছিল। বিধুভূষণ শঙ্কিত হইয়া পড়িতেন, কারণ তাঁহার বিবেকে গলদ ছিল। মাঝে মাঝে অযৌক্তিকভাবে এ কথাও তাঁহার মনে হইত—বকুর কোন আত্মীয় নয় তো! যথাসাধ্য তিনি ভদ্রলোককে এড়াইয়া চলিবার চেষ্টা করিতেন।

স্বর্ণলতা তাহার রজত মেসোকে যে চিঠিখানি লিখিয়াছিল সেটি ডাকে ফেলিয়া দিবার ছুতায় বিধুভূষণ যখন বাহির হইয়া গিয়াছিলেন, তখন কেহ তাঁহার মানসিক অবস্থা প্রত্যক্ষ করিতে পারিলে দেখিত যে তাঁহার সমস্ত সত্তাকে ঘিরিয়া উনপঞ্চাশ পবন তাণ্ডবনৃত্য করিতেছে। সেই তাণ্ডবনর্তনে তাঁহার বিবেক বিপর্যস্ত, পাপপুণ্যবোধ অন্তর্হিত। যে ভয়ঙ্কর সঙ্কল্প তাঁহার মনে বাসা বাঁধিয়াছিল তাহাই যেন এ বিপদে তাঁহাকে কেবল আশ্বাস দিতেছে।

খানিকক্ষণ পরে ফিরিয়া স্বর্ণলতাকে তিনি বলিলেন, "আজ অতি চমৎকার জিনিস দেখে এলাম একটা"—

"কি—"

স্বর্ণলতা সোৎসুকে প্রশ্ন করিল।

"পাহাড়ী স্থলপদ্ম।"

"কোথায়?"

"ওই যে-দিক দিয়ে আমরা বেড়াতে যাই, রাস্তার বাঁকে সেই যে প্রকাণ্ড গর্তটা আছে, সেই গর্তের তলায় ফুটেছে ফুলগুলো। চমৎকার ফুল—"

"গর্তের তলায় ফুটেছে? সে তো অনেক নিচুতে, আমি কি পারব?"

"নামা যাবে না, উঁকি মেরে দেখতে হবে।"

"অত নিচু গর্তের ভিতর ফুল তুমি দেখতে পেলে কি করে? আমার চোখে তো একদিনও পড়েনি। রোজই তো যাচ্ছি।"

বিধুভূষণ মনে মনে ক্ষণকালের জন্য বিব্রত হইয়া পড়িলেন। কিন্তু সামলাইয়া লইতেও তাঁহার বিলম্ব হইল না।

"আমি দেখতে পাইনি। একজন পাহাড়ী আমাকে দেখিয়ে দিলে। আজ দেখাব তোমাকে। চল না একটু পরেই বেরোন যাক।"

"বেশ।"

একটু পরেই স্বর্ণলতাকে লইয়া বিধুভূষণ বেড়াইতে বাহির হইলেন। ফিরিলেন একা। দ্রুতপদে হাঁপাইতে হাঁপাইতে ফিরিলেন। এ রকমটা যে ঘটিতে পারে তাহা তো তিনি কল্পনাও করেন নাই, কি সর্বনাশ! লোকটা দেখিয়াছে কি? নিশ্চয়ই দেখিয়াছে তাহা না হইলে ও কথা বলিয়া উঠিল কেন? স্বর্ণলতাকে যখন তিনি সেই অতলস্পর্শ গহ্বরটায় ঠেলিয়া দিতেছিলেন তখন কে যেন বলিয়া উঠিল—"আরে!" বিদ্যুৎস্পৃষ্টবৎ বিধুভূষণ ঘাড় ফিরাইয়াছিলেন। যাহা দেখিয়াছিলেন তাহাতে ক্ষণিকের জন্য তাঁহার চক্ষুস্থির হইয়া গিয়াছিল। দেখিয়াছিলেন দূরের একটা ঝোপের ভিতর হইতে সেই রঙীন চশমা-পরা ভদ্রলোক মুণ্ডু বাড়াইয়া রহিয়াছেন। বিধুভূষণ ওরফে যোগজীবন আর ফিরিয়া চাহেন নাই।

দ্রুতগতিতে ফিরিয়া নিজের জিনিসপত্র গুছাইয়া হোটেলের হিসাব চুকাইয়া তৎক্ষণাৎ তিনি দার্জিলিং ত্যাগ করিলেন।

দার্জিলিং ত্যাগ করিয়া বিধুভূষণ কলিকাতা যান নাই। এই ভয়ঙ্কর কাণ্ডের পর পরিচিত পরিবেশে ফিরিয়া যাইবার সাহস ছিল না তাঁহার। তিনি নেপালের দিকে চলিয়া গিয়াছিলেন। শোনা যায় এই সময়ে তিনি কস্তুরী ও চামরের ব্যবসায়ে নিজেকে লিপ্ত করিয়াছিলেন। নেপালী ব্যবসায়ীদের সহিত ভাব করিয়া তিনি নাকি কস্তুরী ও চামর খরিদ-বিক্রি করিতেন। সে যাই হোক, অবশেষে তাঁহাকে কলিকাতায় ফিরিতেই হইল, কারণ কলিকাতাই তাঁহার প্রধান কর্মকেন্দ্র। ফিরিলেন মাসতিনেক পরে। ফিরিয়া সকলের কাছে প্রচার করিলেন যে বহু চেষ্টা করিয়াও প্রিয়তমা পত্নী স্বর্ণলতাকে তিনি বাঁচাইতে পারেন নাই। তাঁহার জন্য নেপালে গিয়া তিনি বাবা পশুপতিনাথের নিকট ধর্না পর্যন্ত দিয়াছিলেন কিন্তু বাবা দয়া করেন নাই। এ বার্তায় কেহ বিস্ময়বোধ করিলেন না। স্বর্ণলতা যে অনেক দিন হইতেই অসুস্থ এ সংবাদ অনেকেই জানিতেন। বিষ্ণুচরণের পত্নী শিবানী প্রশ্ন করিয়া হয়তো বিধুভূষণকে বিব্রত করিতে পারিতেন কিন্তু সে সুযোগই মিলিল না। কারণ ঠিক সেই সময় রাজনৈতিক দাবাখেলার চালে বাঙালীরা মাৎ হইয়া গেলেন। বঙ্গদেশ দ্বিখণ্ডিত হইল, মুসলমান গুণ্ডাদের হস্তে শিবানী নিহত হইলেন। শিবানী বাঁচিয়া থাকিলেও স্বর্ণলতার মৃত্যুর প্রকৃত খবরটা জানিতে পারিতেন না, কারণ বিধুভূষণ তাঁহাকে সে সুযোগ দিতেন কিনা সন্দেহ।

শিবানীর মৃত্যুসংবাদ বিধুভূষণ অনেকদিন পান নাই। কারণ কলিকাতায় ডাইরেক্ট অ্যাকশন শুরু হইবার সঙ্গে সঙ্গে পুনরায় তাঁহাকে কলিকাতা ত্যাগ করিতে হইয়াছিল। স্বর্ণলতার মৃত্যু লইয়া তাঁহার বিবেক তাঁহাকে হয়তো কিছুকাল বিরক্ত করিত; কিন্তু ডাইরেক্ট অ্যাকশনের বীভৎসতায় বিবেক হতভম্ব হইয়া গেল। প্রতিদিন নৃশংস মৃত্যুসংবাদ শুনিয়া শুনিয়া তাঁহার স্বকৃত নৃশংসতাটা তাঁহার কাছে সামান্য একটা ছেলে-খেলা বলিয়া প্রতীয়মান হইতে লাগিল।

কলিকাতা ত্যাগ করিয়া তিনি মজঃফরপুরে জগৎরাম ভেড়িওয়ালার নিকট চলিয়া গেলেন। জগৎরাম তাঁহার প্রাক্তন বন্ধু জিৎরামের আত্মীয়। সেই সূত্রেও বটে, ব্যবসার সূত্রেও বটে, জগৎরামের সহিত বিধুভূষণের বেশ একটা হৃদ্যতা ছিল। দার্জিলিং যাইবার কিছু পূর্বে তিনি তাঁহার সহিত মজঃফরপুরে এবং কলিকাতায় উভয় স্থানেই গোলদারি ব্যবসাও আরম্ভ করিয়াছিলেন। কলিকাতার আকাশে মেঘ, বজ্র, বিদ্যুৎ দেখিয়া তিনি কংগ্রেস-শাসিত হিন্দুপ্রধান মজঃফরপুরে চলিয়া যাওয়াই শ্রেয়ঃ মনে করিলেন। তিনি শুধু সেখানে গেলেন না, বেশ কিছুদিন বসবাসও করিলেন। পূর্ব ও পশ্চিমবঙ্গে তখন পাশবিকতার যে ঝঞ্ঝা বহিতেছিল,

বিহারেও যে তাহার ঝাপটা লাগে নাই তাহা নয়, কিন্তু হিন্দু বিধুভূষণের পক্ষে ভয়ের কিছু ছিল না। আর একটা কাণ্ড করিয়া তিনি নিজের নিরাপত্তা দৃঢ়ভূত করিয়াছিলেন। সেই সময় তাঁহার পূর্বপরিচিতদের মধ্যে যাঁহারা তাঁহাকে দেখিয়াছিলেন তাঁহাদের মনে হইয়াছিল যে পত্নীর অকালমৃত্যুতে হয়তো বিধুভূষণের অন্তরে বৈরাগ্য সঞ্চারিত হইয়াছে, মাথায় কদমছাঁট চুল, গলায় তুলসীর মালা, পরিধানে খদ্দরের গেরুয়া ফতুয়া, খদ্দরের গেরুয়া কাপড়, চোখেমুখে একটা বিনীত আত্মসমাহিত ভাব—এ মূর্তি দেখিলে উক্ত ধারণা হওয়া খুবই স্বাভাবিক। পত্নীর কথা উল্লেখ করিলে তাহার নয়নপল্লব আর্দ্র হইয়া উঠিত, পারতপক্ষে সেইজন্য কেহ তাহা উল্লেখ করিতেন না। মোট কথা, সেই সময় বিধুভূষণ পরিচিতমহলে সকলের মনে বেশ একটা সম্ভ্রম উদ্রিক্ত করিয়াছিলেন। মুসলমানদলনের জন্য গোপনে গোপনে উৎসাহী হিন্দু যুবকদের অর্থসাহায্য করাতে সে সম্ভ্রম অচিরে শ্রদ্ধায় পরিণত হইয়া গেল। সকলেই বলিতে লাগিল—"বিদ্দুবাবু তো মোহন্তজী হ্যায়। স্বয়ং রামদাস হ্যায়।" প্রত্যুত্তরে বিধুভূষণ কেবল বিনীত হাসি হাসিতেন। এই দুই তিন বৎসরে (মানে, স্বাধীনতার অব্যবহিত পরে) তিনি কেবল শ্রদ্ধাই নয়, অর্থোপার্জনও করিয়াছিলেন। বিপুল অর্থ। চাল, ডাল, নুন, তেলের কারবারে জগৎরামজির সহায়তায় সাদাবাজারে এবং কালোবাজারে এই সময়ে যে পরিমাণ অর্থ তিনি উপার্জন করিয়াছিলেন তাহার অঙ্ক না কি লক্ষের কোঠায়।

জনশ্রুতি যে এই সময়েই নাকি তিনি কলিকাতার বৃহৎ বাড়িখানি কিনিয়াছিলেন। এই সময় দিল্লীর বহু বিশিষ্ট ব্যক্তির সহিতও তাঁহার পরিচয় ঘটে। কালোবাজারে ফলাও ব্যবসায় করিতে গেলে অনেক পদস্থ অফিসারের মনোরঞ্জন করিতে হয়, না করিলে ব্যবসায় অচল হইয়া পড়ে। ব্যবসায় চালু রাখিবার দক্ষতা বিধুভূষণের ছিল।

খুন, জখম, লুঠতরাজের ডামাডোল কমিবার পর বিধুভূষণ পুনরায় সাবেক স্বাভাবিকবেশে কলিকাতায় ফিরিলেন। যে বাড়িটি কিনিয়াছিলেন তাহা আসবাবপত্র কিনিয়া সাজাইলেন, টেলিফোন লইলেন, রেডিও কিনিলেন। অর্থাৎ বেশ গুছাইয়া বসিলেন।

মজঃফরপুরে থাকিতেই তিনি খবর পাইয়াছিলেন যে, তাঁহার প্রাক্তন ব্যবসায়ী বন্ধুদের মধ্যে জিৎরাম চুড়িওয়ালার ব্যবসাটাই চালু আছে। বাঙালী তিনজনের ব্যবসা উঠিয়া গিয়াছে। দেখিলেন রাখহরি বিশ্বাসের চাঁদনীর দোকানটি জনৈক কচ্ছির কবলে। ঋণে জর্জরিত রাখহরি বর্ধমান জিলাস্থ পৈতৃক ভিটায় পালাইয়া আত্মগোপন করিয়া আছেন। ডাইরেক্ট অ্যাকশানে গোপেন পাল মারা গিয়াছেন। তাঁহার ব্যবসাও উঠিয়া গিয়াছে। তাঁহার নাবালক পুত্র এবং বিধবা তাঁহাদের প্রাক্তন গৃহশিক্ষক পরেশ মল্লিকের রক্ষণাবেক্ষণে কোনক্রমে দিনপাত করিতেছে। অদ্ভুত পরিবর্তন হইয়াছে গগন দাঁর! তিনি তাঁহার সাবেক ব্যবসায় উঠাইয়া দিয়া রিফিউজি-সমস্যা সমাধানে আত্মনিয়োগ করিয়াছেন। মন্ত্রীদের সহিত দেখা করিতেছেন, কাগজে কাগজে প্রবন্ধ লিখাইতেছেন, মাঝে মাঝে বিক্ষোভপ্রদর্শনকারী শোভাযাত্রা পরিচালনা করিতেছেন, পার্কে পার্কে বক্তৃতা দিতেছেন, দুই তিনটি দৈনিক পত্রিকার সম্পাদককে প্রায় হস্তামলকবৎ করিয়া ফেলিয়াছেন। তাঁহার আপ্যায়নে মুগ্ধ হইয়া তাঁহারা বড় বড় সম্পাদকীয় প্রবন্ধ-রচনায় ব্যাপৃত হইয়াছেন। স্বদেশী ব্যাপারে মাতিয়া গগন দাঁ একবার জেল খাটিয়াছিলেন এই ঘটনাটিকে মূলধন করিয়া তিনি চতুর্দিকে আস্ফালন করিয়া বেড়াইতেছেন যে বাস্তুহারাদের জন্য প্রয়োজন হইলে পুনরায় তিনি জেলে যাইতে প্রস্তুত আছেন। গভর্নমেন্ট যতক্ষণ না

বাস্তুহারাদের জন্য সুব্যবস্থা করিতেছেন ততক্ষণ তিনি আন্দোলন চালাইতে থাকিবেন। বিধুভূষণ তাঁহার রকম-সকম দেখিয়া একটু ঘাবড়াইয়া গেলেন। এ জাতীয় ব্যাপারে তিনি পারদর্শী ছিলেন না। গগন দাঁর সহিত যুক্ত হইয়া যে বিড়ি ব্যবসায়টিতে তিনি লিপ্ত ছিলেন তাহা লুপ্ত হওয়াতে তিনি একটু ম্রিয়মাণই হইয়া পড়িলেন, কারণ ব্যবসায়টি সত্যই বেশ লাভজনক ছিল। অবোধ লোকেরা যে পয়সাগুলি বিড়ি ফুঁকিয়া উড়াইয়া দিত তাহারা গিয়া নীড় বাঁধিত দাঁ মল্লিকের ব্যাঙ্ক অ্যাকাউন্টের খাতায়! গগন দাঁ হঠাৎ এ কি কাণ্ড করিয়া বসিল!

বিধুভূষণ গগন দাঁর সহিত একদিন গিয়া সাক্ষাৎ করিলেন রাত্রি দশটার পর। দিনের বেলায় গগনের নাগাল পাওয়া কঠিন। নাগাল যদি পাওয়া যায়, আলাপ করিবার সুযোগ ঘটে না। বিধুভূষণ একদিন গিয়া দেখিলেন কয়েকজন ফটোগ্রাফার লইয়া গগন রেফিউজিদের ফটো তুলাইতেছে। এত ব্যস্ত যে ভিড়ের মধ্যে বিধুভূষণকে দেখিতে পর্যন্ত পাইল না। দ্বিতীয় দিন আর এক কাণ্ড! একদল যুবক-যুবতী গগনকে ঘিরিয়া রহিয়াছে এবং রেফিউজিদের সম্বন্ধে সংগৃহীত কাহিনী শুনাইতেছে। নিকটে একজন বসিয়া শর্টহ্যাণ্ডে সেগুলি টুকিয়া লইতেছে। দ্বিতীয় দিন অবশ্য গগন বিধুভূষণকে দেখিতে পাইল এবং উচ্ছ্বসিত হইয়া উঠিল।

"আরে, আপনি কবে ফিরলেন! আপনার মতো লোকেরই যে দরকার এখন। আপনাকেই খুঁজছি আমি। ঠিকানাটাও রেখে যাননি যে একটা চিঠি লিখি। বসুন, বসুন—। কবে ফিরলেন?"

উপবেশন করিয়া বিধুভূষণ বলিলেন, "ফিরেছি কিছুদিন হল।"

"এইবার লেগে পড়ুন আবার আমার সঙ্গে। বাঙালী জাতটা যে মরে গেল মশাই।"

বিধুভূষণ এতদুত্তরে কি বলা উচিত ভাবিয়া না পাইয়া একটা গোল উত্তর দিলেন।

"তাতো দেখতেই পাচ্ছি।"

"ভিড়ে যান আমার সঙ্গে। সরে থাকলে চলবে না।"

মুখে একটা গদগদ অথচ সলজ্জ হাসি ফুটাইয়া বিধু ঘাড় চুলকাইতে লাগিলেন। তাহার পর বলিলেন, "আপনার সঙ্গে তো বরাবর ভিড়েই আছি। যা বলবেন করব। কখন আসব বলুন।"

গগন দাঁ পট করিয়া পকেট হইতে একটি ডায়েরি বাহির করিয়া পাতা উল্টাইতে লাগিল। একটি পাতায় দৃষ্টি নিবদ্ধ হইল, কিছুক্ষণ সে পাতাটি ভ্রূকুঞ্চনসহকারে নিরীক্ষণ করিল, তাহার পর বলিল, "পরশু রাত দশটায় আসুন। রাত্রে আপনার নিমন্ত্রণ রইল। খাবেন আমার বাড়িতে। সেই সময়েই আলোচনা হবে।"

খবরটি ডায়েরিতে লিখিয়া লইল। বিধুভূষণ লক্ষ্য করিলেন গগনের চালচলন আগে ঢিলা-ঢালা ছিল, এখন বেশ আঁটসাট হইয়াছে। একটু বিস্মিত হইলেন, মজাও লাগিল।

নির্দিষ্ট তারিখে রাত্রি দশটার পর বিধুভূষণ হাজির হইলেন। খাইতে বসিয়া লক্ষ্য কবিলেন যে আহারের ব্যাপারেও গগন যথেষ্ট উন্নতি করিয়াছে। পূর্বেও তিনি গগনের বাড়ি নিমন্ত্রণ খাইয়াছেন। কিন্তু বড়ি, পোস্ত, কলাইয়ের ডাল, মৌরলা মাছের ঝাল বা অম্বল, দুই একটা ভাজাভুজি, একটু দই বা রাবড়ি—এই ধরনের খাদ্য ছাড়া অন্য কিছু খাইয়াছেন বলিয়া মনে পড়িল না। পোলাও, পাকা মাছের কালিয়া, মটন, ভেটকি মাছের ফ্রাই, উৎকৃষ্ট সামি কাবাব, ফ্রেঞ্চ কাটলেট, পুডিং, ফ্রুটস, তা ছাড়া শ্রদ্ধেয় ভীম নাগ, দ্বারিক, সেন মহাশয় প্রভৃতি মিষ্টান্ন-মনীষিগণের সমাবেশ—বিধুভূষণ রীতিমত ঘাবড়াইয়া গেলেন। সহসা কোন থার্মোমিটারকে

গরম জলে ডুবাইয়া দিলে তাহার পারাটা যেমন দ্রুতগতিতে উপরের দিকে উঠিতে থাকে, বিধুভূষণের অন্তরে গগন দাঁর প্রতি সম্ভ্রমও তেমনি দ্রুতগতিতে বাড়িয়া গেল। আহারাদির পর সুগন্ধি তাম্বুল চর্বণ করিতে করিতে গগন আসল প্রসঙ্গটির অবতারণা করিল।

"দেখুন বিধুবাবু, দেশ এখন স্বাধীন হয়েছে, যে স্বাধীনতার জন্য আপনি আমি প্রাণ তুচ্ছ করেছিলাম সেই স্বাধীনতা এখন আমরা পেয়েছি। এখন আমাদের কি বিড়ির ব্যবসা করা সাজে? এখন এমন একটা কিছু করতে হবে যা দেশহিতকর—"

চট্টগ্রাম-অস্ত্রাগার-লুণ্ঠনকারী বিধুভূষণকে বলিতেই হইল, "সে তো নিশ্চয়ই। বিড়িটা স্বদেশী বলেই—"

গগন দাঁ বিধুভূষণের বাক্য সম্পূর্ণ হইতে দিল না। বলিল, "অনিষ্টকর স্বদেশী জিনিসের সংস্রবও ত্যাগ করতে হবে আমাদের। বিড়িতে ফুসফুস নষ্ট করে। দেশের ফুসফুস জখম করা কি আমাদের সাজে? আদর্শ স্থাপন করবার দায়িত্ব যে আমাদের।"

বড় বড় সাধকেরা যেমন অন্যমনস্ককারী পরিস্থিতির মধ্যেও ধ্রুব সত্যটাকে বিস্মৃত হন না, বিধুভূষণও তেমনি সত্যটি বিস্মৃত হইলেন না। সেইদিকেই গগন দাঁর দৃষ্টি আকর্ষণ করিলেন। ঈষৎ কাশিয়া মুচকি হাসিয়া বলিলেন, "কিন্তু রোজগারও তো করতে হবে—"

"নিশ্চয়। কিন্তু ভাল কাজ করেও ভাল রোজগার করা যায়। আসুন, আপনাকে সব খুলে বুঝিয়ে দিচ্ছি। তলিয়ে বুঝুন ব্যাপারটা—"

ইহার পর গগন দাঁ হঠাৎ নিম্নকণ্ঠ হইয়া গেল এবং তাকিয়াটা কোলের উপব টানিয়া লইয়া বিধুভূষণের কর্ণকুহরে চুপি চুপি তাহাই বলিল যাহা বিধুভূষণ বুঝিতে চাহিতেছিলেন। দেখিতে দেখিতে ব্যাপারটা তাঁহার নিকট কাঁচের মতো স্বচ্ছ হইয়া গেল। গগন দাঁর সম্বন্ধে সম্ভ্রম আরও বাড়িল। বস্তুত তিনি মুগ্ধই হইয়া গেলেন। দেশহিতের সহিত অর্থাগমের যে এমন একটা রাজযোটক সম্বন্ধ হইতে পারে তাহা তাঁহার ধারণাই ছিল না।

একটু হাসিয়া বলিলেন, "ভিতরে ভিতরে যে এত ব্যাপার আছে তা বুঝিনি।"

গগন দাঁ উদ্দীপ্তকণ্ঠে বলিল, "আপনি সরল মানুষ, তাই বোঝেননি। এটা তো সোজা কথা যে এতগুলি রিফিউজিকে এদেশে ভদ্রভাবে বসবাস করাতে গেলে গভর্নমেন্টকে অনেক রুধিরপাত করতে হবে। তাদের জমি দিতে হবে, বাড়ি দিতে হবে, রোজগারের সুযোগ দিতে হবে, ছেলেমেয়েদের শিক্ষার বন্দোবস্ত করতে হবে, চিকিৎসার ব্যবস্থা করতে হবে। লক্ষ লক্ষ টাকা খরচ হবে এতে। গভর্নমেন্ট যাদের উপর এ সবের ভার দেবেন তাদের হাত দিয়েই খরচ হবে টাকাগুলো। হবে কিনা বলুন—"

বিধুভূষণের ক্ষুদ্র ক্ষুদ্র চক্ষু দুটিও হাসিতেছিল। তিনি ঘাড় কাৎ করিয়া স্বীকার করিলেন, "হবে।"

"আমরাই চেষ্টা-চরিত্র করে সে ভার নিই, আসুন না। একটা সৎকাজ করাও হবে, রোজগারও হবে। এ রোজগারের তুলনায় বিড়ির ব্যবসা একটা ছেলেখেলা মাত্র। আপনি নামুন এতে—"

"আমাকে কি করতে হবে বলুন! এ সবের ঘাঁতঘোঁৎ তো আমার একেবারেই জানা নেই।"

"আপনার জানবার দরকারও তো নেই, আমি যখন আছি। আপনি নেপথ্যে থাকুন, যা করবার আমিই করব। বক্তৃতা করে হোক, কাগজে লিখে হোক, ঘুষ দিয়ে হোক, ধমক দিয়ে

হোক, খোশামোদ করে হোক, যেমন করে হোক, আমি আপনাকে কনট্রাক্ট পাইয়ে দেব, আপনি কাজ করে যাবেন। আপনার সঙ্গে আমার আধাআধি বখরা থাকবে শুধু—"

"এ কাজে তো অনেক টাকা চাই।"

"খুব বেশি নয়। হাজার পঁচিশেক নিয়ে আরম্ভ করুন, তারপর মাছের তেলেই মাছ ভাজবেন। আপনি পাকা লোক, আপনাকে আর বেশি কি বলব—"

গগন মুচকি হাসিয়া ভ্রূযুগল ঈষৎ নাচাইল। বিধুভূষণ ঘাড় হেঁট করিয়া ঘাড়ে হাত বুলাইতে বুলাইতে ব্যাপারটি ভাল করিয়া অনুধাবন করিলেন এবং অবশেষে ইহার সুদূর-প্রসারী সম্ভাবনা উপলব্ধিও করিলেন।

বলিলেন, "বেশ, তা হলে তাই হোক। দাঁ-মল্লিকের অ্যাকাউন্টে আমার অংশে যে টাকাটা জমেছে এতেই খাটুক তা হলে সেটা—"

পুলকিত গগন দাঁ সোচ্ছ্বাসে বলিয়া উঠিল, "বেশ বেশ।"

ইহার পর গগন পারিবারিক প্রসঙ্গ উত্থাপন করিল।

"আপনি সেই যে দার্জিলিং চলে গেলেন, তারপর থেকে আপনার সঙ্গে আর দেখাই হয়নি। বৌদির শরীরটা বেশ সেরেছে তো?"

"সে মারা গেছে।"

"বলেন কি! দার্জিলিংয়েই?"

গগন দাঁও আর এ শোকাবহ ঘটনা লইয়া অধিক আলোচনা করা সমীচীন মনে করিল না। কয়েক মুহূর্ত নীরবতার পর বিধুভূষণ বলিলেন, "ওই কথা রইল তা হলে। উঠি এবার, রাত অনেক হল।..."

গগন দাঁর সহিত নিজেকে পুনরায় যুক্ত করিয়াই বিধুভূষণ নিরস্ত হইলেন না, রাখহরি বিশ্বাস এবং গোপেন পালের নাবালক পুত্রের অভিভাবক পরেশ মল্লিকের সহিতও তিনি যোগস্থাপন করিলেন। রাখহরি বিশ্বাসের সমস্ত ঋণ শোধ করিয়া রাখহরিকে চাঁদনীর দোকানে পুনঃপ্রতিষ্ঠিত করতঃ তাহাকে বলিলেন, "নিজের দোকানটিতে আবার আগের মতো বস তুমি। আমার সঙ্গে তোমার আধাআধি বখরা থাক। টাকা যা লাগে আমার, মেহনত তোমার। তুমি আগের মতো হালটি ধরে বসে থাক খালি। শরীরটাও সারিয়ে নাও, ম্যালেরিয়াতে একেবারে জরাজীর্ণ করে দিয়েছে তোমাকে।" বিধুভূষণ নিজেই একদিন একজন ডাক্তার ডাকাইয়া আনিয়া রাখহরির চিকিৎসার ব্যবস্থাও করিয়া দিলেন।

গোপেন পালের ছিল বাসনের ব্যবসায়। দোকান উঠিয়া যাওয়াতে সে ঘরটি বেদখল হইয়া গিয়াছিল। বিধুভূষণের প্রথম কাজ হইল ঐ ঘরটি পুনরায় দখল করা। বাড়িওয়ালাকে বেশি ভাড়ার প্রতিশ্রুতি দিয়া, পাড়ার লোকদের উস্কাইয়া দিয়া, নূতন ভাড়াটের নামে দুইটি মিথ্যা মোকদ্দমা সৃষ্টি করিয়া, বিধুভূষণ এমন এক অবস্থার সৃষ্টি করিলেন যে নূতন ভাড়াটেকে বাড়ি ছাড়িয়া দিতে হইল। অর্থাৎ কেবলমাত্র টাকার জোরে যুগপৎ ছল, বল এবং কৌশল প্রয়োগ করিয়া বিধুভূষণ স্বর্গীয় গোপেন পালের পুরাতন দোকানঘরটি পুনরধিকার করিলেন। ইহার জন্য যে পরিমাণ অর্থ তাঁহাকে ব্যয় করিতে হইল তাহাতে অন্য পাড়ায় ইহার অপেক্ষা ভাল ঘর পাওয়া অসম্ভব হইত না। কিন্তু পুরাতনের প্রতি বিধুভূষণের অদ্ভুত একটা মমতা ছিল। বিশেষতঃ যাহা পয়মন্ত বলিয়া একবার তাঁহার ধারণা হইত—তাহা মানুষই হোক, বা বাড়িই

হোক— তাহা নিজের আয়ত্তাধীনে রাখিবার জন্য অর্থব্যয় করিতে তিনি কুণ্ঠিত হইতেন না। কারাগারের বন্ধু জিৎরাম, গগন, রাখহরি এবং গোপেন তাঁহাকে সমাজে এবং ব্যবসায়ক্ষেত্রে একদা প্রতিষ্ঠিত করিয়াছিলেন এ কথা তিনি ভোলেন নাই। জীবনের দুইটি কাম্য স্বপ্ন—ধনী হওয়া এবং সামাজিক প্রতিষ্ঠালাভ করা—যে বন্ধু-চতুষ্টয়ের সংস্রবে আসিয়া সফল হইয়াছিল তাহাদের এবং তাহাদের সংশ্লিষ্ট সমস্ত কিছুকে আঁকড়াইয়া থাকিলে তাঁহার মঙ্গল হইবে এই ধরনের একটা ধারণা তাঁহাকে পাইয়া বসিয়াছিল। একটা অনির্দিষ্ট অমঙ্গল আশঙ্কায় সর্বদাই যেন তাঁহার গা ছমছম করিত। স্বর্ণলতার মৃত্যুর অব্যবহিত পরেই যখন দেশব্যাপী দাঙ্গা বাধিয়া গেল, তাঁহার পুরাতন ব্যবসায় প্রতিষ্ঠানগুলি যখন ছিন্নভিন্ন হইয়া যাইতে লাগিল, তখন তাঁহার মানসিক জগতেও একটা প্রলয় চলিতেছিল। তাঁহার মনে হইতেছিল পাপের প্রায়শ্চিত্ত এইবার বুঝি আরম্ভ হইয়া গেল। এইবার কোনও মুসলমান গুণ্ডার হস্তে তাঁহার প্রাণান্ত ঘটিবে। ঊর্ধ্বশ্বাসে তিনি হিন্দুপ্রধান বিহারে পলায়ন করিলেন এবং সেখানেও গিয়া আশ্রয় পাইলেন তাঁহার প্রাক্তন বন্ধু জিৎরামের আত্মীয় জগৎরামের কাছে। শুধু তাহাই নয়, সেই প্রতিকূল পরিস্থিতির মধ্যেও পুনরায় তাঁহার ভাগ্যোদয় হইল। পুরাতন বন্ধুদের সংস্রবে থাকিলে তিনি নিরাপদে থাকিবেন এই ধারণাটা তাঁহার মনে আরও বদ্ধমূল হইয়া গেল। সুতরাং প্রচুর অর্থব্যয় করিয়া গোপেন পালের পুত্রকে তাহাদের পুরাতন দোকানটিকে পুনঃপ্রতিষ্ঠিত করিয়া তিনি শুধু যে আত্মপ্রসাদ লাভ করিলেন তাহা নয়, একটু নিরাপদও বোধ করিলেন। তাঁহার মনে হইল প্রাক্তন বন্ধুগণের সহিত সংশ্লিষ্ট থাকিলে স্বর্ণলতার ব্যাপারটা ভগবানের দপ্তরেও সম্ভবতঃ চাপা পড়িয়া যাইবে। বিবেকের সম্মুখে দাঁড়াইয়া যে বিভীষিকাটা অহরহ তাঁহাকে শঙ্কিত করিয়া রাখিয়াছিল এই সব সৎকার্য-প্রাচীর তুলিয়া সেটাকে তিনি মনশ্চক্ষুর আড়াল করিবার প্রয়াস পাইলেন এবং সত্যসত্যই অনেকটা নির্ভয় হইলেন।

কিছুদিন পরেই কিন্তু তাঁহাকে আর একটি গুরুতর সমস্যার সম্মুখীন হইতে হইল। যে মুহূর্তে তিনি শুনিয়াছিলেন যে স্বর্ণলতা ও শিবানীর সহিত রজতবাবুর সম্পর্ক আছে সেই মুহূর্তেই তিনি স্থির করিয়াছিলেন ইহাদের বর্জন করিতে হইবে। নিরাপত্তার জন্য নিজের দেহের অবাঞ্ছিত অংশ যেমন কাটিয়া ফেলিয়া দিতে হয়, ইহাদেরও তেমনি অপসারণ করিতে হইবে। স্বর্ণলতা অপসারিত হইয়াছে, ভয় ছিল শিবানীর সম্বন্ধে। কিন্তু মজঃফরপুর হইতে ফিরিয়া তাঁহার পাটের দালালদের মুখে যখন খবর পাইলেন যে উন্মত্ত পাকিস্তানীরা বিষ্ণুচরণকে সপরিবারে নিঃশেষ করিয়াছে, তখন তিনি নিশ্চিন্ত হইলেন। একদিন গিয়া ঠনঠনিয়ার জাগ্রত কালীমাতাকেও প্রণামও করিয়া আসিলেন, মায়ের পূজা দিবারও ব্যবস্থা করিলেন। তথাপি কিন্তু শেষরক্ষা হইল না। গগন দাঁ একদিন আসিয়া তাঁহাকে সংবাদ দিল, "পাকিস্তান থেকে বিষ্ণুচরণ বলে এক ভদ্রলোক আপনাকে খুঁজে বেড়াচ্ছেন। আপনি যে নতুন বাড়ি কিনেছেন তার ঠিকানা তিনি জানেন না। আপনার পুরানো বাসায় গিয়ে আপনার খোঁজ পাননি। শেষকালে একজন রেফিউজির সঙ্গে আমার কাছে এসে হাজির হয়েছিলেন আজ সকালে। আমি এই বাড়ির নতুন ঠিকানাটা তাঁকে বলে দিয়েছি, তিনি আজ সন্ধ্যা আটটায় আপনার কাছে আসবেন সম্ভবতঃ।"

বিধুভূষণ ক্ষণিকের জন্য হতভম্ব হইয়া গেলেন।

"বিষ্ণুচরণ! সে তো রায়টে মারা গেছে শুনেছি।"

"না মরেনি। তার মুখেই শুনবেন সব খবর। আমি এখন উঠি। পুনর্বাসন-মন্ত্রীর সঙ্গে একটা এনগেজমেন্ট আছে—"

রিস্টওয়াচটার দিকে একবার দৃষ্টিপাত করিয়া গগন দাঁ চলিয়া গেল! বিধুভূষণ ভ্রূকুঞ্চিত করিয়া বসিয়া রহিলেন। সংবাদটি পাইয়া তাঁহার অন্তরাত্মা কাঁপিয়া উঠিয়াছিল। একবার মনে হইল পুনরায় কিছুদিনের জন্য অন্তর্ধান করিলে কেমন হয়। ব্যবসার সম্পর্কে মজঃফরপুর যাওয়ার প্রয়োজন ছিল। কিন্তু সঙ্গে সঙ্গে মনে হইল এমনভাবে পলাইয়া গেলে বিষ্ণুচরণ এবং গগন দাঁ উভয়ের মনে সন্দেহ জাগিবে। তা ছাড়া এমনভাবে পলাইয়া কতদিন তিনি আত্মরক্ষা করিবেন! সত্যের সম্মুখীন একদিন হইতেই হইবে। এমন হইলেই বা ক্ষতি কি। শোনাই যাক না বিষ্ণুচরণ কি বলে।

কাঁটায় কাঁটায় ঠিক আটটার সময় একটি চামড়ার ব্যাগ হস্তে বিষ্ণুচরণ আসিয়া উপস্থিত হইল। তাঁহার বেশভূষায় যদিও বিধুভূষণ কোনও পরিবর্তন লক্ষ্য করিতে পারিলেন না কিন্তু তাঁহার চোখের দৃষ্টি এবং মুখের হাসি দেখিয়া তাঁহার কেমন যেন অশ্বস্তি হইতে লাগিল। মনে হইল তাঁহার মুখে যেন একটা মুচকি হাসি চিরকালের মতো স্থির হইয়া গিয়াছে। যেন জীবন্ত হাসি নয়, মুখোশের হাসি। সেই মুখোশের চোখ দুইটি কিন্তু স্থির নয়, বরং যেন একটু বেশি চঞ্চল। বিধুভূষণ অবাক হইয়া চাহিয়া রহিলেন। বিষ্ণুচরণ কথা কহিল কিন্তু ধীরভাবেই।

"তারপর দাদা, ভাল আছ তো? অনেকদিন পরে দেখা হল—"

বিধুভূষণ হঠাৎ হু হু করিয়া কাঁদিয়া ফেলিলেন। শিবানীর মুখটা সহসা তাঁহার মানসপটে ফুটিয়া উঠিল। যদিও শিবানীকে তিনি শত্রুপক্ষ বিবেচনা করিয়া তাহার প্রতি একটা বিরূপতা পোষণ করিয়াছিলেন, বিষ্ণুচরণকে সম্মুখে দেখিয়া কিন্তু সব গোলমাল হইয়া গেল। তিনি অঝোরঝরে কাঁদিতে লাগিলেন। বিষ্ণুচরণই তাঁহাকে সান্ত্বনা দিল।

"কাঁদছ কেন দাদা, পুরুষমানুষের কান্না শোভা পায় না। যা হবার তা হয়ে গেছে। তা নিয়ে হা-হুতাশ করে লাভ কি। যতক্ষণ বেঁচে আছি, পুরুষমানুষের মতো যুঝতে হবে।"

কোঁচায় চক্ষু মুছিতে মুছিতে বিধুভূষণ বলিলেন, "তোমাকে যে দেখতে পাব এ আশাই আমি করিনি ভাই। কি করে রক্ষে পেলে তুমি?"

"আমি মুসলমান হয়েছি।"

"বল কি!"

"অন্য উপায় ছিল না। শিবানী যদি হত তা হলে সেও বাঁচত, ছেলেটাও বাঁচত। কিন্তু সে রাজি হল না! প্রাণের চেয়ে ধর্মই বড় হল তার কাছে—"

বিধুভূষণ বিস্ময়-বিস্ফারিতনেত্রে নির্বাক হইয়া বিষ্ণুচরণের মুখের দিকে কিছুক্ষণ চাহিয়া রহিলেন, তাহার পর বাক্যস্ফুরিত হইলে দুইটি কথা মাত্র বলিলেন, "মুসলমান হয়েছ?"

বিষ্ণুচরণ ইহা প্রত্যাশাই করিয়াছিলেন। তিনি যাহা বলিবেন তাহাও ঠিক করিয়া আসিয়াছিলেন।

"হাঁ। মৃত্যু আর ইসলামধর্ম ছাড়া আর তৃতীয় পথ ছিল না। আমি ইসলামকেই বেছে নিয়েছি। এতে আশ্চর্য হচ্ছ কেন দাদা। আমরা তো প্রাণের দায়ে এ রকম অনেক কিছুই করে থাকি। গ্রীষ্মকালে আদ্দির পাঞ্জাবি পরে আরাম পাই, কিন্তু শীত পড়লে প্রাণের দায়ে আদ্দির পাঞ্জাবি ত্যাগ করে গরম জামা পরতে আমাদের দ্বিধা বা দেরি হয় না। আমাদের মতো সাধারণ

লোকের কাছে ধর্মটাও বাইরের পোশাক ছাড়া আর কি বল। প্রাণে বেঁচে থাকাটাই হল আমাদের কাছে সবচেয়ে বড় কথা—"

বিধুভূষণ নিস্তব্ধ হইয়া রহিলেন। বিষ্ণুচরণের উক্তিটা তাঁহার মর্মস্পর্শ করিয়াছিল। আত্মরক্ষা করাই শ্রেষ্ঠ ধর্ম, চাচা আপন বাঁচা প্রভৃতি প্রবচনগুলি যে জ্ঞানগর্ভ একথা ঠিক, বিষ্ণুচরণের যুক্তিও অকাট্য, তথাপি তাঁহার মন তাহার কথায় ঠিক সায় দিতে পারিল না। আত্মরক্ষা করিবার জন্য নিজে যদিও পাশবিকতার অতি নিম্নস্তরে নামিয়াছিলেন, কিন্তু এজন্য মুসলমান হওয়াটা তাঁহার নিকট কেমন যেন ঘৃণা বলিয়া মনে হইল। কেন হইল সে আত্মবিশ্লেষণে তিনি প্রবৃত্ত হইলেন না, বিষ্ণুচরণের যুক্তিকে খণ্ডন করিবার মতো যুক্তিও তাঁহার মাথায় আসিল না, তিনি চুপ করিয়া রহিলেন।

বিষ্ণুচরণ স্মিতমুখে ক্ষণকাল বিধুভূষণের দিকে চাহিয়া থাকিয়া অবশেষে আসল কথাটি ব্যক্ত করিলেন।

"আমি একটা কথা বলবার জন্যে তোমার কাছে এসেছি দাদা--"

"কি কথা?"

"তোমার সঙ্গে আমার যে ব্যবসায় সম্পর্ক ছিল তা আমি বজায় রাখতে চাই। আমার পূর্বজীবনের সমস্ত স্মৃতি এই সম্পর্কটুকুর সঙ্গে জড়িয়ে আছে—"

বিধুভূষণের মনে হইল ভাবাধিক্যবশতঃ বিষ্ণুচরণ বোধ হয় থামিয়া গেল। তাহার মুখমণ্ডলে অবশ্য কোন ভাবান্তর তিনি দেখিতে পাইলেন না, বরং তাঁহার মনে হইল চঞ্চল চক্ষু দুইটিতে একটা ধূর্তভাব প্রকটিত হইয়াছে।

"কি করে সম্পর্ক বজায় রাখবে বল—"

"বলছি। সেই কথা বলতেই এসেছি। অবস্থা যা দাঁড়িয়েছে তাতে পাকিস্তান থেকে পাটের ব্যবসা বজায় রাখা আর সম্ভবপর নয়। এই কোলকাতাতেই বেনামে আমি অন্য একটা ব্যবসা করবার চেষ্টা করছি। কিন্তু এখানে তো আমি সব সময় থাকতে পারব না, তুমি যদি ভার নাও নিশ্চিন্ত হই।"

"কিসের ব্যবসায়?"

বিষ্ণুচরণ কিছুক্ষণ নীরব হইয়া রহিল।

তাহার পর বলিল, "ওদেশে অনেক ধর্ষিতা মেয়ে বেওয়ারিশ হয়ে ঘুরে বেড়াচ্ছে। তাদেব আত্মীয়-স্বজন হয় মরে গেছে, না হয় পালিয়ে গেছে। যারা তাদের ধর্ষণ করেছিল তারাও আর এখন তাদের আমল দিচ্ছে না বিশেষ। মুশকিলে পড়েছে বেচারারা। তাদের যদি এখানে এনে কোন কাজে লাগানো যায় তা হলে তারা স্বাধীনভাবে রোজগার করতে পারে, আমাদেরও দু'পয়সা হয়—"

"আমাদের দু'পয়সা হবে কি করে? রোজগার করবে তারা আর আমরা পয়সা কেমন করে পাব—"

"কমিশন হিসাবে। সে ব্যবস্থা আমি করব।"

"ব্যাপারটাই শুনি না আগে। অতগুলো মেয়ে এনে করবে কি?"

"করবার অনেক কিছু আছে। আপাততঃ 'মাসাজ বাথ' খোলা যেতে পারে। ওটাই ফ্যাশন দেখছি আজকাল—"

ব্যাপারটা বিধুভূষণের ঠিক বোধগম্য হইল না। ভূপেশ মজুমদারের নিকট তিনি কিছু কিছু ইংরেজী শিখিয়াছিলেন বটে, কিন্তু 'মাসাজ বাথ' কথাটার মর্মগ্রহণ করিবার মতো বিদ্যা তাঁহার হয় নাই। গগন দাঁর কথাটা মনে পড়িল। কিছুদিন হইতে সে তাঁহাকে একজন ভালো প্রাইভেট সেক্রেটারি রাখিতে অনুরোধ করিতেছে। বলিতেছে, ভালো ইংরেজি-জানা চালাকচতুর, সুদর্শন কোনও ছোকরাকে না রাখিলে আজকাল ব্যবসায় চালানো কঠিন। উদাহরণস্বরূপ গগন দাঁ দুই একজন বিখ্যাত ব্যক্তির নামোল্লেখ করিয়াছিল। বলিয়াছিল প্রাইভেট সেক্রেটারির বিদ্যার জোরেই তাঁহারা নাকি বাজার মাৎ করিয়া রাখিয়াছেন। তাঁহাদের পেটে কোন বিদ্যা নাই। গগন দাঁ প্রাইভেট সেক্রেটারি রাখিয়াছে। তাহার সব প্রবন্ধ, বক্তৃতা নাকি প্রাইভেট সেক্রেটারিই লিখিয়া দেয়। বিধুভূষণ একটি এম-এ পাস ছোকরার সহিত কথাও বলিয়াছেন, সে তাহার বাড়িতে আসিয়া থাকিতেও রাজি হইয়াছিল। কিন্তু ছোকরার খাঁই দেখিয়া বিধুভূষণ চমকাইয়া গিয়াছেন, খোরাক, পোশাক ছাড়া মাসিক আড়াইশত টাকা বেতন চায়, প্রতি বৎসর বেতনবৃদ্ধি করিয়া দিবার প্রতিশ্রুতি চায়! ইহার উপর প্রভিডেন্ট ফান্ড অথবা ন্যূনপক্ষে পাঁচ হাজার টাকাব লাইফ ইনসিওরেন্সেরও দাবি আছে। এ কি সাধারণ লোকে দিতে পারে?

"গোটা দুই 'মাসাজ বাথ' যদি খোলা যায়, মাসে অন্ততঃ হাজারখানেক টাকা লাভ থাকবে।"

বিধুভূষণ প্রাইভেট সেক্রেটারির চিন্তায় একটু অন্যমনস্ক হইয়া পড়িয়াছিলেন। পুনরায় বিষ্ণুচরণের দিকে মন দিলেন। বিষ্ণুচরণের কাছে মাসাজ বাথ সম্বন্ধে নিজের অজ্ঞতা প্রকাশ করিতে কিন্তু তাহার বাধিল। ব্যাপারটা কলিকাতায় তখনও তেমন প্রচলিত হয় নাই। এ কি এক উদ্ভট ব্যাপার বিষ্ণুচরণ আমদানি করিল! এ অবস্থায় কথার সাহায্যেই কথা বাহির করিয়া লওয়া ছাড়া উপায় নাই। তাহাই করিবার প্রয়াস পাইলেন।

বলিলেন, "তাতো থাকবে বুঝলাম। কিন্তু ব্যবসাতে নামবার আগে অগ্রপশ্চাৎ ভেবে দেখা দরকার।"

"সে কি আর আমি ভাবিনি?"

"মেয়েমানুষের ব্যাপার—"

"মেয়েমানুষের ব্যাপার বলেই এতে লাভ প্রচুর।"

"তাই না কি?"

"বিধুভূষণের ক্ষুদ্র চক্ষু দুইটি ক্ষণকালের জন্য প্রদীপ্ত হইয়া উঠিল।

"অনেক লাভ?"

"অথৈ।"

"আমাকে কি করতে হবে?"

"কিছুই করতে হবে না। টাকা দাও, আমি সব ব্যবস্থা করব। এতে দেশের কাজও হবে, উপার্জনও হবে।"

গগন দাঁও ঠিক এই কথাই বলিয়াছিল।

"কত টাকা?"

"অন্তত হাজার দশেক তো এখুনি চাই।"

"ও বাবা! অত টাকা!"

বিধুভূষণ দ্বিধাগ্রস্ত হইলেই নির্নিমেষ হইয়া যাইতেন। বিষ্ণুচরণের মুখের উপর তিনি নির্নিমেষদৃষ্টি স্থাপন করিলেন। বিষ্ণুচরণের চোখের পাতা ঘন ঘন উঠিতে পড়িতে লাগিল। বিধুভূষণ ভাবিতেছিলেন লোকটা সধর্ম ত্যাগ করিয়া পাকিস্তানে আড্ডা গাড়িয়াছে, টাকাটি হস্তগত করিয়া একবার ঢাকা মেলে চড়িলে আর তাহার নাগাল পাওয়া যাইবে কি? বিষ্ণুচরণও ঠিক ওই একই কথা ভাবিতেছিল। তাহারও মনে হইতেছিল অনুরূপ পরিস্থিতিতে আমিও কি বিধুকে দশ হাজার টাকা দিতাম? সুতরাং জটিলতাকে সরল করিয়া সে বলিল, "দশ হাজার টাকা আমার অবিলম্বে দরকার। তুমি এমনিতে যদি না দাও কোলকাতায় আমার যে তিনখানা বাড়ি আছে তার বদলে দাও। কোলকাতায় বাড়ি রেখে আমার লাভই বা কি?"

বিধুর নির্নিমেষচক্ষু একটু বিস্ফারিত হইল। দুই একবার পলক পড়িল। কলিকাতায় যে বিষ্ণুচরণ সস্তায় তিনখানি বাড়ি খরিদ করিয়াছিল তাহা বিধুভূষণ জানিতেন। যখন তাহার সহিত সম্পর্ক ঘনিষ্ঠ ছিল তখন বিষ্ণুচরণ বিধুভূষণকেও এই তিনখানি বাড়ির মধ্যে একটি কিনতে অনুরোধ করিয়াছিল। কিন্তু বিধুর টাকা তখন অন্যত্র আটকাইয়াছিল বলিয়া এ প্রস্তাবে তিনি রাজি হইতে পারেন নাই। এজন্য মনে মনে তিনি ক্ষুব্ধও ছিলেন। অপ্রত্যাশিতভাবে সহসা সেই পলাতক মৎস্য পুনরায় বঁড়শির নিকট ঘুরঘুর করিতেছে দেখিয়া শিকারী বিধুভূষণ লোলুপ হইয়া উঠিলেন। আজ তাঁহার টাকার অভাব নাই।

বিধুভূষণ প্রশ্ন করিলেন, "তোমার বাড়িগুলো তো বেলেঘাটায়?"

"হ্যাঁ। তুমি তো দেখেছ।"

"বাড়িগুলো কি বিক্রি করতে চাও?"

"এখানে বাড়ি রেখে তো আমার লাভ নেই। ওসব বাড়ি মাসাজ বাথের কাজেও লাগবে না। তার জন্যে বড় রাস্তায় বাড়ি চাই। সুতরাং ওসব বাড়ি আমার আর কোন্ কাজে লাগবে বল। হয়তো কোনদিন রেফিউজিরা এসে দখল করে বসবে, তখন বিপদে পড়ে যাব।"

যদিও প্রশ্নটা নিজের কাছেই হাস্যকর ঠেকিতেছিল তবু তিনি জিজ্ঞাসা করিলেন, "দশ হাজার টাকার বদলে তিনখানা বাড়িই দেবে নাকি?"

"তোমার সঙ্গে দরদস্তুর আমি করব না। তুমি যা ন্যায্য মনে কর তাই দিও।"

"তুমি কিনেছিলে কততে?"

"তা আমার প্রায় হাজার পঁয়ত্রিশ পড়েছিল।"

বিধুভূষণ খবরটা জানিতেন। বুঝিলেন বিষ্ণুচরণ সত্যকথাই বলিতেছে। মস্তকে দুই একবার হাত বুলাইয়া কয়েকমুহূর্ত ঘাড় হেঁট করিয়া রহিলেন। তাহার পর মৃদু হাসিয়া বলিলেন, "বাড়ির আমার এখন দরকার নেই। তবে তুমি বন্ধুলোক, বিপদে পড়েছ, যদি কিছু কমসম করে দাও তো নিয়েনি।"

"বলেছি তো তোমার কাছে লাভ করব না। পঁয়ত্রিশ হাজারই তুমি দিও।"

"অত টাকা নেই আমার কাছে এখন। সব ঝেড়েঝুড়ে হাজার পঁচিশেক দিতে পারি।"

"বাকী দশ হাজার পরে দিও না হয়। মাসখানেক পরে এসে না হয় নিয়ে যাব।"

"মাসখানেক পরে পারব না। মাসতিনেক পরে পারব। তবে দশ হাজার নয়, পাঁচ হাজার দেব।"

বিষ্ণুচরণ ক্ষণকাল নীরব হইয়া রহিল। তাহার মুখের মুচকি হাসিটা যেন আরও স্থির হইয়া

গেল। তাহার চঞ্চল চোখের দৃষ্টিতে ক্ষণিকের জন্য সেই জাতীয় একটা ঝলক খেলিয়া গেল যাহা শাণিত ছোরার উপর মাঝে মাঝে খেলিয়া যায়।

বলিল, "আমি তো আগেই বলেছি, তোমার সঙ্গে দরদস্তুর করব না। বেশ, পাঁচ হাজারই দিও। তা হলে আমি এখন কাঁচা রসিদ লিখে দিচ্ছি। বাড়িগুলোর চাবিও দিয়ে দিচ্ছি তোমাকে। আমার উকিল বীরেনবাবুকে বলে যাচ্ছি দলিলপত্র তৈরি করতে। তৈরি হয়ে গেলে আমি এসে রীতিমত রেজেস্ট্রী করে দেব তোমাকে—"

"তুমি এখন যাবে কোথা?"

"এখানেই থাকব। নানা জায়গায় ঘুরতে হবে এখন। মাসাজ বাথের চারটে বাড়ি ঠিক করেছি। চারটে বাড়ির জন্য সেলামীই দিতে হবে দশ হাজার। তারপর আসবাবপত্র দিয়ে সাজাতে হবে, তাতেও বিস্তর খরচ। ভালভাবে করতে গেলে কৃপণতা করলে তো চলবে না, টাকা ঢালতে হবে। তুমি যদি আমার সঙ্গে থাক, আমি খুশিও হই, নিশ্চিন্তও হই।"

"আচ্ছা তুমি আগে আরম্ভ কর তো, তারপর দেখা যাবে।"

"দেখা না, আসতেই হবে তোমাকে। হিন্দুস্থানে পাকিস্তানে তো খিটিমিটি চলছেই, কখন কি হুজ্জৎ বেধে যায় ঠিক কি, হয়তো আমাকে গা ঢাকা দিতে হবে, কিংবা সরে পড়তে হবে পাকিস্তানে। তখন তুমি যদি ব্যবসাটার হাল ধরে থাক ভরাডুবি অন্তত হবে না। দাও চেকটা দাও, আমি উঠি এবার। বেয়ারার চেক দিও। কারণ এখানকার ব্যাঙ্ক থেকে আমি অ্যাকাউন্ট তুলে নিয়েছি। ব্যাঙ্কের লোকেরা আমাকে চেনে অবশ্য, বেয়ারার চেক দিলে টাকাটা পেয়ে যাব। আর যদি গোলমাল করে, তুমি তো আছই। কাঁচা রসিদটা লিখে দিয়ে যাচ্ছি তোমাকে—"

"এখনই চেকটা নেবে?"

"এখনই। বাড়িগুলো তা না হলে বেহাত হয়ে যাবে—"

ব্যাগ হইতে কাগজ, কলম বাহির করিয়া বিষ্ণুচরণ কাঁচা রসিদ লিখিতে লাগিল। তাহার মুখের স্থির মুচকি হাসিটার দিকে বিধুভূষণ নির্বাক হইয়া চাহিয়া রহিলেন কেবল। তাঁহার বিষয়বুদ্ধি যাহা বলিতে তাঁহাকে প্ররোচিত করিতেছিল তাহা তিনি বলিতে পারিলেন না। চক্ষুলজ্জা তাঁহাকে রুদ্ধবাক করিয়া রাখিল। একদিন যাহার সহিত হাজার হাজার টাকা লেন-দেন করিয়াছেন, যাহার মুখের কথার উপর নির্ভর করিয়া হাজার হাজার টাকা উপার্জন করিয়াছেন, শুধু ব্যবসাক্ষেত্রে নহে, হৃদয়ের ক্ষেত্রেও যাহার সহিত একদিন নিবিড় পরিচয় ঘটিয়াছিল, যাহার বাড়িতে তিনি বহুবার অন্নগ্রহণ করিয়াছেন, যাহার স্ত্রীর হস্তে ভাইফোঁটার তিলক পরিয়াছেন, আজ দৈবদুর্বিপাকে সে ধর্মান্তর গ্রহণ করিতে বাধ্য হইয়াছে বলিয়া তাহাকে কি বলা যায় তোমাকে অবিশ্বাস করি? শিবানীর মুখখানাও মনের উপর ভাসিয়া উঠিতে লাগিল। সুতরাং যদিও ব্যবসায়ী বিধুভূষণের বুদ্ধি তাহাকে বলিতেছিল—আগে পাকাপাকি দলিলটা হইয়া যাক, তাহার পর টাকাটা দিও—কিন্তু বন্ধু-বৎসল মানুষ বিধুভূষণ তাহা পারিলেন না। তাঁহার কেবলই মনে হইতে লাগিল—বিষ্ণুচরণ কি কখনও আমাকে ঠকাতে পারে? কখনও না।

কাঁচা রসিদ লইয়াই তিনি বিষ্ণুচরণকে চেকটা লিখিয়া দিলেন।

ব্যবসায়ী বিধুভূষণ যাহা আশঙ্কা করিয়াছিলেন তাহাই ঘটিল। টাকাটি হস্তগত করিবার পর

তাঁহার সহিত আর বিষ্ণুচরণের দেখা হইল না। নবেন্দু বিশ্বাসের সহিত যে উক্ত বাড়ি তিনটির সম্পর্ক আছে তাহা তিনি জানিতে পারিলেন বেলেঘাটার কয়েকটি লোকের মুখে। তবে তিনি একাধিক লোকের মুখে একথা শুনিলেন যে, পূর্ববঙ্গের এক মুসলমানের সহিত সম্পত্তি বিনিময় করিয়া পাঞ্জাব-প্রবাসী যে বাঙালী ভদ্রলোকটি এই বাড়ি তিনটি খরিদ করিয়াছিলেন তিনি নাকি দ্বিতীয় রায়টে মারা গিয়াছেন। ইহাদের মধ্যে দুই একজন ভদ্রলোকের নামটাও বলিতে চেষ্টা করিল, কিন্তু ঠিকভাবে বলিতে পারিল না। একজন বলিল, 'নবকুমার দাস' আর একজন বলিল, 'নবকিশোর বিশ্বাস'। বিধুভূষণ স্তম্ভিত হইয়া গেলেন। বাড়ি ফিরিয়া গিয়া বিষ্ণুচরণের প্রাক্তন ঠিকানায় একটি পত্র লিখিলেন। দশ দিন কাটিয়া গেল, কোন উত্তর আসিল না। টেলিগ্রাম করিলেন, উত্তর আসিল না। বিষ্ণুচরণ যে জমিরুদ্দিন হইয়াছেন এ খবর তিনি জ্ঞাত ছিলেন না। এ খবরটিও পাইলেন অপ্রত্যাশিতভাবে। নেপথ্যবর্তী বিধুভূষণের টাকার উপর নির্ভর করিয়া গগন দাঁ যে কলোনি নির্মাণ করিতেছিল, সেই কলোনিতে আশ্রয়প্রার্থী হইয়া একদিন ঢাকা হইতে একটি ভদ্রলোক আসিয়া উপস্থিত হইলেন। ব্যবসার সূত্রে বহুবার তিনি ঢাকায় গিয়াছেন, ভদ্রলোকটিকে তিনি চিনিতেন।

"রমণীবাবু না কি, কি খবর—"

বিষ্ণুচরণই একদিন রমণীরঞ্জন গুহকে বিধুভূষণের সহিত পরিচয় করাইয়া দিয়াছিল। রমণীবাবুর মুখেই বিধুভূষণ খাঁটি খবরটি আদ্যোপান্ত শুনিলেন। শুনিলেন, বিষ্ণুচরণ এখন নাকি জমিরুদ্দিন আলি নামে পরিচিত হইয়া পাঞ্জাব-প্রবাসী জনৈক নবেন্দু বিশ্বাসের বিশাল বিষয় এবং প্রকাণ্ড বাড়ি ভোগ করিতেছে। বিনিময়ে উক্ত নবেন্দুকে সে কলিকাতার বাড়ি তিনখানি নাকি লিখিয়া দিয়াছে। এ খবরটা সত্য কি মিথ্যা তাহা রমণীবাবু বলিতে পারিলেন না। তবে ইহাই গুজব। রমণীরঞ্জন আরও বলিলেন যে, বিষ্ণুচরণ একজন মুসলমানীকে বিবাহ করিয়াছে, করাচীতে ঘনঘন যাওয়া-আসা করিতেছে। তিনি অনুমান করিলেন যে, পাকিস্তান সরকারের নিকট সে বড় একটা কিছু বাগাইবার তালে আছে। পাকিস্তান সরকার তাহাকে হয়তো ভাল একটা কিছু দিবেও, কারণ যে মুসলমানীকে বিষ্ণুচরণ বিবাহ করিয়াছে যে সম্রান্ত-বংশীয়া। বিধুভূষণ নির্বাক হইয়া গলার সম্মুখদিকের চামড়াটা অকারণে টানিতে লাগিলেন।

"বিষ্ণুচরণের ঠিকানাটা কি বলতে পারেন?"

"পারি বই কি। ঠিকানা, ফোন নম্বর সব টোকা আছে আমার। টুকে রেখেছি, কখন কি দরকার লাগে বলা যায় না তো।"

রমণীরঞ্জনের নিকট বিধুভূষণ জমিরুদ্দিন আলির ঠিকানা, ফোন নম্বর প্রভৃতি সংগ্রহ করিলেন। অনেক চেষ্টা করিয়া অনেকবার ব্যর্থমনোরথ হইয়া টেলিফোনযোগে তিনি বিষ্ণুচরণের নাগাল পাইলেন বটে, কিন্তু টাকাটার বা বাড়িগুলির কোনও সুব্যবস্থাই করিয়া উঠিতে পারিলেন না। বিষ্ণুচরণ কেবলই বলেন, বাড়ি তুমি ভোগ কর।

গগন দাঁ পরামর্শ দিল পাকিস্তানের হাই কমিশনারের সহায়তা ভিন্ন এ ব্যাপারের সুরাহা হওয়া শক্ত।

বিধুভূষণ চক্ষু কপালে তুলিয়া বলিলেন, "আমি মুখ্যু মানুষ, আমি কি অত কাণ্ড করতে পারি?"

গগন দাঁ হাসিয়া উত্তর দিল, "আমি তো আগেই বলেছি, ভাল দেখে একটা 'প্রাইভেট'

রাখুন। সে সব সামলে দেবে। আজকালকার দিনে 'প্রাইভেট' না রাখলে চলে না।" গগন দাঁ প্রাইভেট সেক্রেটারি কথাটাকে মাঝে মাঝে সংক্ষেপ করিয়া 'প্রাইভেট' বলিত। বিধুভূষণ কেন যে 'প্রাইভেট' রাখিতেছিলেন না তাহা আর গগন দাঁকে খুলিয়া বলিলেন না। মাথায় একবার হাত বুলাইয়া কেবল বলিলেন, "দেখি—", মনে মনে কিন্তু অনুভব করিতে লাগিলেন যে টাকার মায়া করিলে আর চলিবে না, একটা লোক রাখিতেই হইবে।

ঠিক এই সময়েই যোগাযোগটা ঘটিয়া গেল। কয়েকদিন পরে ভূপেশ মজুমদার তাঁহারই গারাজ হইতে বরেনকে টানিয়া বাহির করিলেন। বিধুভূষণের গৃহসংলগ্ন গারাজটি খালিই পড়িয়াছিল। হাতে আরও কিছু টাকা হইলে মোটর কিনিবেন সঙ্কল্প করিয়াছিলেন বলিয়া গারাজটা তিনি ভাড়া দেন নাই। সেই শূন্য গারাজই তাঁহার মনস্কামনা পূর্ণ করিল। খুবই সস্তায় একটা প্রাইভেট সেক্রেটারি জুটিয়া গেল। ভূপেশ তাঁহার অনুরোধটি রক্ষা করাতে তিনি মনে মনে খুবই হৃষ্ট হইলেন। ঠিক এই সময়েই ভূপেশ যদি তাঁহার নিকট পূর্বোক্ত বিবাহের প্রস্তাবটি করিত তাহা হইলে কি হইত বলা যায় না। কিন্তু বিশাখা দেবীর আকস্মিক আবির্ভাবে সব গোলমাল হইয়া গেল। কিন্তু নবলব্ধ প্রাইভেট সেক্রেটারির যোগ্যতা-অযোগ্যতা নির্ণয় করিবার সময়ও তিনি পাইলেন না। পরিস্থিতি এমন জটিল হইয়া উঠিল যে তাঁহাকে কিংকর্তব্যবিমূঢ় হইয়া দিল্লী ছুটিতে হইল। এক আধ পয়সা নয়, পঁচিশ হাজার টাকা! বিশাখা সত্যই নবেন্দু বিশ্বাসের কন্যা কিনা, সত্যই নবেন্দু বিশ্বাস নামে কোনও রেফিউজি জমিরুদ্দিনের সহিত সম্পত্তি-বিনিময় করিয়াছিল কিনা এ সব সত্য নির্ণয় করিতে হইলে দিল্লী যাওয়া ছাড়া অন্য উপায় ছিল না। বিশাখার স্যুটকেস হইতে তিনি কয়েকটা ঠিকানাও সংগ্রহ করিয়াছিলেন, সুতরাং প্রাইভেট সেক্রেটারির সাহায্যে হাই কমিশনারের দ্বারস্থ হওয়ার পূর্বে ব্যাপারটার স্বরূপ জানিবার জন্য তিনি ব্যগ্র হইয়া পড়িলেন। শুধু যে টাকাটা উদ্ধার করিবার জন্য অথবা বাড়ি তিনটি পাকাপাকিভাবে দখল করিবার জন্যই তিনি ব্যগ্র হইলেন তাহা নয়, একটা মনস্তাত্ত্বিক কৌতূহলও তাঁহাকে উত্তেজিত করিয়া তুলিল। বিষ্ণুচরণ যে সত্যই এত বড় জুয়াচোর একথা কিছুতেই তাঁহার বিশ্বাস হইতেছিল না। সত্যটা যাচাই করিয়া লইবার জন্যই আরও বিশেষ করিয়া তিনি দিল্লী ছুটিয়াছিলেন। দিল্লীতে গিয়া খোঁজখবর করিয়া তিনি অবশেষে সেই সত্যের সম্মুখীন হইলেন যে সত্যের সাক্ষাৎ দার্শনিক বা কবিরাই মাঝে মাঝে পান। তিনি নিঃসংশয়ে হৃদয়ঙ্গম করিলেন যে, একই মানুষের মধ্যে বহু রূপ প্রচ্ছন্ন থাকা সম্ভব। একই লোকের পক্ষে কখনও দেবতা, কখনও পিশাচ, কখনও সৎ, কখনও অসৎ, কখনও কোমল, কখনও কঠিন হওয়া কিছুমাত্র বিস্ময়কর নয়। নিজের কথা চিন্তা করিয়া এই বিষয়ে তিনি আরও নিঃসন্দিগ্ধ হইলেন। কিছুদিন পূর্বে বিষ্ণুচরণ যে উপমাটা ব্যবহার করিয়াছিল সেইটাই তাঁহার পুনরায় মনে পড়িল। মানুষ পারিপার্শ্বিক অবস্থার দাস, শীত পড়িলে সে কি খালি গায়ে থাকিতে পারে? তাহাকে জামা পরিতেই হইবে। জামার ছিটটা বা কাপড়টা তাহার নিজের পছন্দমতো বা সামর্থ্য অনুযায়ী সে কিনিতে পারে, কিন্তু জামা তাহাকে পরিতেই হইবে। এই উপমাটা নানাভাবে প্রণিধান করিবার পর বিষ্ণুচরণ সম্বন্ধে তাঁহার মনে যে গ্লানি জমিয়াছিল তাহা কতকটা কাটিয়া গেল। কিন্তু জীবন-সমরাঙ্গনে বিষ্ণুচরণ যে তাঁহার ধূর্ত প্রতিদ্বন্দ্বী, এই সত্যটা ভালভাবে অনুভব করিয়া তিনি ধীরভাবে কর্তব্য চিন্তা করিতে লাগিলেন। "ব্যাপারটা তো বোঝা গেল। এইবার টাকাটা কি করে উদ্ধার করা যায়..."

অনেকক্ষণ চিন্তা করিলেন, কিন্তু কোন সদুপায় তাঁহার মাথায় আসিল না। পরিচিত মহলে পাকিস্তান গভর্নমেন্টের সম্বন্ধে যাহা তিনি শুনিলেন তাহাতে তাঁহার মনে হইল যে হাই কমিশনারের দ্বারস্থ হইলেও বিশেষ কিছু সুবিধা হইবে না।

সহসা একটা কথা তাঁহার মনে হইল। কলিকাতায় থাকিতে থাকিতেই এ কথাটা আবছাভাবে তাঁহার মনে হইয়াছিল। টেলিফোন করিয়া ভূপেশ ব্যাপারটাকে স্পষ্টতর করিয়া দিয়াছে। তাঁহার মনে হইল ইহাই একমাত্র উপায়। ওই মেয়েটাকে বিবাহ করিয়া ফেলিলেই তো সমস্যার সমাধান হইয়া যায়। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও তাঁহার ব্যবসায়ী বিবেক তাঁহাকে স্মরণ করাইয়া দিল যে, মনে মনে অনেক সমস্যাই সমাধান করা সহজ, কার্যক্ষেত্রে অনেক বিঘ্ন আসিয়া জোটে। প্রথমত—বিশাখা তাহাকে বিবাহ করিতে রাজি হইবে কি? অমন সুন্দরী লেখাপড়া-জানা মেয়ে, সে কি—? কিন্তু তাঁহার নিজের মনই সঙ্গে সঙ্গে উত্তরও জোগাইল। কেন হইবে না? কত সুন্দরী লেখাপড়া-জানা মেয়ে আজকাল পথে পথে ফ্যা ফ্যা করিয়া ঘুরিতেছে, সিনেমায় নামিবার জন্য, রেডিওতে গান গাহিবার জন্য, আফিসে চাকরি করিবার জন্য, বড়লোকের টাইপিস্ট হইবার জন্য—কিনা করিতেছে তাহারা। তাঁহার মতো একজন নির্ভরযোগ্য পাত্র কি এ বাজারে অবহেলা করিবার মতো? তাঁহার টাকা আছে, বাড়ি আছে, প্রতিষ্ঠাও কিছু আছে, একাধিকবার কাগজে তাঁহার ফটো ছাপা হইয়াছে, কিছুদিন পরে তিনি মোটর কিনিবেন। পাত্র হিসাবে কি তিনি নিন্দনীয়? তিন আইনের জোরে জাতি, কুলের বাধাও ডিঙ্গাইয়া যাওয়া সম্ভব আজকাল। বিশাখার নিজেরই বা আছে কি! বাপ নাই, মা নাই, সহায়সম্বল কিছুই নাই। থাকিবার মধ্যে আছে রূপ এবং একটা ডিগ্রী হয়তো। সে আমাকে বিবাহ করিবে না কেন? তাহার যদি এতটুকু সাধারণ বুদ্ধি থাকে আমার প্রস্তাবে সে সানন্দে রাজি হইবে। এসব কথা নানাভাবে চিন্তা করিবার পরও কিন্তু জটিলতাটা সরল হইল না। বিড়ালের গলায় ঘণ্টা পরাইলে হয়তো মুষিককুলের সুবিধা হয়, কিন্তু ঘণ্টাটি পরাইবে কে? বিশাখাকে এ প্রস্তাবটা করাই যে শক্ত। তাঁহার পক্ষে সামনাসামনি এ প্রস্তাব করা অত্যন্ত অশোভন। তাঁহার পক্ষে অসম্ভবও। কারণ তিনি অত্যন্ত মুখচোরা লোক, কোনও অপ্রিয় বা অশোভন কার্য সামনাসামনি তিনি করিতে পারেন না। পারিলে হয়তো স্বর্ণলতাকে পিছনদিক হইতে অমনভাবে ঠেলিয়া দিতেন না। কাহাকে দিয়া এই প্রস্তাবটা করানো যায়? এই চিন্তাই তাঁহাকে পাইয়া বসিল। যতই তিনি চিন্তা করিতে লাগিলেন ততই এই ধারণা তাঁহার মনে দৃঢ় হইতে লাগিল প্রস্তাবটি করিয়া ফেলিতে পারিলে বিশাখা সানন্দে রাজি হইয়া যাইবে। মেয়েটিকে বুদ্ধিমতী বলিয়াই মনে হয়। ভূপেশের মারফত প্রস্তাবটা করানো চলিত। কিন্তু ভূপেশ তাহার শালীর মেয়েকে গছাইবার জন্য ওৎ পাতিয়া বসিয়া আছে, সুতরাং ভূপেশের নিকট হইতে ব্যাপারটা গোপনই রাখিতে হইবে। গগন দাঁকে ব্যাপারটা খুলিয়া বলিলে সে হয়তো রাজি হইয়া যাইতে পারে, কিন্তু তাহাতেও একটা "কিন্তু" আছে। গগন দাঁ, জিৎরাম, জগৎরাম, রাখহরি ইহারা সকলেই তাহাকে জিতেন্দ্রিয় সাধু-পুরুষ বলিয়া মনে করেন এবং সেইজন্য যথেষ্ট খাতিরও করেন। স্বর্ণলতাকে বিবাহ করিবার সময় তিনি প্রচার করিয়াছিলেন যে একজন কন্যাদায়গ্রস্ত ভদ্রলোককে কন্যাদায় হইতে উদ্ধার করিবার জন্য বাধ্য হইয়া তাঁহাকে বিবাহ করিতে হইতেছে। ম্যালেরিয়া হইলে লোকে যেমন কুইনাইন খায়, অনেকটা সেইরকম। স্বর্ণলতার মৃত্যুর পর তিনি অনেকবার অনেককে বলিয়াছেন যে ভগবান তাঁহাকে দয়া করিয়া মুক্তি দিয়াছেন। এখন আবার কোন্

যুক্তি অনুসারে দ্বিতীয়বার বিবাহ করিবার জন্য আগ্রহ প্রকাশ করিবেন? যে শ্রদ্ধার উপর উপরোক্ত বন্ধুবর্গের সহিত তাঁহার সম্পর্ক প্রতিষ্ঠিত সেই শ্রদ্ধার ভিত্তি কি ইহাতে টলিয়া যাইবে না? বিধুভূষণ বড়ই ফাঁপরে পড়িয়া গেলেন। ভাবিতে ভাবিতে একটা কথা তাঁহার মনে হইল। প্রস্তাবটা সামনাসামনি করিবার পূর্বে বিশাখাকে একটু ভাবিবার সময় দেওয়া উচিত। আচমকা কথাটা শুনিলে সে হয়তো ঘাবড়াইয়া যাইবে। এখান হইতে একটা চিঠি লিখলে কেমন হয়! গুছাইয়া লিখিতে পারিলে খুব অশোভন হয়তো হইবে না। চিঠি লিখিতে বসিয়া কিন্তু তিনি আবার থামিয়া গেলেন, চিঠিটা লইয়া মেয়েটা যদি হৈ-চৈ করিয়া বসে, যদি পুলিশের দ্বারস্থ হয়, যদি বলে যে আমাকে ঘরে আটকাইয়া রাখিয়া জোর করিয়া বিবাহ করিবার চেষ্টা করিতেছে, তাহা হইলে তিনি আর একটা ফ্যাসাদে পড়িয়া যাইবেন। বসিয়া বসিয়া মাথায় অনেকক্ষণ হাত বুলাইলেন, তাহার পর ভাবিয়াচিন্তিয়া অবশেষে ধরি মাছ না ছুঁই পানি গোছ এই পত্রটি লিখিলেন।

নমস্কারান্তে নিবেদন,

আমি আপনার বিষয়ে সমস্ত সংবাদ সংগ্রহ করিয়াছি। সংবাদ যে শুভ নয় তাহা আপনিও নিশ্চয় আশঙ্কা করিতেছেন। সব কথা চিঠিতে লেখা সম্ভব নয়। একটি কথা শুধু আপনাকে সসঙ্কোচে জানাইতেছি। আপনি যে জটিল প্যাঁচে পড়িয়াছেন তাহা হইতে উদ্ধার পাইবার একটিমাত্র উপায় আছে। আমি যদি আপনাকে বিবাহ করি তাহা হইলেই আপনাকে রক্ষা করিতে পারি। ইহা ছাড়া দ্বিতীয় পথ নাই। আপনি এ প্রস্তাবে সম্মত হইবেন কিনা জানি না, যদি না হন আপনি নিজের ইচ্ছামত যাহা খুশি করিতে পারেন। আমার দিক হইতে বলিতে পারি, এ বিবাহে আমার আপত্তি হইবে না। কথাটা ভাবিয়া দেখিবেন। সমস্ত কথা শুনিলে আশা করি আপনার আপত্তি হইবে না। আমি দুই একদিনের মধ্যেই পৌঁছিতে চেষ্টা কবিব। আশা করি কুশলেই আছেন। ইতি—

বিধুভূষণ

চিঠির উপরে কোনও নাম না লিখিয়া চিঠিটি একটি সাদা খামে পুরিলেন। খামের উপরেও কোন নাম বা ঠিকানা লিখিলেন না। ভিন্ন একটি কাগজের টুকরায় লিখিলেন—

প্রিয় বরেন,

জরুরি দরকারে সেই মেয়েটিকে এই পত্র লিখিতেছি। নামটা ঠিক স্মরণে আসিতেছে না বলিয়া খামে ঠিকানা লিখিতে পারিলাম না। তুমি চিঠিটা তাহাকে হাতে হাতে দিয়া দিও। তুমি নিজে যেন চিঠি খুলিও না। দুই একদিনের মধ্যেই যাইতেছি। ইতি—

বিধুভূষণ

সাদা খামটি এবং বরেনের নামে লিখিত চিঠিখানা আর একটি খামে পুরিয়া সেটি বরেনের নামে পাঠাইয়া দিলেন। তাঁহার মনে হইল পত্রে কাহারও কোন নামোল্লেখ না থাকাতে আইনের কবল হইতে উদ্ধার পাওয়া সহজ হইবে। স্থির করিলেন পত্রটি কলিকাতায় পৌঁছিবার তিন চারদিন পরে তিনি কলিকাতায় পৌঁছিবেন। ইতিমধ্যে বিশাখা দেবী নিশ্চয় মনস্থির করিয়া ফেলিতে পারিবেন।

ভবিষ্যতের চিন্তায় ও স্বপ্নে মশগুল হইয়া বিধুভূষণ দিল্লীর রাজপথে পরিভ্রমণ করিয়া বেড়াইতেছিলেন। ভাবিতেছিলেন বিশাখার জন্য কোনও উপহার লইয়া যাওয়া কি ঠিক হইবে? কিছু জুয়েলারি গহনা, দুই একটা শাড়ি লইয়া গেলে কেমন হয়? কিন্তু তৎক্ষণাৎ তাঁহার মনে হইল, খুবই অশোভন হয়। দর করিয়া দেখিলেন এখানে জিনিসপত্রের দামও খুব চড়া। অনর্থক এতগুলো টাকা ব্যয় করার কি দরকার এখন? সত্যই যদি বিবাহটা হইয়া যায় তখন উপহার দেওয়ার অনেক সময় পাওয়া যাইবে। বিশাখারা দিল্লীতে আসিয়া যে বাসায় ছিল সেই বাসার নিকটে নীহারবাবু নামক যে লোকটি থাকিতেন তিনিই বিশাখার সম্বন্ধে অনেক সংবাদ বিধুভূষণকে সরবরাহ করিয়াছিলেন। বিধুভূষণের মনে হইল, তাঁহার নিকট গিয়া বিশাখার সম্বন্ধে আরও কিছু সংবাদ সংগ্রহ করিলে মন্দ হয় না। যাহাকে জীবনসঙ্গিনীরূপে গ্রহণ করিতে হইবে তাহার সম্বন্ধে যতটা খবর সংগ্রহ করা যায় ততই ভাল। স্বর্ণলতার ব্যাপারে তিনি যে ঘা খাইয়াছেন তাহা তাঁহাকে খাইতে হইত না যদি তিনি বিবাহের পূর্বে তাহার সম্বন্ধে একটু খোঁজখবর করিতেন। বিশাখার সম্বন্ধে খোঁজখবর করিবার উদ্দেশ্যে তাই তিনি নীহারবাবুর বাসায় আসিয়া উপস্থিত হইলেন। গিয়া দেখেন নীহারবাবু নাই, সম্পূর্ণ অপরিচিত একটি লোক বসিয়া রহিয়াছে। লোকটির পরিধানে বুশশার্ট এবং পায়জামা, পায়ে কাবুলী চপ্পল, চোখে কালো চশমা, নাকের নীচে বাটারফ্লাই গোঁফ। হাতে একটি বাংলা দৈনিক কাগজ। বিধুভূষণ নিকটে আসিতেই লোকটি উঠিয়া দাঁড়াইল এবং নমস্কারান্তে বলিল, "আপনিই কি নীহারবাবু?"

"না—।"

"নীহারবাবু বাড়িতে নেই না কি?"

"না। তাঁর অপেক্ষায় অনেকক্ষণ থেকে বসে আছি। আপনি নীহারবাবুকে চেনেন মনে হচ্ছে, হয়তো আপনিও আমাকে খবরটা দিতে পারবেন।"

"কি খবর—"

ভদ্রলোক তখন বাংলা সংবাদপত্রটি খুলিয়া একটি বিজ্ঞাপনের প্রতি বিধুভূষণের দৃষ্টি আকর্ষণ করিল। বিধুভূষণ দেখিলেন বিজ্ঞাপনটির চতুর্দিকে লাল পেন্সিল দিয়া দাগ দেওয়া আছে। বিজ্ঞাপনটি পড়িয়া বিধুভূষণের পায়ের তলা হইতে সহসা মাটি সরিয়া গেল যেন। বিশাখা তাহার নিরুদ্দিষ্ট পিতার সন্ধানের জন্য যে বিজ্ঞাপন দিয়াছিল এটি সেই বিজ্ঞাপন। বিজ্ঞাপনটি বিধুভূষণের চোখে পড়ে নাই, কারণ তিনি দিল্লী চলিয়া আসিয়াছিলেন। দেখিলেন বিজ্ঞাপনে বিশাখার দিল্লীর ঠিকানা এবং কলিকাতার হোটেলের ঠিকানা দেওয়া আছে। ভদ্রলোকটি বলিল—"এখানে এসে দেখছি বিশাখা দেবী নেই। বলতে পারেন তিনি কোথায় গেছেন?"

"শুনছি কোলকাতায় গেছেন।"

"কিন্তু কোলকাতায় হোটেলের যে ঠিকানা তিনি দিয়েছেন সে ঠিকানায় তিনি নেই। এখানেও নেই দেখছি। গেলেন কোথায় তিনি। বিজ্ঞাপন যখন দিয়েছেন তখন এর কোন একটা ঠিকানায় তাঁর থাকা উচিত ছিল না?"

"তাতো ছিল—"

"ব্যাপারটা বেশ যেন ঘোরাল মনে হচ্ছে—"

বিধুভূষণ আড়চোখে একবার লোকটির দিকে চাহিলেন। দীর্ঘকায়, বলিষ্ঠ লোকটির চোখ-মুখের হাব-ভাবও বিশেষ কমনীয় নয়। বিধুভূষণ প্রশ্ন করিলেন।

"আপনি কি বিশাখার কোনও আত্মীয়?"

"না।"

"তবে? তার বাবার কোনও খবর পেয়েছেন না কি?"

"পেয়েছি। তিনি মারা গেছেন।"

"এই খবরটা দিতে এসেছেন?"

"না। আমি এসেছি তাঁকে সাহায্য করতে। কারণ কোলকাতায় সেই হোটেলে গিয়ে খবর পেলাম যে বিধুভূষণ বলে একজন লোক মেয়েটিকে হোটেল থেকে তাঁর নিজের বাড়িতে নিয়ে গিয়েছিলেন। হোটেল থেকে সেই বাড়ির ঠিকানায় গিয়ে খোঁজ করলাম, দেখি সে বাড়িতে কেউ নেই।"

"কেউ নেই?"

"কারও সাড়াশব্দ অন্তত পেলাম না। একটা চাকর শুধু বেরিয়ে এল। সে বললে বাড়িতে কেউ নেই।"

বিধুভূষণ নির্বাক হইয়া দাঁড়াইয়া রহিলেন।

"আপনি তাকে সাহায্য করতে চান কেন হঠাৎ?"

"বিপন্ন রিফিউজি মেয়েদের সাহায্য করবার জন্য আমরা একটি সমিতি করেছি। আমি সেই সমিতির লোক—"

"ও। কিন্তু আমি তো এর বেশি কোনও খবর দিতে পারব না। আমি জানি বিশাখা কোলকাতায় গেছেন—"

"নীহারবাবুর জন্যে অপেক্ষা করি একটু তা হলে। তিনি হয়তো আরও বেশি কিছু জানতে পারেন।"

"বেশ, বসুন তা হলে।"

বিধুভূষণ আর সেখানে অপেক্ষা করা নিরাপদ মনে করিলেন না। তাঁহার মনে হইল ভাগ্যে তিনি নীহারবাবুকে নিজের নাম, ঠিকানাটা দেন নাই!

নীহারবাবুর বাসা হইতে রীতিমত ভীত হইয়া বিধুভূষণ ফিরিয়া আসিলেন। অস্পষ্টভাবে অনুভব করিতে লাগিলেন একটা অদৃশ্য জাল যেন তাঁহাকে ধীরে ধীরে ঘিরিয়া ফেলিতেছে। কিন্তু জালে পড়িয়া মৎস্য যেমন ছটফট করে ঠিক সে অবস্থাটা তাঁহার হইল না। জালটা অদৃশ্য ছিল বলিয়াই ভয়টাও অনিশ্চিত ছিল, অন্যবিধ চিন্তা ও কল্পনার অবকাশ ছিল। সেই সব চিন্তা ও কল্পনায় মগ্ন হইয়া তিনি দিল্লীর রাজপথে পরিভ্রমণ করিতে লাগিলেন। বিশাখার জন্য কোনও উপহার লইয়া যাওয়া উচিত হইবে কিনা এই চিন্তাটা তাঁহার চিত্তকে বেশ খানিকক্ষণ অধিকার করিয়া রাখিল। একবার মনে হইল বিবাহ করিয়া আবার ফাঁদে পড়িয়া যাইবেন না তো, বিবেক উপদেশ দিল ওসব পাকিস্তানী ব্যাপার হইতে দূরে সরিয়া থাকাই সুবুদ্ধির কাজ হইবে! কিন্তু যে অর্থ তাঁহার জীবনের মূলমন্ত্র সেই অর্থই বিবেকের মুখ চাপিয়া ধরিল। এক আধ টাকা নয়, পঁচিশ হাজার টাকা। বিশাখাকে যেমন করিয়া হোক বিবাহ করিতে হইবে। বিবাহ হইয়া গেলে বিষ্ণুচরণের নিকট হইতে বাড়িগুলো পাকাপাকি দখল করিবার জন্য বরেনকে দিয়া চেষ্টা করিতে হইবে। ছোকরাকে বেশ চালাকচতুর বলিয়াই তো মনে হয়। এই সব কথা ভাবিতে ভাবিতে তাঁহার পূর্বজীবনের কাহিনীও মনে পড়িল। বকুর কথা, স্বর্ণলতার

কথা, শিবানীর কথা...। দিল্লী রাজপথের বিচিত্র ভিড়ের মতোই নানা চিন্তাও তাঁহার মনের মধ্যে ভিড় করিতে লাগিল। কখনও সংলগ্ন, কখনও অসংলগ্ন। এমন সময় হঠাৎ যেন সেই অদৃশ্য জালটা অত্যন্ত কাছে আসিয়া পড়িল। কে যেন বলিয়া উঠিল—"আরে!"—বিধুভূষণ ঘাড় ফিরাইয়া দেখিলেন দার্জিলিং হোটেলের সেই চশমা-পরা অদ্ভুত লোকটা দাঁড়াইয়া আছে। চোখাচোখি হইবামাত্র সে হনহন করিয়া আগাইয়া আসিল এবং তাঁহার হাতটা চাপিয়া ধরিয়া বলিয়া উঠিল—"এতদিনে ধরেছি।"

"ধরেছেন মানে?"

"মানে ধরেছি। কট ইউ।"

"কি বলছেন বুঝতে পারছি না।"

"খুনীরা ধরা পড়লে ন্যাকা সাজবার চেষ্টা করে। কিন্তু আমাকে ঠকাতে পারবেন না। আমি স্বচক্ষে দেখেছি দার্জিলিঙে আপনি আপনার স্ত্রীকে ধাক্কা মেরে গভীর খাদে ফেলে দিয়েছিলেন। তখন থেকে আপনার সন্ধানে ঘুরছি আমি, আজ ধরেছি। আমাকে এড়িয়ে যাওয়া সহজ নয়—"

বিধুভূষণ ভীত হইয়াছিলেন সন্দেহ নাই, কিন্তু কিংকর্তব্যবিমূঢ় হন নাই। বিপদে পড়িলে তিনি বিচলিত হইতেন না। তিনি একটু ধমকের সুরেই প্রশ্ন করিলেন, "কে আপনি—"

"আমি বিখ্যাত ডিটেকটিভ ও. সি. কুণ্ডু।"

বিধুভূষণ বজ্রাহতবৎ দাঁড়াইয়া রহিলেন।

"আমার নাম নিশ্চয় শুনেছেন?"

ও. সি. কুণ্ডুর নাম বিধুভূষণ শোনেন নাই! কিন্তু সে কথা বলিলেন না, নীরবে দাঁড়াইয়া রহিলেন।

"কথা বলছেন না কেন? আপনি যোগজীবন দাস নন?"

বিধুভূষণ আশার আলো দেখিতে পাইলেন। মনে পড়িল দার্জিলিং হোটেলে তিনি নিজেকে যোগজীবন নামে পরিচিত করিয়াছিলেন। কথাটা মনে পড়িবামাত্র তাঁহার হৃদয়ে বলসঞ্চার হইল।

"হাত ছাড়ুন—"

এক ঝটকায় হাতটা ছাড়াইয়া লইলেন।

ও. সি. কুণ্ডু কালো চশমার ভিতর দিয়া বিধুভূষণের মুখের দিকে ক্ষণকাল চাহিয়া রহিলেন। তাহার পর বলিলেন, "হাতটা ছেড়ে দিলাম, কিন্তু সঙ্গ ছাড়ছি না।"

"কেন—"

"আপনি যে যোগজীবন নন এর প্রমাণ না পাওয়া পর্যন্ত আমার শান্তি নেই। আপনি হোটেল ছেড়ে চলে যাওয়ার ঠিক পরেই আমি ছুটে এসেছিলাম, কিন্তু আপনাকে ধরতে পারলাম না। আপনাকে পেলাম না বটে, কিন্তু খুব দামী জিনিস পেলাম একটা। যে কাপটিতে আপনি চা খেয়েছিলেন দেখলাম সেটি তখনও ধোয়া হয়নি। তৎক্ষণাৎ কিনে নিলাম কাপটা। তাতে আপনার ঠোঁটের দাগ ছিল। চলুন, আপনার ঠোঁটের ইম্‌প্রেশন নেব—"

'ইম্‌প্রেশন' কথাটা ঠিক তাঁহার বোধগম্য হইল না বটে, কিন্তু ব্যাপারটা তিনি হৃদয়ঙ্গম করিলেন।

বলিলেন, "যদি না দিই—"

হঠাৎ ও. সি. কুণ্ডু তাঁহার রঙীন চশমাটা খুলিয়া ফেলিতেই বিধুভূষণ শিহরিয়া উঠিলেন। ও. সি. কুণ্ডুর চোখের দৃষ্টি ভয়ঙ্কর, যেন মানুষের চোখ নয়, বাঘের চোখ। জ্বলজ্বল করিতেছে। ও. সি. কুণ্ডু কিন্তু চোখ দেখাইবার জন্য চশমা খোলেন নাই, খুলিয়াছিলেন কপালের ঘাম মুছিবার জন্য। বিধুভূষণের অন্তরাত্মা কিন্তু শিহরিয়া উঠিল। ও. সি. কুণ্ডু ঘাম মুছিয়া চশমাটি পুনরায় পরিধান করিলেন এবং গম্ভীরভাবে বলিলেন—"দেখুন, বেশি চালাকি করবেন না আমার সঙ্গে। আমি ও. সি. কুণ্ডু—পকেট থেকে হুইস্‌ল্‌টি বার করে যদি একটিবার ফুঁ দি অলি-গলি থেকে আর্মড পুলিশ ছুটে আসবে পিল পিল করে—তখন মহা মুশকিলে পড়ে যাবেন বলে দিচ্ছি।"

পকেট হইতে সত্যই একটা হুইস্‌ল্‌ বাহির করিয়া তিনি সেটা বিধুভূষণের নাকের সামনে নাড়িতে লাগিলেন। বিধুভূষণ সত্যই এবারে বেশ ঘাবড়াইয়া গেলেন। কিন্তু সপ্রতিভতার ভান করা ছাড়া তাঁহার গত্যন্তর ছিল না। একটু হাসিয়া বলিলেন, "বিশ্বাস করুন, আমি যোগজীবন নই, বিধুভূষণ।"

"প্রমাণ চাই।"

"চলুন তা হলে আপনাকে আমার পরিচিত বন্ধুবান্ধবদের কাছে নিয়ে যাই—"

"আগে নাম বলুন তাদের—"

"শেঠ রূপচাঁদ, ভুতু পালিত, নীরেনবাবু—"

"ওসব চলবে না। দুটি লোককে বিশ্বাস করতে পারি। প্রাইম মিনিস্টার নেহরু আর হোম মিনিস্টার। এরা কেউ চেনেন আপনাকে?"

"না।"

"তবে?"

একটা কথা বিদ্যুৎপ্রবাহবৎ বিধুভূষণের মাথায় খেলিয়া গেল।

"আমি যদি দেখিয়ে দিতে পারি যে আমার স্ত্রী বেঁচে আছেন? আমার স্ত্রীকে দেখলে আপনি চিনতে পারবেন কি?"

"দূর থেকে দেখেছি, তবু মনে হয় পারব। কোথায় আছেন তিনি?"

"কোলকাতায়।"

ও সি. কুণ্ডু কয়েক মুহূর্ত ভ্রূকুঞ্চিত করিয়া রহিলেন।

"বেশ, যাব আপনার সঙ্গে কোলকাতায়। ও. সি. কুণ্ডু নিরীহ লোককে কখনও পীড়ন করে না। কবে যাবেন আপনি কোলকাতায়—"

"কাল।"

"বেশ আমিও যাব আপনার সঙ্গে।"

বিধুভূষণ বিব্রতবোধ করিতে লাগিলেন। কিন্তু তিনি সত্যই দোষী, তাঁহার বিবেক নিখুঁত নয়, তিনি বেশি আপত্তি করিতে পারিলেন না। ভাবিলেন লোকটাকে যদি কিছুতেই এড়াইতে না পারেন, সত্যই যদি ও শেষ পর্যন্ত কলিকাতায় গিয়া হাজির হয়, বিশাখাকেই স্ত্রী বলিয়া চালাইয়া দিবেন। বিশাখা এতদিনে হয়তো তাঁহার চিঠি পাইয়াছে। সে যদি তাঁহাকে বিবাহ করিতে না-ও চায়, তাঁহাকে পুলিশের হাত হইতে বাঁচাইবার জন্য স্ত্রীর ভূমিকায় অভিনয় করিতে সে হয়তো আপত্তি করিবে না। যদি করে তাহার পায়ে ধরিবেন তিনি।

ও. সি. কুণ্ডু বিধুভূষণের সঙ্গ ছাড়িলেন না।

তাঁহাকে সঙ্গে লইয়া বিধুভূষণ পরদিন কলিকাতা অভিমুখে রওনা হইবেন ঠিক করিলেন।

॥ তিন ॥

বিষ্ণুচরণ ওরফে জমিরুদ্দিনকে নির্জলা পিশাচ বলিয়া মনে না করিলেও যাঁহাদের তৃপ্তির ব্যাঘাত ঘটিবে তাঁহারা তাহাকে পিশাচ বলিয়াই মনে করুন। কেবল তাহার সম্বন্ধে কিঞ্চিৎ অনুকম্পা যদি তাঁহারা পোষণ করেন তাহা হইলে ব্যাপারটা একটু ভদ্র হয়। কারণ নিক্তির ওজনে বিচার করিলে পক্ষপাতহীন বিচারকমাত্রেই বুঝিতে পারিবেন যে, যে সকল দোষ বিষ্ণুচরণকে পিশাচ করিয়াছে তাহা আমাদেরও অনেকের চরিত্রে অল্পবিস্তর বর্তমান। ঘটনাচক্রে পড়িলে আমরাও অনেকে ঠিক ওইরূপ পিশাচ হইয়া পড়িতাম। শান্ত অনুকূল পরিবেশে থাকিয়া আমরা প্রায়ই এই সত্যটা বিস্মৃত হই। সুখসুবিধাপূর্ণ জীবনযাত্রায় অভ্যস্ত থাকিয়া আমরা ভুলিয়া যাই যে আমরা ভিতরে ভিতরে পশু, বিপদে পড়িলে আমাদেরও পশুত্ব প্রকট হইয়া পড়ে। শুধু তাই নয়, এই আত্মবিস্মৃতির সময় আমরা প্রত্যেক মানুষের মধ্যে এমন কতকগুলি গুণও প্রত্যাশা করি যাহা স্বাভাবিকভাবে তাহার চরিত্রে বর্তমান্ নাই, যাহা আমাদের কল্পনারই সৃষ্টি। সুখের দিনে অধিকাংশ মানুষই ছদ্ম আচরণ দ্বারা আমাদের এই কল্পনাকে হৃষ্ট করে। দুঃখের সংঘাতে সেই ছদ্মবেশটা যখন খুলিয়া যায়, আসল পশুটা যখন নখদন্ত বিস্তার করিয়া আত্মপ্রকাশ করিয়া বসে, তখন আমরা শিহরিয়া মন্তব্য করি— উঃ, লোকটা কি ভয়ানক পিশাচ! পিশাচ আমরা অল্পবিস্তর সকলেই। কিন্তু মজা এই যে, যখনই কাহারও পিশাচত্ব প্রকট হইয়া পড়ে, অমনি আমরা সাধু বিচারক সাজিয়া তাহার বিচারে প্রবৃত্ত হই। তখন আমাদের মনে থাকে না যে বিচারক সাজিবার প্রচেষ্টার মধ্যেই খানিকটা পশুত্ব লুক্কায়িত আছে।

বিষ্ণুচরণের পরিচয় মোটেই অসাধারণ নয়। নিম্ন মধ্যবিত্ত ঘরের সন্তান সে। তাহার পিতা ভবনাথের ছোট মিষ্টান্নের দোকান ছিল একটি। সামান্য কিছু জমিও ছিল। আর ছিল বংশপ্রদীপের একমাত্র সলিতাটি—মাতৃহীন পুত্র বিষ্ণুচরণ। প্রথমত তিনি বিষ্ণুচরণকে স্থানীয় বিদ্যালয়ে ভরতি করিয়া দিয়াছিলেন। কিন্তু ইহা তিনি কোনও দিন আশা করেন নাই, যে তাঁহার পুত্র জজ বা ম্যাজিস্ট্রেট হইয়া তাঁহার দুঃখ-মোচন করিবে। আমড়াগাছে আমড়াই ফলিবে ইহাই তিনি জানিতেন, আম বা আঙুরের প্রত্যাশা তাঁহার ছিল না। সেইজন্য বাল্যকাল হইতেই তিনি বিষ্ণুচরণকে দোকানেও বসাইতেন, জমিতেও পাঠাইতেন। তিনি জানিতেন যে, অ্যালজ্যাব্রার অঙ্ক ঠিকমতো কষিতে না পারিল তেমন কিছু ক্ষতি হইবে না, হনলুলু কোথায় অথবা পানিপথের যুদ্ধ কোন্ তারিখে হইয়াছিল এসব তথ্য সঠিক না জানিলেও তাঁহার দোকানও চলিবে, জমিতে ফসলও ফলিবে, যদি দোকানে এবং জমিতে যথোচিত মনোনিবেশ করা যায়। তাই বাল্যকাল হইতেই তিনি বিষ্ণুচরণকে এই দুইটি বিষয়ে অবহিত হইতে উৎসাহ দিয়াছিলেন। বিষ্ণুচরণের দিক হইতেও উৎসাহের অভাব হয় নাই। সে নামেমাত্র স্কুলে যাইত, প্রায়ই ক্লাস-প্রমোশন পাইত না। কিন্তু এ যুগে (যে যুগকে পণ্ডিতগণ কলিযুগ আখ্যা দিয়াছেন) ন্যায়ের বিধান অনুসারে কয়টা লোকই বা চলে? ঘড়ির

মতো সূক্ষ্ম যন্ত্রও স্লো-ফার্স্ট হয়, নিক্তির কাঁটাও মাঝে মাঝে ভুল ওজন দেখায়। ভবনাথও লেখাপড়ায় অমনোযোগী পুত্রটির ক্লাস-প্রমোশনের একটা অবৈধ ব্যবস্থা করিয়াছিলেন। সুবিধাও হইয়াছিল। স্কুলের হেডমাস্টারমহাশয় নানা-কারণে ভবনাথের উপর প্রীত ছিলেন। ভবনাথ যে একজন উঁচুদরের মিষ্টান্নশিল্পী এ ধারণা তো তাঁহার ছিলই, ব্যক্তিহিসাবেও তাঁহাকে তিনি খাতির করিতেন। প্রায়ই বলিতেন, ভবনাথ লোকটি ভারী অমায়িক, ভারী সরল। তাহার বিনীত ভব্য আচরণ হেডমাস্টারকে মুগ্ধ করিয়াছিল। বিষ্ণুচরণ সম্পর্কে যে সকল কথা তিনি ভবনাথের মুখে শুনিয়াছিলেন তাহা তাঁহার নিকট যুক্তিযুক্ত বলিয়াও মনে হইয়াছিল। ভবনাথ হাতজোড় করিয়া একদিন বলিয়াছিলেন—"দেখুন হেডমাস্টারবাবু, বিষ্টুকে স্কুলে দিয়েছি বিয়ের সুবিধে হবে বলে। এটা আমি জানি চাষবাস করে আর দোকান চালিয়েই ওকে খেতে হবে। ডাক্তার, উকিল, হাকিম এসব হবার যোগ্যতা ওর নেই। তবে কি জানেন, ভদ্রলোকের ছেলে একেবারে গোমূর্খ হলে দেখতে শুনতেও খারাপ দেখায়, ভদ্রঘরে বিয়ে দেওয়াও শক্ত হয়। কারণ সব মেয়েরই বাপের আকাঙ্ক্ষা জামাইটা একটু লেখাপড়া জানা হোক। তাই আমার প্রার্থনা প্রমোশনটা ওকে দিয়ে দেবেন মাঝে মাঝে। আপনি বিদ্বান, বুদ্ধিমান লোক, আপনাকে অকপটেই সব নিবেদন করলাম। ম্যাট্রিকুলেশন ক্লাস পর্যন্ত ঠেলেঠুলে তুলে দিন ওকে। তারপর বিয়ে না হওয়া পর্যন্ত ওই ক্লাসেই থাক। বিয়ের সম্বন্ধ এলে বলতে পারব ম্যাট্রিক ক্লাসে পড়ছে। বুঝলেন না—"

হেডমাস্টারমহাশয় বুঝিলেন। প্রাজ্ঞ ব্যক্তি ছিলেন তিনি। তিনি জানিতেন যে শিক্ষাপ্রসারের হুজুকটা আধুনিক যুগের একটা বাতিকমাত্র। তাঁহার দৃঢ়ধারণা ছিল যে শত চেষ্টা করিয়াও সকলকে শিক্ষিত করা যায় না। আবার চেষ্টা না করিলেও, এমন কি বিরুদ্ধ শক্তিকে পরাভূত করিয়াও, কতকগুলি লোক শিক্ষিত হয়। তাঁহার এই ধারণার স্বপক্ষে উদাহরণও তিনি দেখাইতেন। বলিতেন যে সব জ্ঞান-তপস্বীর সাধনা যুগে যুগে মানবসভ্যতাকে অগ্রসর করিয়া দিয়াছে তাঁহাদের অধিকাংশই দরিদ্রের অথবা মধ্যবিত্ত গৃহস্থের সন্তান। তাঁহাদের মধ্যে অনেকের লেখাপড়া করিবার সুযোগসুবিধা ছিল না। অনেকে দুইবেলা পেট ভরিয়া খাইতে পর্যন্ত পাইতেন না, তবু তাঁহারা প্রকৃত শিক্ষালাভ করিয়াছেন। আর ধনীর ঘরের আদুরে নন্দদুলালেরা, যাহাদের সুখসুবিধার অন্ত নাই, তাহারা কিছুই করিতে পারিতেছে না। তাহারা নানারকম পোশাক ও বুলির নকল পেখম আস্ফালন করিয়া প্রকৃত ময়ূরদের বিব্রত করিতেছে মাত্র। এই ধারণার বশবর্তী হইয়া তিনি মনে করিতেন যে যাহার সত্যিই বিদ্যালাভ হইবে তাহার আগ্রহকে কোন কিছুই বাধা দিতে পারে না, আর যাহার সে আগ্রহ নাই তাহাকে বিদ্যা গিলাইয়াও বিদ্বান করা যাইবে না, বড় জোর সে একটা বুলি-কপচানো তোতাপাখি হইতে পারে। বহু বাধা সত্ত্বেও পাখি আকাশে ডানা মেলিবে, শত শিক্ষা দিলেও কেঁচো তাহা পারিবে না। কিন্তু বর্তমান যুগে ইহাই যখন নিয়ম যে সাপ, ব্যাং, কেঁচো, শামুক সকলকে এক গোয়ালে পুরিয়া একই শিক্ষা দিয়া পাখি করিবার চেষ্টা করা হোক এবং সে নিয়ম পরিবর্তন করিবার সাধ্যও যখন তাঁহার নাই তখন চুপ করিয়া দশটা পাঁচটা চাকরি করিয়া যাওয়া ছাড়া আর তিনি কি করিতে পারেন? ভবনাথের অতি সঙ্গত অনুরোধটি পালন না করারই বা কি হেতু থাকিতে পারে?

সুতরাং তিনি বিষ্ণুচরণকে "পুশ" করিতে লাগিলেন। কিন্তু বিষ্ণুচরণের যোগ্যতা এমনই

অসাধারণ ছিল যে, প্রায় কোন বিষয়েই সে পাস নম্বর সংগ্রহ করিতে পারিত না। হেডমাস্টারমহাশয়ের অনুরোধে পরীক্ষকরা তাহাকে "গ্রেস"ও দিতেন, তবু সব সময় কুলাইত না! তাই কোনও কোনও ক্লাসে তাহাকে একাধিক বৎসর আটকাইয়া পড়িতে হইয়াছিল। ইহাতে বিষ্ণুচরণের ভ্রূক্ষেপ ছিল না, কিন্তু ভবনাথ চিন্তিত হইয়া পড়িতেন। আশেপাশের গ্রাম হইতে দুই চারটি বিবাহের সম্বন্ধ আসিয়াছিল, কিন্তু বিষ্ণুচরণের বিদ্যার বহর দেখিয়া তাহারা পিছাইয়া গেল। এই সব দেখিয়া ভবনাথ মাঝে মাঝে দমিয়া যাইতেন। ভাবিতেন ছেলেটার কি তাহা হইলে বিবাহ হইবে না? যার তার সঙ্গে বিবাহ দেওয়া যায় না। একমাত্র ছেলে, ভদ্রবংশের কন্যা চাই। কিন্তু ভদ্রবংশীয় কন্যার পিতারা মূর্খ জামাই চান না। শিক্ষিত জামাই লাভ করিবার জন্য তাঁহারা ঋণগ্রস্ত হইতে প্রস্তুত কিন্তু বিনা পণেও মূর্খ জামাই তাঁহারা পছন্দ করেন না। ভবনাথ সেইজন্য মাঝে মাঝে ক্ষেপিয়া গিয়া পুত্রকে তাড়না করিতেন, হেডমাস্টারের বাড়ি নানাবিধ উপঢৌকন পাঠাইতেন। বিষ্ণুচরণও দুই চারিদিন বই খাতা লইয়া সাড়ম্বরে পাড়া মাতাইয়া পড়াশোনা করিত, কিন্তু শেষ পর্যন্ত আশানুরূপ ফল ফলিত না।

এই সব করিতে করিতে বিষ্ণুচরণের গোঁফ উঠিয়া গেল। আর একটা কাণ্ডও ঘটিল। বিষ্ণুচরণদের চাষের চাকর জামালুদ্দিন ইসলাম বিধান অনুসারে একসঙ্গে একাধিক বিবাহ করিবার সুযোগ পাইয়াছিল। অনেকগুলি পুত্র-কন্যা ছিল তাহার। তাহারাও বিষ্ণুচরণদের জমিতে মজুর খাটিত। জামালুদ্দিনের চতুর্থা কন্যা ফতিমার বয়স যখন মাত্র দশ বৎসর তখন হইতেই সে বাপের সঙ্গে মাঠে যাইত। ভবনাথের নির্দেশে বিষ্ণুকেও প্রত্যহ চাষের তদারক করিতে যাইতে হইত। নিয়তির অমোঘ চক্রান্তে এই ফতিমাকে বিষ্ণুচরণের একদিন ভাল লাগিয়া গেল। মেয়েটার চোখেমুখে কি যে মায়া মাখানো ছিল, তাহার হাসিতে, চাহনিতে, হাব-ভাবে, চলন-বলনে কি যে মাধুরী উচ্ছলিত হইত তাহার বিশদ বর্ণনা বিষ্ণুচরণই করিতে পারিত যদি সে কবি হইত। কিন্তু কাব্যরচনা করিবার ক্ষমতা তাহার ছিল না, সে কেবল মুগ্ধ হইয়া গেল। একটা জিনিস ভাবিয়া সে বিস্মিত হইয়া যাইত। ফতিমাকে সে ছেলেবেলা হইতেই চেনে, কিন্তু একটি বিশেষ দিনে, বিশেষ মুহূর্তে, বিশেষ পটভূমিকায় হঠাৎ যেন সে অনুভব করিল ফতিমা তাহার অত্যন্ত আপন। পটভূমিকাটাও নূতন নয়, দিগন্তবিস্তৃত মাঠে এরকম দৃশ্য প্রায়ই দেখা যায়। যতদূর দৃষ্টি চলে সবুজের পর সবুজ, কচি কচি ধানের চারার উপর পদ্মার হাওয়া ঢেউ তুলিতেছে, কয়েকটা গাংচিল চক্রাকারে উড়িতেছে, একটা বাঁশের ডগায় নীলকণ্ঠ বসিয়া আছে, সমুজ্জ্বল সূর্যকিরণে চতুর্দিক উদ্ভাসিত, সহসা ছায়া ঘনাইয়া আসিল। বিষ্ণুচরণ ঘাড় ফিরাইয়া দেখিল একটা কালো মেঘ আসিয়া সূর্যকে ঢাকিয়া ফেলিয়াছে। একটা কোমল স্নিগ্ধতায় চারিদিক ঢাকিয়া গেল, সবুজ ধানক্ষেতের রূপ বদলাইয়া যাইতেছে...আলের উপর দাঁড়াইয়া আছে ফতিমা, পরনে লাল ডুরে শাড়ি, মাথায় ঝাঁকড়া চুল হাওয়ায় উড়িতেছে, সুন্দর মুখখানি ফুলের মতো কোমল, বিষ্ণুচরণের মনে হইল—কি যে মনে হইল তাহা বিষ্ণুচরণও বলিতে পারিবে না—কিন্তু ফতিমা যে মুসলমানী একথা তাহার মনে একবারও জাগিল না। সে মুগ্ধনেত্রে খানিকক্ষণ চাহিয়া রহিল, তাহার পর ধমকাইয়া উঠিল।

"এই ফতি, কাজে ফাঁকি দেওয়া হচ্ছে, আমি বুঝি দেখতে পাচ্ছি না কিছু—"

ফতিমা একছুটে চলিয়া গেল।

সেইদিনই মাঠ হইতে ফিরিবার সময়, বিষ্ণু ফতিমাকে আড়ালে ডাকিয়া বলিল, "আজ সন্ধের পর দোকানে আসিস—"

"কেন?"

"আসিস না, এলে বলব।"

ফতিমার কালো চোখদুটি হাসিতে নাচিয়া উঠিল। সে যেন সব বুঝিতে পারিয়াছিল। সেদিন সন্ধ্যার সময় বিষ্ণুচরণ ফতিমাকে প্রথম যে প্রণয় উপহার দিল তাহা ফুল নয়, আতর নয়, কবিতা নয়, চুম্বনও নয়, দিল দুইটি রসগোল্লা, তাহাও দোকান হইতে চুরি করিয়া!

এইভাবেই শুরু হইল। সামাজিক বাধা না থাকিলে হয়তো সমাপ্তিটাও সুন্দর হইত। সামাজিক বাধা কিন্তু চিরকাল আছে, চিরকাল থাকিবে। সকলের সুখসুবিধার জন্য সমাজ। ব্যক্তিগত সুখদুঃখে বিচলিত হইয়া সমাজ আইন পরিবর্তন করে না। আইন-ভঙ্গকারীকে শাস্তি দিবার জন্য সমাজপতিরা সততই সশস্ত্র হইয়া থাকেন। অনেক সময় তাঁহারা উৎকোচের দ্বারা বশীভূতও হন। দেখা যায় যাঁহারা দরিদ্র অথবা প্রতিপত্তিহীন তাঁহারা গোপনতার আশ্রয় লইয়া থাকেন। ইহাই চিরাচরিত প্রথা। দরিদ্র বিষ্ণুচরণ সেই চিরাচরিত প্রথাই অনুসরণ করিতে লাগিল।

নগেন্দ্র-কুন্দনন্দিনীর কথা, প্রতাপ-শৈবলিনীর কাহিনী, পার্বতী-দেবদাসের গল্প আমাদের চিত্তকে বহুদিন হইতে বিগলিত করিতেছে, কিন্তু বিষ্ণুচরণ-ফতিমার ব্যাপারে যে আমাদের অন্তরে ক্রোধ ছাড়া আর কিছু উদ্রিক্ত হইবে না তাহা আমি জানি। কিন্তু তথাপি সত্যের অনুরোধে ঘটনাটা বলিতেই হইবে। কারণ বিষবৃক্ষের মূলই ওইখানে।

গোপনে গোপনে বিষ্ণুচরণের সহিত ফতিমার ঘনিষ্ঠতা বাড়িতে লাগিল। ঘনিষ্ঠতা বাড়িলেও সামাজিক ক্রিয়াকর্ম বাধা পাইল না। ফতিমার বাবা যথাকালে ফতিমার বিবাহ দিল, যথাকালে ফতিমা বিধবা হইল, যথাকালে সে আবার আর একজনের ঘরণী হইয়া চলিয়া গেল। ফতিমার দ্বিতীয় ভর্তা হামিদুল্লা মিঞা একটু বেশিরকম পুরুষ-প্রকৃতির লোক ছিলেন। ফতিমা ছাড়া আরও তিনটি নারীর পাণিপীড়ন তিনি করিয়াছিলেন। তাঁহার পৌরুষ এমনই উগ্র ছিল যে তাঁহাদের দাম্পত্যজীবনে থানা-পুলিশ, উকিল-আদালত প্রভৃতির অভ্যাগম মাঝে মাঝে নাকি অনিবার্য হইয়া উঠিত। ফতিমাকে প্রায়ই ক্ষতবিক্ষতদেহে পিতৃগৃহে পালিয়া আসিয়া আত্মরক্ষা করিতে হইত। শোনা যায় পত্নীদের শাসন করিবার জন্য হামিদুল্লা বিশেষ ফরমাশ দিয়া একটি হান্টার প্রস্তুত করাইয়াছিলেন। চামড়া এবং লোহার তারের সম্মিলনে প্রস্তুত হান্টারটি একবার অঙ্গ-স্পর্শ করিলে খানিকটা মাংস না লইয়া উঠিত না। উক্ত অস্ত্র দ্বারা কিন্তু হামিদুল্লা তাঁহার তৃতীয়া পত্নী হাসিনাকে সম্যকরূপে শাসন করিতে পারেন নাই। ক্রোধান্ধ হইয়া একদিন তাহাকে রামদা দিয়া কাটিয়াই ফেলিয়াছিলেন। ফলে তাঁহার ফাঁসি হইয়া গেল। হামিদুল্লার যেদিন ফাঁসি হয় বিষ্ণুচরণ সেদিন নাকি গোপনে স্থানীয় পীরের নিকট পাঁচ পয়সার সিন্নি দিয়া আসিয়াছিল। কারণ এত সত্ত্বেও ফতিমার প্রতি তাহার প্রেম এতটুকু মলিন হয় নাই। ফতিমা যখন দ্বিতীয়বার বিধবা হইয়া ফিরিয়া আসিল তখন তাহার বয়স কুড়ি বছর। বিষ্ণুচরণের পঁচিশ। এই সময়েই পার্শ্ববর্তী হিন্দু জমিদারটির সম্বন্ধে সে সম্পূর্ণরূপে সচেতন হইয়া উঠিল। একটু রাগ আগে হইতেই ছিল। কারণ উক্ত জমিদার-

কন্যা চন্দ্রলেখার সহিত ভবনাথ তাঁহার বিবাহের সম্বন্ধ করিয়াছিলেন। মূর্খ বিষ্ণুচরণের সহিত নিজ কন্যার বিবাহ দিতে জমিদারবাবু রাজি তো হননই নাই, উপরন্তু তিনি (এবং তাঁহার কন্যাও) বিষ্ণুকে চন্দ্রলোলুপ উদ্বাহু বামন বলিয়া পরিহাস করিয়াছিলেন। এই অপমানজনিত ক্রোধটা তাহার অন্তরে তুষাগ্নির মতো ধোঁয়াইতেছিল, ফতিমার মুখে সব কথা শুনিয়া তাহা দাউ দাউ করিয়া জ্বলিয়া উঠিল। উক্ত জমিদারবাবুই নাকি হাসিনার মৃত্যুর আসল কারণ, গহনার লোভ দেখাইয়া সত্যই নাকি লোকটা হাসিনাকে সৎপথ-ভ্রষ্টা করিয়াছিল! ফতিমাকেও সে প্রলুব্ধ করিতে ছাড়ে নাই। সমস্ত শুনিয়া বিষ্ণুচরণ গুম হইয়া রহিল। শপথ করিল যেমন করিয়া হোক সে একদিন প্রতিশোধ লইবেই।

ফতিমাকে তৃতীয়বার ঘরণী করিলেন মুন্সীগঞ্জের নিয়ামত আলী।। বৃদ্ধ নিয়ামত সজ্জন ছিলেন। সঙ্গতিসম্পন্নও ছিলেন। একটিমাত্র বিবাহ করিয়াছিলেন। উপযুক্ত দুইটি পুত্রও তাঁহার ছিল। সুখেই দিন কাটিতেছিল, কিন্তু সহসা জীবন-সন্ধ্যায় জীবন-সঙ্গিনীকে হারাইয়া তিনি বিব্রত হইয়া পড়িলেন। এই বিব্রত ভাবটা কাটাইয়া উঠিবার জন্যই ফতিমাকে তিনি খুঁজিয়া বাহির করিলেন। পুত্ররা বাধা দিল না। জ্যেষ্ঠপুত্র রহমনের বাধা দিবার সুযোগই ছিল না, কারণ সে ছিল জেলে। কনিষ্ঠ পুত্র রমজান আপত্তি করিল না, কারণ তাহার বিবি পত্নীহীন নিয়ামতকে একা সামলাইতে পারিতেছিল না। তাঁহার বদনা, পিকদানী আগাইয়া দেওয়া, লুঙ্গী, গামছা ঠিক রাখা, পাঁচ ওক্ত নমাজের জন্য সতরঞ্চি বিছাইয়া দেওয়া, তাঁহার জন্য ঘন ঘন তামাক সাজা, তাঁহার শয়ন-ভোজনের সর্ববিধ তদারক-তদ্বির করা অর্থাৎ যে সকল কর্তব্য নিয়ামত-গৃহিণী করিতেন তাহার সবটাই স্ত্রী জেবউন্নিসার ঘাড়ে পড়িয়া গিয়াছিল। তাহার অল্প বয়স, ষোল বৎসরও পুরা হয় নাই, তবু বেচারি যথাসাধ্য সব কাজই হাসিমুখে করিত, কিন্তু নিয়ামত আলীকে কিছুতেই সন্তুষ্ট করিতে পারিত না। নিয়ামত সর্বদাই হা-হুতাশ করিয়া বলিতেন, আহা, রহমনের যদি জেল না হইত তাহা হইলে আসগর মিঞার ভগ্নীর সহিত তাহার বিবাহ দিতেন, মেয়েটি রূপে, গুণে অসামান্যা, সে পুত্রবধূ হইয়া আসিলে এত কষ্ট পাইতে হইত না। জেবউন্নিসার অপটুতাকে কেন্দ্র করিয়া বাড়িতে অহোরাত্র একটা অশান্তির ঝড় বহিত। সুতরাং পিতা পুনরায় বিবাহ করিবেন মনস্থ করিয়াছেন জানিয়া রমজান স্বস্তির নিঃশ্বাসই ফেলিল। ফতিমার সহিত নিয়ামতের বিবাহ হইয়া গেলে কিছুদিন পরে সে আলাদা ঘরও বাঁধিল।

বিষ্ণুচরণের জীবনধারাও এই সময় গতিপরিবর্তন করিল। স্কুলের হেডমাস্টারমহাশয় নিজের কথা রাখিয়াছিলেন। বিষ্ণুচরণকে ম্যাট্রিকুলেশনের দ্বার পর্যন্ত তিনি পৌঁছাইয়া দিয়াছিলেন। বিষ্ণুচরণ বার দুই ম্যাট্রিকুলেশন পরীক্ষা দিবার সুযোগ পাইয়াছিল। আরও কয়েকবার হইতে পাইত কিন্তু হেডমাস্টারমহাশয় হঠাৎ একদিন অন্তিম নিঃশ্বাস ত্যাগ করিয়া সরিয়া পড়িলেন। তাঁহার স্থানে বর্ধমান হইতে বেঁটেগোছের যে ভদ্রলোকটি নিযুক্ত হইলেন, তিনি অন্য ভাবের ভাবুক। স্বল্পভাষী, কড়াপ্রকৃতি। তিনি একদিন ভবনাথকে ডাকিয়া বলিলেন, "আপনার ছেলেকে আর মিছিমিছি স্কুলে রেখেছেন কেন? ও আর ম্যাট্রিক পাস করতে পারবে না।"

ভবনাথ হাত কচলাইতে কচলাইতে সবিনয়ে বলিলেন,

"তাতো বুঝতেই পারছি, কিন্তু কি করি বলুন।"

"পুরোপুরি ব্যবসাতেই ওকে লাগিয়ে দিন।"

"তাই দেব, বিয়েটা যতদিন না হয় ততদিন স্কুলের খাতায় নামটা থাক, আমি চেষ্টা করছি খুব। বিয়েটা হয়ে গেলেই ওকে ছাড়িয়ে নেব। ছেলে পড়ছে জানলে বিয়ের সুবিধা হবে এইটুকু দয়া আপনি করুন।"

স্বল্পভাষী হেডমাস্টার তখন আর বিশেষ কিছু বলিলেন না। কিন্তু তাঁহার মুখভাব দেখিয়া ভবনাথ বুঝিলেন সুবিধা হইবে না। সেইদিনই সন্ধ্যার সময় প্রচুর মিষ্টান্ন উপঢৌকন লইয়া পুনরায় তাঁহার সহিত সাক্ষাৎ করিলেন। কড়াপ্রকৃতির সুশীল নাগ এবার ধমকাইয়া উঠিলেন।

"আমি কি দারোগা, না রেলের বাবু যে আপনি ঘুষ দিয়ে কাজ উদ্ধার করতে এসেছেন?"

ভবনাথ মাথা হেঁট করিয়া রহিলেন কিছুক্ষণ। তাহার পর সবিনয়ে উত্তর দিলেন, "আগের হেডমাস্টারবাবু আমার হাতের তৈরি মিষ্টি পছন্দ করতেন কিনা, তাই—"

"না, আমি ওসব পছন্দ করি না। আপনার ছেলেকেও আমি আর স্কুলে রাখতে পারব না। শুনছি স্কুলের প্রতিটি ছাত্রকে ও সিগারেট খাওয়াতে শিখিয়েছে—" ভবনাথ সবই জানিতেন। করজোড়ে বলিলেন, "ওকে আমি স্কুলে যেতে দেব না, খাতায় নামটা কেবল রাখুন। আদেশ করেন তো একবছরের মাইনে আমি অগ্রিম জমা করে দিচ্ছি। ওর বিয়েটা কোনরকমে দিয়ে দিতে পারলেই আমি নিশ্চিন্ত হই।"

ইহা শুনিয়া সুশীল নাগের হঠাৎ প্রমথ ঘোষের কথা মনে পড়িয়া গেল। তাঁহার বাল্যবন্ধু প্রমথ ঘোষ অনেকগুলি কন্যা লইয়া বিব্রত। তাহার একটা মেয়ের সহিত বিষ্ণুর সম্বন্ধ করিলে কেমন হয়! পাত্র হিসাবে ছোকরা নিতান্ত নিন্দনীয় নয়। ঘরে খাইবার, পরিবার সঙ্গতি আছে, স্বাস্থ্যও ভাল। লেখাপড়ায় ভাল নয় অবশ্য, কিন্তু তাহাতে ক্ষতি কি। উপার্জন করিবার জন্যই তো লেখাপড়া। প্রমথকে পত্র লিখলে হয়তো সে রাজি হইয়া যাইবে। ভবনাথ করজোড়ে দাঁড়াইয়াছিলেন। তাঁহার দিকে চাহিয়া সুশীল নাগের হাসি পাইল, একটু দুঃখও হইল। শ্রদ্ধাও হইল একটু। পুত্র ভাল নয়, কিন্তু পিতাটি কর্তব্যপরায়ণ।

"পশ্চিমবঙ্গে যদি বিয়ে দেন, আপনার ছেলের সম্বন্ধ করি একটা। আমারই এক বন্ধুর মেয়ে আছে অনেকগুলি, আপনাদের পালটি ঘরও।"

"হ্যাঁ, হ্যাঁ, কোনও আপত্তি নেই আমার। সদ্বংশের মেয়ে হলেই হল। আর আপনার বন্ধু যখন—তখন আর কথা কি। নিশ্চয়ই ভাল লোক হবেন। দূরের মেয়েই আনতে হবে। কারণ এখানে সবাই ভাংচি দিচ্ছে—"

"বেশ তা হলে চেষ্টা করি?"

"করুন।"

ভবনাথ নমস্কার করিয়া চলিয়া যাইতেছিলেন। সুশীল নাগ ডাকিয়া বলিলেন, "মিষ্টিগুলো নিয়ে যান। বিয়েটা যদি লাগাতে পারি তখন মিষ্টি খাওয়া যাবে—"

সুশীল নাগের চোখের দিকে চাহিয়া ভবনাথ আর আপত্তি করিতে পারিলেন না।

বলিলেন, "বেশ, আপনার আদেশই শিরোধার্য করছি। বিয়ের কথাটা কিন্তু গোপন রাখবেন।"

"রাখব।"

পরদিনই নাগমহাশয় বন্ধু প্রমথ ঘোষকে পত্র দিলেন।

এদিকে বিষ্ণুচরণ আর এক কাণ্ড করিয়াছিল। সে মুন্সীগঞ্জে গিয়া নিয়ামত আলীর সহিত ভাব জমাইয়া আসিয়াছিল। অজুহাতের অভাব হয় নাই। বলিয়াছিল তাহাদের গ্রামের মেয়ে ফতিমা যখন নিয়ামত আলীর ঘরণী, তখন নিয়ামত আলী তো আপন লোক। প্রয়োজন হইলে সে নিয়ামত আলীকে পাটের কারবারে সাহায্য করিবে, কারণ অনেক পাট-চাষীর সহিত তাহার আলাপ আছে, নিজেরও জমিতে কিছু কিছু পাট হয়। সস্তায় পাট কিনিয়া দিবার ব্যবস্থা সে অনায়াসেই করিয়া দিতে পারে। বলা বাহুল্য, নিয়ামত আলীকে পাটের ব্যবসায়ে সাহায্য করিবার জন্য সে যায় নাই, গিয়াছিল কোন ছুতায় ফতিমাকে দেখিবে বলিয়া। বৃদ্ধ নিয়ামত কিন্তু পাটের ব্যবসাটার উপরই জোর দিলেন বেশি এবং বিষ্ণুচরণের এই সহৃদয় মনোবৃত্তিকে খোদার একটা বিশেষ করুণা বলিয়া গণ্য করিলেন। কারণ কনিষ্ঠপুত্র রমজান পৃথক হইয়া যাওয়াতে তিনি বিপন্ন হইয়া পড়িয়াছিলেন। বার্ধক্যনিবন্ধন ব্যবসাব জন্য দৌড়ঝাঁপ করিবার শক্তি তাঁহার ছিল না, রমজানই সব কিছু করিত। কিন্তু সে পৃথক হইয়া অন্য ব্যবসায়ে মনোনিবেশ করিয়াছিল। একটি মনোহারী দোকান খুলিয়া তাহাতেই সমস্ত শক্তি নিয়োগ করিতেছিল। পত্নীর প্ররোচনাতেই যে সে এভাবে নাচিয়া বেড়াইতেছে বৃদ্ধ নিয়ামত তাহা বুঝিতেছিলেন। কিছুদিন পরেই যে তাহার চৈতন্য হইবে তাহাও তিনি জানিতেন, কিন্তু ব্যাপারটার আকস্মিকতায় তিনি একটু চিন্তিত হইয়া পড়িয়াছিলেন। বিষ্ণুচরণের আত্মীয়সুলভ মনোভাবে তাই তিনি প্রীত হইলেন এবং বলিলেন, "বেশ, তুমি পাট যোগাড় কর, আমি টাকা দেব। তোমার যাতে দু'পয়সা থাকে তা-ও দেখব। ঘরের ছেলের মতো তুমি যখন খুশি এস—"

বিষ্ণুচরণ ইহাই চাহিয়াছিলেন। নিয়ামত আলীর সহিত সে পাটের ব্যবসায়ে লিপ্ত হইয়া পড়িল। ভবনাথও পুত্রের উপার্জন প্রচেষ্টায় বাধা দেওয়া সুযুক্তি মনে করিলেন না। তিনি ইহা নিঃসংশয়ে বুঝিয়াছিলেন যে ছেলেকে আর স্কুলে রাখা যাইবে না। হেডমাস্টার যেরূপ কড়া লোক, নামটাও হয়তো তিনি কাটিয়া দিবেন। পাটের ব্যবসা করিয়া সে যদি কিছু রোজগার করিতে পারে ভালই।

এইভাবেই মাস দুই কাটিয়া গেল। ফতিমার সান্নিধ্যে আসিয়া বিষ্ণুচরণের স্বপ্ন যখন রঙিন হইতে রঙিনতর হইয়া উঠিতেছিল, তখন হঠাৎ ভবনাথের একরঙা স্বপ্নটা সফল হইয়া গেল। নাগমহাশয়ের বন্ধু প্রমথবাবু একদিন সশরীরে আসিয়া হাজির হইয়া গেলেন। বিষ্ণুচরণকে দেখিয়া এবং ভবনাথের সহিত আলাপ করিয়া তিনি আনন্দলাভও করিলেন। ভবনাথকে সানুনয়ে অনুরোধ করিতে লাগিলেন তাঁহার কন্যা শিবানীকে দেখিয়া আসিবার জন্য। অর্থাৎ বিবাহ-ব্যাপারে যাহা যাহা ঘটা উচিত তাহা তাহা ঘটিয়া অবশেষে বিষ্ণুর সহিত শিবানীর একদিন বিবাহ হইয়া গেল। রোমান্টিক উপন্যাসের নায়করা সাধারণতঃ যাহা করিয়া থাকে, বিষ্ণুচরণ তাহার কিছুই করিল না। পিতার সম্মুখে দণ্ডায়মান হইয়া হৃদয়-বিদারক বক্তৃতাও দিল না, আত্মহত্যা করিবারও চেষ্টা করিল না। ভালো ছেলের মতো টোপরটা মাথায় দিয়া বিবাহ করিয়া আসিল।

বিষ্ণুচরণের জীবনের আদর্শটা বাল্যকাল হইতেই বাস্তবধর্মী। যাহা অনিবার্য, তাহার

বিরুদ্ধে অনর্থক বিদ্রোহ করিয়া সে শক্তি বা কাল-ক্ষয় করিত না। ফতিমা যে কিছুতেই তাহার পত্নীর স্থান গ্রহণ করিতে পারে না এ সহজবুদ্ধি তাহার ছিল। পিতার পছন্দ অনুসারে আর একটি বালিকার পাণিপীড়ন করিয়া তাহাকে আর পাঁচজনের মতো সংসার করিতে হইবে ইহাও সে জানিত। সুতরাং অসম্ভবকে আয়ত্তাধীন করিবার হাস্যকর প্রয়াস না করিয়া সে নির্ব্বিবাদে বিবাহটি করিয়া আসিল। শিবানীকে তাহার মন্দও লাগিল না। ডাগরডোগর লাজুক কিশোরীটিকে ভালই লাগিল তাহার। ফতিমা অবশ্য গোপনে মাঝে মাঝে তাহাকে পরিহাস করিত, তাহার দুই একটা শ্লেষোক্তির মধ্যে ঈষৎ খোঁচাও যে না থাকিত তাহা নয়, কিন্তু মোটের উপর সে-ও অসন্তুষ্ট হয় নাই। সেও একদিন ঘটা করিয়া আসিয়া শিবানীকে শাড়ী, সিন্দুর উপহার দিয়া গেল। সবদিক দিয়াই ব্যাপারটা বেশ সুসম্পন্ন হইল। কোথাও কোন বেসুর বাজিল না। সর্বাপেক্ষা খুশি হইয়াছিলেন ভবনাথ। পুত্রের বিবাহ দিয়া তিনি যেন চরিতার্থ হইয়াছিলেন। ইহার কিছুদিন পরে যাহা ঘটিল তাহাতে মনে হয় এই সাংসারিক কর্তব্যটুকু অসম্পূর্ণ ছিল বলিয়া ভবনাথ সংসারত্যাগ করিতে পারিতেছিলেন না। বিবাহের কিছুদিন পরে বিষ্ণুচরণকে বিষয়ের সমস্ত খুঁটিনাটি বুঝাইয়া দিয়া, শিবানীর হস্তে ভাণ্ডারের চাবিটি সমর্পণ করিয়া তিনি তীর্থে চলিয়া গেলেন। সঙ্গে লইলেন মাত্র একশ'টি টাকা। কিছুকাল পরে কাশী হইতে তাঁহার একটি পত্র আসিয়াছিল, তিনি আরও পঞ্চাশটি টাকা পাঠাইতে লিখিয়াছিলেন। মাস ছয়েক পরে বৃন্দাবন হইতে আর একটি পত্র আসে, তাহাতে টাকা পাঠাইবার কথা ছিল না। শিবানীর অনুরোধে বিষ্ণুচরণ তবু একশত টাকা পাঠাইয়াছিলেন। কিন্তু মনিঅর্ডার ফিরিয়া আসিল। চিন্তিত বিষ্ণুচরণ চিঠি লিখিল, টেলিগ্রাফ করিল, কিন্তু কোন জবাব আর আসিল না।

বিষ্ণুচরণ কুপুত্র হইতে পারে কিন্তু পিতার অন্তর্ধানে সে অবিচলিত থাকিতে পারিল না। কর্তব্যনির্ধারণ করিবার জন্য সে হেডমাস্টারমহাশয়ের নিকটে গেল। নাগমহাশয় পরামর্শ দিলেন চিঠিপত্র লিখিয়া যখন কোন ফল হইতেছে না তখন নিজে গিয়া খোঁজখবর করা উচিত। বিষ্ণুচরণ অবিলম্বে বাহির হইয়া পড়িল। কাশী গেল, বৃন্দাবনেও গেল। বৃন্দাবনে যে ঠিকানায় সে পিতাকে শেষবার টাকা পাঠাইয়াছিল এবং যে যে টাকা তিনি লইয়াছিলেন সেই ঠিকানায় গিয়া সে শুনিল যে ভবনাথ নাকি একদল তীর্থযাত্রীদের সহিত কেদারবদরির উদ্দেশ্যে যাত্রা করিয়াছিলেন। ইহার বেশি কোনও খবর কেহ বলিতে পারিল না। দিল্লী, আগ্রা প্রভৃতির দ্রষ্টব্য দৃশ্য বা হর্ম্যগুলি দেখিয়া বিষ্ণুচরণ কিছুদিন পরে ফিরিয়া আসিল। নাগমহাশয় পুনরায় পরামর্শ দিলেন, "খবরের কাগজে বিজ্ঞাপন দাও, পুলিশেও একটা খবর জানিয়ে রাখ।" বিষ্ণুচরণ তাহাই করিল। দেখিতে দেখিতে দুইটি বৎসর কাটিয়া গেল। কিন্তু নিরুদ্দিষ্ট ভাবনাথ আর কাহারও নাগালের মধ্যে ধরা দিলেন না। তখন স্বভাবতঃই সকলে অনুমান করিতে লাগিলেন, ভবনাথ সম্ভবতঃ ভবলীলা সম্বরণ করিয়াছেন। হিতৈষীর দল প্রথামতো তাহাকে উপদেশ দিলেন যে, দশ বৎসর পর্যন্ত অপেক্ষা করিয়া তবে যেন সে শ্রাদ্ধাদি করে। বিষ্ণুচরণ হয়তো হিতৈষীদের উপদেশ অমান্য করিত না। কিন্তু দশ বৎসরের মধ্যে রাজনৈতিক রথচক্র এত দ্রুতবেগে আবর্তিত হইয়া এমন অতর্কিতভাবে বিষ্ণুচরণের ঘাড়ে আসিয়া পড়িল যে, শ্রাদ্ধ করিবার অবকাশই সে পাইল না। যখন পাইল তখন ব্যাপারটা বেশ জটিল হইয়া গিয়াছে। মুসলমান পুত্র কি হিন্দুমতে হিন্দু পিতার শ্রাদ্ধ করিতে

পারে? মুসলমানী মতে করিলে হিন্দু পিতার আত্মা কি তৃপ্ত হইবে? জমিরুদ্দিনে রূপান্তরিত বিষ্ণুচরণ কিছুই ঠিক করিতে না পারিয়া অবশেষে চিন্তাই ছাড়িয়া দিল। নাগমহাশয় বাঁচিয়া থাকিলে হয়তো একটা সৎপরামর্শ দিতেন। কিন্তু তিনি বাঁচিয়া ছিলেন না, রায়টে মারা গিয়েছিলেন।

বিষ্ণুচরণের জমিরুদ্দিনে রূপান্তরিত হইবার কাহিনী আরও একটু বিশদ করিয়া বলিতে হইবে। না বলিলে শুধু যে তাহার প্রতি অবিচার করা হইবে তাহা নহে, গল্পটাই ভাল কবিয়া বলা হইবে না।

শিবানীকে বিবাহ করিয়া বিষ্ণুচরণ অসুখী হয় নাই। ফতিমার স্মৃতি যে তাহার দাম্পত্য-জীবনকে ম্লান করিয়াছিল এ কথাও সত্য নহে। তবে এ কথাও সত্য যে শিবানীকে পাইয়া সে ফতিমাকে ভোলে নাই। মোটেই না। নিয়ামত আলীর সহিত হৃদ্যতা এবং ব্যবসায় সম্পর্কে উত্তরোত্তর বর্ধিতই হইতেছিল। ফতিমাকে সে প্রায়ই দেখিতে পাইত। ফতিমাকে দেখিলে তাহার সমস্ত হৃদয় এমন একটা মধুর রসে পরিপূর্ণ হইয়া উঠিত যাহা অবর্ণনীয়। একটু ক্ষোভও হইত। মনে হইত যে জীবনটা ব্যর্থই হইয়া গিয়েছে, আনন্দলোকের দ্বার আর খুলিবে না। শিবানীকে লইয়া সে যে সংসার পাতিয়াছে তাহাতে কোন অশান্তি নাই, পাঁচজনের দৃষ্টিতে তাহা সুখের সংসার, কিন্তু তাহাতে কিসের যেন একটু অভাব আছে। সেটা ঠিক যে কি তাহাও বিষ্ণুচরণ বুঝিতে পারিত না। তাহার কেবল মাঝে মাঝে মনে হইত শিবানীকে কেন্দ্র করিয়া তাহার গৃহস্থালী হয়তো আরও শ্রীমণ্ডিত হইয়া উঠিবে, মিষ্টান্নের দোকান হয়তো আরও উন্নতি করিবে, পাটের ব্যবসায় আরও ফলাও হইবে কিন্তু প্রথম যৌবনে ফতিমাকে দেখিয়া যে রং তাহার কল্পনাকে রঞ্জিত করিয়াছিল, সে রং আর তাহার জীবনে লাগিবে না। আকাশের রামধনুর মতো আকাশে ফুটিয়া তাহা আকাশেই মিলাইয়া গিয়াছে। দূর হইতে যে অমৃতলোকের আভাস সে পাইয়াছিল—সমাজ প্রতিকূল না হইলে যেখানে সে অনায়াসে পৌঁছিতে পারিত—সে অমৃতলোক চিরকালের মতো অন্তর্হিত হইয়াছে। এখন প্রত্যহ দোকানে বসা, চাষের ব্যবস্থা করা, পাট কিনিতে যাওয়া, হাটবাজাবে ঘোরা, শিবানীকে লইয়া সংসারধর্ম করা—এই বৈচিত্র্যহীন একরঙা জীবনের চক্রাকার আবর্তনই আমরণ চলিতে থাকিবে। অনাস্বাদিতপূর্ব মাধুর্য অপ্রত্যাশিতভাবে আসিয়া কল্পনাকে আর আবিষ্ট করিবে না। ফতিমাকে যখনই দেখিত, এই সব কথা অস্পষ্টভাবে তাহার মনে হইত, জাতিভেদের বিরুদ্ধে নানা যুক্তিও তাহার মনে জাগিত, কিন্তু তাহাও অস্পষ্টভাবে। স্পষ্টভাবে জাগিবার মতো শিক্ষা তাহার ছিল না।

ঠিক এই সময়ে একটা অপ্রত্যাশিত আলোর ঝলক তাহার একঘেয়ে জীবনকে উজ্জ্বল করিয়া তুলিল কয়েকদিনের জন্য। পার্শ্ববর্তী গ্রামের চন্দ্রলেখা নাম্নী ধনী জমিদার-কন্যাটি কলিকাতায় হোস্টেলে থাকিয়া পড়াশোনা করিত। সে সহসা একদিন গ্রামে হাজির হইল। তাহার টাইট-করিয়া পরা জামা-কাপড়, তাহার লীলায়িত গতিভঙ্গি, তাহার চঞ্চল নয়নের চটুল চাহনি, তাহার নিটোল যৌবন, সমস্ত গ্রামের আবহাওয়াকে মদির করিয়া তুলিল। অনেক যুবকই মুগ্ধ হইল, বিষ্ণুচরণও হইল। তাহার মোহের সহিত একটু ক্ষোভও মিশিল। মনে পড়িল এই চন্দ্রলেখার সহিতই ভবনাথ তাহার বিবাহের সম্বন্ধ করিয়াছিলেন। উত্তরে চন্দ্রলেখার পিতা —

ওই দাম্ভিক জমিদারটা—পারিষদদের নিকট যাহা বলিয়াছিলেন তাহাও বিষ্ণুচরণের মনে পড়িল। তিনি বলিয়াছিলেন, বামন উদ্বাহু হইয়া চাঁদ ধরিবার চেষ্টা করে এটা কবিদের অলীক কল্পনা বলিয়াই তাঁহার বিশ্বাস ছিল, কিন্তু ভবনাথের প্রস্তাব শুনিয়া তাঁহার সে ভ্রম ভাঙিয়া গিয়াছে। এই উক্তি বিষ্ণুচরণের মর্মে যে ক্ষত সৃজন করিয়াছিল তাহা যেন সহসা আবার জ্বালা করিয়া উঠিল। চন্দ্রলেখাকে দেখিতে পাইলেই সে তাহার দিকে প্রলুব্ধনয়নে চাহিয়া থাকিত। কিন্তু ওই পর্যন্ত। আর বেশিদূর অগ্রসর হইবার সাহস তাহার ছিল না, সে কল্পনাও সে করে নাই। কিন্তু এ কথাও ঠিক, এই সময়ে নবোদ্ভিন্নযৌবনা চন্দ্রলেখা যদি তাহার নয়ন-পথ-বর্তিনী না হইত তাহা হইলে বিষ্ণুচরণ জমিরুদ্দিনে রূপান্তরিত হইত কিনা সন্দেহ।

ইহার কিছুদিন পরে আর একটি ঘটনাও ঘটিল। নিয়ামত আলীর জ্যেষ্ঠপুত্র রহমন জেল হইতে ছাড়া পাইয়া ফিরিয়া আসিল। সে ছিল আলিপুর জেলে। এই আলিপুর জেলে বিধুভূষণের সহিত তাহার আলাপ হয়। শুধু মৌখিক আলাপ নয়, অন্তরের যোগাযোগও ঘটিয়াছিল। পুলিশের খাতায় রহমনকে গুণ্ডা বলিয়া অভিহিত করা হইলেও প্রকৃতপক্ষে সে ছিল একজন বীর। সে অন্যায় সহ্য করিতে পারিত না, ন্যায়ের মর্যাদা রক্ষা করিবার জন্যই একাধিকবার সে আইনের গণ্ডী লঙ্ঘন করিয়াছিল। সুতরাং চট্টগ্রাম-অস্ত্রাগার-লুণ্ঠনকারী একজন বীরকে স্বচক্ষে দেখিয়া সে অবাক হইয়া গেল এবং তাহার সান্নিধ্য-লাভ করিয়া নিজেকে ধন্য মনে করিল। বিধুভূষণ যেদিন জেল হইতে ছাড়া পাইয়া চলিয়া আসেন সেদিন রহমান অশ্রু-বিসর্জন পর্যন্ত করিয়াছিল। জেল হইতে ফিরিয়া আসিয়া রহমন পিতার পাটের ব্যবসায়ে যোগদান করিল। নিয়ামত আলী বৃদ্ধ হইয়া পড়িয়াছিলেন, পুত্রের হস্তে ব্যবসায় সমর্পণ করিয়া তিনি নিশ্চিন্ত হইলেন। এই সূত্রে বিষ্ণুচরণের সহিতও তাহার ঘনিষ্ঠতা হইল। ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া হইয়া এই সময় রমজানও মারা গেল হঠাৎ। বৃদ্ধ নিয়ামত আলী পুত্রশোক সহ্য করিতে পারিলেন না, একদিন সন্ন্যাসরোগাক্রান্ত হইয়া তিনিও মর্ত্যলোক ত্যাগ করিলেন। রহমান রমজানের বিধবাপত্নী জেবউন্নিসাকে বিবাহ করিয়া ফেলিল। এই সব নানা ঝঞ্ঝাটে বিধুভূষণের কথাটা তাহার মনে তত স্পষ্টভাবে জাগরূক থাকিতে পাইল না। কিন্তু বিধুভূষণকে সে যে ভুলিয়া যায় নাই তাহার প্রমাণ পাওয়া গেল যখন ঢাকার পথে সহসা তাহাকে একদিন সে দেখিতে পাইল। আনন্দে উচ্ছ্বসিত হইয়া উঠিল সে। বিধুভূষণ পাটের ব্যবসা উপলক্ষেই ঢাকায় আসিয়াছিলেন। তিনি জানিতেনও না যে রহমন একজন পাটের কারবারী। আকস্মিকভাবে যোগাযোগ ঘটিল এবং ক্রমশঃ তাহা মণিকাঞ্চন-জাতীয় হইয়া উঠিল। এই রহমনই বিধুভূষণের সহিত বিষ্ণুচরণের পরিচয় করাইয়া দিয়াছিল। এই পরিচয় কালক্রমে ঘনিষ্ঠ আত্মীয়তাতে পরিণতিলাভ করিল। পাটের ব্যবসায় জমিয়া উঠিতে দেরি হইল না। বিধুভূষণ এই সময়ে প্রচুর অর্থ উপার্জন করিলেন। বিষ্ণুচরণও করিল।

ঠিক সেই সময়েই বিষ্ণুচরণ-চরিত্রে আর একটি জিনিসও মাথা চাড়া দিতেছিল ক্রমশঃ। লোভ। অর্থলোভ। অগ্নি যখন ভস্মাচ্ছাদিত থাকিয়া ম্রিয়মাণ থাকেন তখন তাঁহার জ্যোতির্ময় রূপটা লোকের চোখে পড়ে না। কিন্তু একবার যদি তাঁহাকে জাগাইয়া দিয়া ঘৃতাহুতি দেওয়া যায়, অমনি তাঁহার শিখা লেলিহান হইয়া ওঠে, সাধারণ লোকের চোখ ধাঁধিয়া যায়। অনেকের জীবনেই এ ঘটনা ঘটিয়াছে। বিষ্ণুচরণের জীবনেও ঘটিল। অগ্নির জ্যোতির্ময় রূপে মুগ্ধ হইয়া সে ক্রমাগত ঘৃতসংগ্রহে মন দিল। সে যখন সাধারণ গৃহস্থঘরের ছেলে ছিল, যখন

সামান্য একটা ছিটের জামা বা নূতন জুতা তাহার মনে স্বর্গসুখ আনয়ন করিত, তখন লোভের প্রচণ্ড প্রভাব তাহার চিত্তকে আচ্ছন্ন করে নাই। অর্থের প্রয়োজন সে অনুভব করিত, অর্থাভাবে কষ্ট পাইত, অর্থলাভ করিতে পারিলে আনন্দিতও হইত, কিন্তু অর্থের লোভে ক্লিষ্ট হইয়া সে কখনও বিনিদ্র রজনী যাপন করে নাই, অপরের বিপুল বিভব দেখিয়া তাহার চিত্ত কখনও পীড়িত হয় নাই। এ সব হইতে শুরু করিল যখন প্রয়োজনের অধিক অর্থ তাহার হাতে আসিয়া জমিতে লাগিল। চন্দ্রলেখার বাবার প্রচুর অর্থই যে তাহাদের মধ্যে ব্যবধান সৃষ্টি করিয়াছে, এই অর্থের জোরেই যে তিনি অতবড় একটা ব্যঙ্গোক্তি করিতে সাহস করিয়াছেন, এই ধারণা তাহার মনে দৃঢ় হওয়াতে সে আরও অর্থ উপার্জনের জন্য বদ্ধপরিকর হইল। সে যে বামন নয়, চন্দ্রলেখাকে পত্নীত্বে বরণ করিবার যোগ্যতা যে তাহার থাকিতে পারে এ কথাটা প্রমাণ করিবার জন্য সে যেন উঠিয়া পড়িয়া লাগিল। তাহার জীবনের মূলমন্ত্র হইল—যেমন করিয়া হোক ধনী হইতে হইবে।

নূর মহম্মদের মৃত ভ্রাতা আলিজানের জমিটা বাকী খাজনার দায়ে নীলামে উঠিয়াছিল, নূর মহম্মদের সহিত পাল্লা দিয়া বিষ্ণুচরণ টাকার জোরে সে জমিটা ডাকিয়া লইল। বহু জেলেকে চড়া সুদে টাকা ধার দিয়া বিষ্ণুচরণ সুদের টাকায় শুধু যে বিনামূল্যে মাছ খাইতে লাগিল তাহা নয়, অনেকগুলি ধীবর পরিবারকে দাসানুদাস করিয়া ফেলিল। অনেক মজুরকেও অসময়ে সে টাকা ধার দিত, কিন্তু তাহা তাহাদের উপকারার্থে নয়, তাহাদের ঋণজালে আবদ্ধ করিয়া মুঠার মধ্যে রাখিবার জন্য। মজুরেরা বিনা মজুরিতে কিংবা কম মজুরিতে দিনের পর দিন, মাসের পর মাস খাটিয়া চক্রবৃদ্ধি-হারে-বর্ধিত-ঋণ শোধ করিতে পারিত না। পাটের ব্যবসাতেও টাকার জোরে সে অনেক ছোটখাটো ব্যবসায়ীর মুখের গ্রাস ছিনাইয়া লইতে লাগিল। তবু তাহার শান্তি ছিল না, রাত্রে নিদ্রাও হইত না। কারণ সে সর্বদাই অনুভব করিত চন্দ্রলেখার পিতার মতো ঐশ্বর্য তাহার হয় নাই। শুধু চন্দ্রলেখার পিতা কেন, অনেকেই তাহার অপেক্ষা অনেক বেশি ধনী, বেশি মানী। অনেকেরই কলিকাতায় বাড়ি আছে, রাঁচিতে বাড়ি আছে, কাশীতে বাড়ি আছে, অনেকে রায়বাহাদুর খেতাব পাইয়াছে, বিলাতের বড় বড় ব্যবসায়ীর সহিত লক্ষ লক্ষ টাকার কারবার করিয়া অনেকেই হু হু করিয়া কোটিপতি, অর্বুদপতি হইয়া যাইতেছে, কিন্তু সে কিছুই করিতে পারিতেছে না। তাহার একটা মোটরগাড়ি পর্যন্ত নাই, এখানেই এখনও পর্যন্ত একটা পাকা ইমারত সে বানাইতে পারিল না। চন্দ্রলেখার বাবা সব দিক দিয়াই লক্ষ্মীমন্ত। যেমন বাড়ি, তেমন গাড়ি, তেমনি ছেলেমেয়েগুলি, তেমনি বউ, বিষ্ণুচরণের বুক ফাটিয়া যাইত।

এই অবস্থায় বিধুভূষণের সহিত তাহার আলাপ হইল। কিছুদিন আলাপের পরই বুঝিল যে চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠন করিয়া বিধুভূষণ যে কৃতিত্বের পরিচয় দিয়াছেন তাহা প্রশংসনীয় সন্দেহ নাই, কিন্তু বিধুভূষণের বৈষয়িক কৃতিত্ব আরও প্রশংসনীয়। ফতুয়া-গায়ে আধময়লা-কাপড় পরা লোকটি বহু লক্ষ টাকার মালিক। বিষ্ণুচরণ শ্রদ্ধায় বিগলিত হইল। সবিনয়ে তাঁহাকে বাড়িতে নিমন্ত্রণ করিল এবং ক্রমশঃ "দাদা" বলিয়া সম্বোধন করিতে লাগিল। ইহাতে ফলও হইল। বিধুভূষণের অর্থানুকুল্যে ক্রমশঃ বিষ্ণুচরণ পাটের ব্যবসায়ে যেরকম লাভ করিতে লাগিল তাহা সত্যই আশাতীত। কলিকাতায় বাড়ি কিনিল। একটা মোটরগাড়িও

হয়ত কিনিয়া ফেলিত কিন্তু বিধুভূষণ বাধা দিলেন। বলিলেন, "দেখ ভাই, বেশি বাহ্যাড়ম্বর ভাল নয়! ওতে লোকের চোখ টাটায়, ব্যবসার সুবিধা হয় না। পাঁচজনকে তুষ্ট রাখলে পরেই লক্ষ্মী ঘরে আসেন। তাও আসেন চুপি চুপি, হৈ-হল্লা ভালবাসেন না তিনি। মোটর কিনে কি হবে এখন? কোলকাতায় আরও খানকয়েক বাড়ি কেন, তারপর ও সব কথা ভেব। এখন নয়। মোটর কিনলে মাসে দু'শ টাকা খরচ। ও সব বাবুয়ানি করবার সময় এখন নয়।"

বিধুভূষণকে চটাইবার সাহস বিষ্ণুচরণের ছিল না। মোটর কেনা হইল না।

ডাইরেক্ট অ্যাকশনের পৈশাচিক লীলা শুরু হইয়া গেল ঠিক ইহার কিছুদিন পরেই। কিছু যে একটা ঘটিবে তাহার আভাস পাওয়া গিয়াছিল, কিন্তু সে 'কিছু'টার চেহারা যে এমন ভয়ঙ্কর হইবে তাহা বিষ্ণুচরণ অনুমান করিতে পারে নাই। কেহই পারে নাই। ঝটিকার মতো দ্রুতবেগে এবং ব্যাপকভাবে ব্যাপারটা ঘটিয়া গেল। সহসা বিষ্ণুচরণকে আবিষ্কার করিতে হইল যে সে হিন্দু বলিয়াই সকলের শত্রু হইয়া পড়িয়াছে। আশপাশের গ্রামে মৌলভীরা মীটিং করিয়া 'জিগির' দিতে লাগিল যে ইসলামকে রক্ষা করিতে হইলে কাফেরকে বধ করিতে হইবে। কয়েকজন পরিচিত হিন্দুর বাড়িতে আগুন লাগিয়া গেল, প্রকাশ্যে গো-বধ হইতে লাগিল, শোনা গেল কয়েকটি হিন্দু পরিবার সম্পূর্ণরূপে নিহত হইয়াছে। বিষ্ণুচরণের পরিচিত যে সব মুসলমান ছোকরা পূর্বে তাহার সামনে মুখ তুলিয়া কথা বলিতে পারিত না, দেখা গেল তাহারাই নেতৃস্থানীয় হইয়া উঠিয়াছে। তাহারাই একদিন সদলবলে আসিয়া বিষ্ণুচরণের বাড়িতে হাজির হইল। বিষ্ণুচরণকে প্রথমে আশ্বাস দিল তাহারা। বলিল বিষ্ণুচরণকে বা কোন ভাল লোককে বিব্রত করা তাহাদের উদ্দেশ্য নয়। তাহারা কেবল অত্যাচারী হিন্দুদের দমন করিতে চায়! পাশের গাঁয়ের জমিদারটি অতিশয় দর্পী এবং অত্যাচারী। এই লোকটিকে শিক্ষা দিবে বলিয়া তাহারা বদ্ধপরিকর হইয়াছে। শিক্ষা দেওয়াব অর্থ তাহাকে সবংশে নিধন করা এবং তাহার সম্পত্তি লুণ্ঠন করিয়া আত্মসাৎ করা। এই মহৎ কর্মটি সুষ্ঠুভাবে সম্পন্ন করিবার জন্য তাহারা বিষ্ণুচরণের সাহায্য প্রার্থনা করিল।

"কোন জমিদার?"

"চন্দ্রলেখার বাবা।"

বিষ্ণুচরণ নির্বাক হইয়া রহিল। তাহার অন্তরের পুরাতন ক্ষতটা সহসা রক্তাক্ত হইয়া উঠিল।

"চন্দ্রলেখাকেও মেরে ফেলবে?"

"ওকে ধরে বিয়ে করব, মারব কেন?"

"কে বিয়ে করবে?"

"যদি চাও তুমিই করতে পার। তুমি না চাও আর কেউ করবে। ওকে মারব না।"

বিষ্ণুচরণ আবার নির্বাক হইয়া গেল। লোকটার ঐশ্বর্য-আস্ফালন অনেকদিন হইতেই তাহার চিত্তকে তিক্ত করিয়া রাখিয়াছে, তাহার দ্রুত ধাবমান মোটরগাড়িটা বহুদিন তাহার গায়ে কাদার ছিটা দিয়া গিয়াছে। বামন-চাঁদের উপমাটাও মনে পড়িল। লোকটার উদ্ধত মাথাটাকে পায়ের তলায় গুঁড়াইয়া দিবার সুযোগ যখন মিলিয়াছে তখন সেটা ছাড়া উচিত কি? তা ছাড়া আর একটা কথা। সে যদি ইহাদের সহায়তা করিতে অসম্মত হয় তাহা হইলে

সে নিজেই যে বিপন্ন হইয়া পড়িবে। ইহাদের ভাবভঙ্গি ভাল নয়। কিছুক্ষণ ভাবিয়া সে অবশেষে প্রতিশ্রুতি দিল যথাসাধ্য সাহায্য করিবে। দুষ্টের দমন তো করাই উচিত।

"আমাকে কি করতে হবে বল—"

"লোকটার বন্দুক আছে, তাই আমরা ভয় পাচ্ছি। তুমি এক কাজ কর। তুমি ভয়ের ভান করে তার বাড়িতে গিয়ে সপরিবারে আশ্রয় নাও। এমন একটা ভান কর যেন আমাদের ভয়ে পালিয়ে গিয়ে তুমি তার আশ্রয় চাইছ। তুমি ওখানে গিয়ে আড্ডা গাড়বার পর আমরা একদিন গিয়ে হাজির হব। পারো তো বন্দুকটা সরিয়ে ফেলো। আর তা যদি না পার বাড়ির গেটটা তো খুলে দিতে পারবে। আমরা যদি পিল পিল করে একসঙ্গে ঢুকে পড়তে পারি তখন একটা বন্দুক দিয়ে ও আর কি করবে—"

শিবানী কিন্তু বাঁকিয়া বসিল। বিষ্ণুচরণ শিবানীকে সব কথা খুলিয়াও বলে নাই, তবু সে যাইতে আপত্তি করিল।

বলিল, "নিজেদের বাড়ি ছেড়ে তাদের বাড়িতে যাব কেন? ওদের সঙ্গে তোমার মনের মিল নেই, আমি ওদের বাড়ির কাউকে চিনি না, ওখানে কি যাওয়া যায়? যদি পালাতেই চাও কোলকাতায় চল—"

"সেখানে ভীষণ কাণ্ড চলছে।"

"তা হলে আমাদের বাড়ি বর্ধমানে চল।"

বিষ্ণুচরণ চটিয়া উঠিল।

"যাবে কোন্ দিক দিয়ে? যাওয়ার সব পথ যে বন্ধ। সব ঘাঁটি আগলে বসে আছে ওরা। একটি হিন্দুকে বেরুতে দেবে না।"

"তা হলে নিজের ভিটে আঁকড়েই মরব। কোথাও যাব না।"

শিবানীর আপত্তি কিন্তু শেষ পর্যন্ত টিকিল না। ইহার কারণ বিষ্ণুচরণ স্বামী এবং শিবানী তাহার সতী স্ত্রী। শিবানী যখন বুঝিল যে বিষ্ণুচরণকে কিছুতেই নিরস্ত করা যাইবে না, তখন সে হিন্দু স্ত্রীর চিরন্তন আদর্শ অনুসারে স্বামীর পদাঙ্ক অনুসরণ করাই শ্রেয় মনে করিল। গত্যন্তর ছিল না।

...গভীর রাত্রে গরুর গাড়িতে নিজেদের জিনিসপত্র বোঝাই করিয়া তাহারা জমিদারবাড়ির উদ্দেশ্যে যাত্রা করিল। নিস্তব্ধ গভীর রাত্রি। চতুর্দিকে জনমানবের কোন সাড়া নেই, ঝিল্লী পর্যন্ত ডাকিতেছে না। শিশুপুত্রটিকে কোলে লইয়া শিবানী পাষাণ-প্রতিমার মতো বসিয়াছিল। কোথায় চলিয়াছে সে! এটা গ্রামের পথ, না শ্মশান!

কিছুক্ষণ পরে তাহারা জমিদারবাড়িতে আসিয়া উপস্থিত হইল। বাড়িটা যেন দৈত্যের মতো নিঃশব্দে দাঁড়াইয়া আছে। জনপ্রাণীর সাড়া নাই। গেটটা ভিতর হইতে বন্ধ, কিন্তু তালা বন্ধ নয়। গাড়োয়ান পাঁচিলে চড়িয়া ভিতরে লাফাইয়া পড়িল এবং অনায়াসেই গেটটা খুলিয়া দিল। কেন কোনও প্রতিবাদ করিল না, একটা সাড়াশব্দ পর্যন্ত পাওয়া গেল না।

গাড়োয়ান হাসিয়া বলিল, "সবাই অঘোরে ঘুমুচ্ছে। আপনারা বারান্দায় উঠে বসুন। কাল সকালে দেখা হবে—"

শিবানী সভয়ে বলিল, "ওদের শুনছিলাম বড় বড় বিলিতি কুকুর আছে। একটাও তো দেখছি না—"।

গাড়োয়ান আর একটু হাসিয়া জবাব দিল—"বড়লোকের কুকুরও বড়লোক মা-ঠান। তারা কি পাহারা দেয়! তারাও রাত্তিরে গদিতে শুয়ে ঘুমোয়।"

গাড়োয়ানের নির্দেশ-অনুসারে বিষ্ণুচরণকে অবশেষে সপরিবারে বারান্দাতেই আশ্রয় লইতে হইল। জমিদারবাড়ির কাহাকেও জাগাইতে তাহাদের সাহস হইল না, নিজেবাই সারারাত জাগিয়া রহিল। কল্পনাতীত বলিয়া একটা জিনিস তাহারা লক্ষ্য করিতে পারে নাই। গাড়োয়ান জাফর যাইবার সময় গেটটি বাহির হইতে তালা বন্ধ করিয়া চলিয়া গিয়াছিল! এই জাফরকে বিষ্ণুচরণ অল্প সুদে টাকা দিয়া-অনেক সাহায্য করিয়াছিল একদিন। সে যে এমন বিশ্বাসঘাতকতা করিবে এ আশঙ্কা তাহার মনে একবারও জাগে নাই। প্রভাতে উঠিয়া তাহার চক্ষুস্থির হইয়া গেল। খবর পাইল জমিদারবাবু নিজের সমস্ত জিনিসপত্র লইয়া সপরিবারে অনেক আগেই পলায়ন করিয়াছেন। বাড়িতে একটি লোকও নাই। কাকাতুয়াটা পর্যন্ত লইয়া গিয়াছেন তাঁহারা। তাঁহারই এক মুসলমান চাকর আসিয়া সংবাদটি দিল। অনেকদিন আগেই তিনি দাঙ্গার আভাস পাইয়াছিলেন এবং ধীরে ধীরে মালপত্র সরাইয়া ফেলিতেছিলেন। তাঁহার অনুগত মুসলমান প্রজারাই তাঁহাকে এ বিষয়ে নাকি সাহায্য করিয়াছিল। দাঙ্গার অব্যবহিত পূর্বে তিনি মোটরযোগে সরিয়া পড়িয়াছেন।

কিছুক্ষণ পরেই বিষ্ণুচরণের স্থির-চক্ষু কপালে উঠিল যখন ক্ষিপ্ত মুসলমান জনতা আসিয়া বাড়ি ঘেরাও করিয়া ফেলিল। তাহাদের কাহারও হাতে লাঠি, কাহারও হাতে রামদাও, কাহারও হাতে ছোরা। জনতার নেতা গেটের সামনে আসিয়া পূর্ববঙ্গীয় ভাষায় যাহা বলিলেন তাহাব সারমর্ম এই যে, তাহাদের ধারণা হইয়াছে বিষ্ণুচরণই বিশ্বাসঘাতক। সে-ই নিশ্চয় গোপনে গোপনে সংবাদ দিয়াছিল তাই হিন্দু জমিদারবাবু পলাইয়া আত্মবক্ষা করিতে পারিয়াছেন, নতুবা ইহা সম্ভব হইত না। সুতরাং বিষ্ণুচরণের উপরই তাহারা প্রতিশোধ লইবে। গেট খুলিয়া দলে দলে লোক ভিতরে ঢুকিয়া পড়িল। বিযুঃচরণ লক্ষ্য করিল—অধিকাংশই তাহার খাতক।

সে কিছুক্ষণ গুম হইয়া রহিল। তাহার পর বলিল, "ভগবান সাক্ষী, আমি বিশ্বাসঘাতক নই। আমি তোমাদেরই দলের লোক।"

"বিশ্বাস করি না সে কথা।"

"জবাই কর হালাকে" জনতার ভিতর হইতে একজন চিৎকার করিয়া উঠিল। লোকটা একজন মৎসব্যবসায়ী, কিছুদিন পূর্বেই সে বিষ্ণুর নিকট টাকা ধার লইয়াছিল। এখনও একটি পয়সা শোধ দেয় নাই।

"তোমরা কি আমাকে প্রাণে মারতে চাও?"

প্রশ্ন শুনিয়া জনতা স্তব্ধ হইয়া গেল সহসা। যে লোকটা আপদে বিপদে টাকা দিয়া সাহায্য করিয়াছে তাহাকে হত্যা করা হইবে কিনা এই প্রশ্নটা তাহাদেরও যেন ক্ষণকালের জন্য স্তব্ধ করিয়া দিল। দলের নেতাটি ক্ষণকাল পরে আগাইয়া আসিয়া বলিল, "তোমাকে প্রাণে মারার ইচ্ছে নেই দাদা। কিন্তু তুমি যে আমাদের আপন লোক সেটাই তোমাকে প্রমাণ করতে হবে কেবল।"

"কি করতে হবে বল?"

"মুসলমান হতে হবে। যদি মুসলমান হও, তোমাকেই দলপতি করব আমরা। আর তা যদি না হও তা হলে—"

শিবানী অপ্রত্যাশিতভাবে চিৎকার করিয়া উঠিল সহসা।

"আমি কিছুতেই মুসলমান হব না।"

জনতা অট্টহাস্য করিয়া উঠিল। অশ্লীল ইঙ্গিতও করিল কে একজন। শিবানী কানে আঙুল দিল।

বিষ্ণুচরণ নীরব হইয়া গিয়াছিল। ভাবিতেছিল কি করা উচিত। সহসা ঘনীভূত অন্ধকারের মধ্যে সহসা-প্রক্ষিপ্ত একটা আলোকরেখা তাহাকে যেন পথনির্দেশ করিতেছিল। যে শত্রুকে উচ্ছেদ করিতে আসিয়াছিল সে শত্রু ফাঁকি দিয়া নাগালের বাহিরে চলিয়া গিয়াছে। সহসা মনে হইল ওই লোকটাকে জব্দ করিবার জন্যই তাহাকে বাঁচিয়া থাকিতে হইবে। তা ছাড়া বাঁচিয়া থাকাটাই কি সর্বাপেক্ষা বড় কথা নয়? আগে জীবন, তাহার পর ধর্ম। তা ছাড়া এই যে লোকগুলো আজ তাহাকে হত্যা করিতে আসিয়াছে ইহাদের প্রত্যেকেই কি তাহার কাছে উপকৃত নয়? ইহাদের স্বরূপ তো চেনা গেল। ইহাদের শাস্তিবিধান করিবার জন্যও বাঁচিতে হইবে। মরিয়া গেলে তো সব ফুরাইয়া গেল, তাহাতে লাভটা কি?

বিষ্ণুচরণ নিজের মনকে শক্ত করিবার জন্য বারম্বার নিজেকে বুঝাইতে লাগিল এই জীবন-মরণ-সমস্যায় দুর্বল হইলে চলিবে না। বাঁচাটাই সবচেয়ে বড় কথা।

শিবানীকে আড়ালে ডাকিয়া লইয়া গেল, তাহার যুক্তিটা তাহাকে বুঝাইবার চেষ্টা করিল। কিন্তু অবুঝ শিবানী কোনও যুক্তিই শুনিল না। একটি কথাই সে বারম্বার বলিতে লাগিল, "প্রাণের চেয়ে মান বড়, ধর্ম বড়। এ কথা তুমি উচ্চারণও কোরো না—।"

শিবানীর কথায় বিষ্ণুচরণের মন টলিয়া গেল একটু। দ্বিধায় পড়িয়া গেল সে। শিবানীর সহায়তা পাইয়া তাহার বিবেকও তাহাকে বলিতে লাগিল, "ছি, ছি, পিতৃপুরুষের ধর্মটা বিসর্জন দিবে? উহাদের একটু বুঝাইয়া বলিলে হয়তো শুনিবে।"

দোলায়মানচিত্তে পুনরায় সে জনতার সম্মুখীন হইল।

"কি ঠিক করলে—"

দলপতি আগাইয়া আসিয়া প্রশ্ন করিল।

"এখনও ঠিক করতে পারিনি কিছু। আমার বউ রাজি হচ্ছে না।"

"তাকে জবরদস্তি রাজি করতে হবে। গোবিন্দ পুরুতের বউও প্রথমে রাজি হয়নি। এখন দিব্যি গোস্ত, রুটি খাচ্ছে। তোমার বউও খাবে।"

"আরো একটু সময় দাও আমাকে।"

"সময় দিতে পারব না। অনেক জায়গায় যেতে হবে আমাদের।"

বিষ্ণুচরণ সত্যই কয়েকমুহূর্তের জন্য কিংকর্তব্যবিমূঢ় হইয়া পড়িল। নির্বাক হইয়া নতনেত্রে দাঁড়াইয়া রহিল সে। তাহার নীচের ঠোঁটটা থরথর করিয়া কাঁপিতে লাগিল। উপরের ঠোঁট দিয়া নিচের ঠোঁটটাকে চাপিয়া ধরিয়া রহিল। অনেকক্ষণ চোখ তুলিয়া চাহিতে পারিল না। কিন্তু যখন চাহিল নজরে পড়িল গেটের বাহিরে নিয়ামত আলীর বিধবা ফতিমা দাঁড়াইয়া আছে। মনে হইল তাহার চোখের দৃষ্টিতে যেন কাতর মিনতিপূর্ণ একটা মৌন প্রত্যাশা ফুটিয়া উঠিয়াছে। সে দৃষ্টি যেন বলিতেছে—যে সব দুস্তর বাধাবিঘ্ন আমাদের সুখের পথে এতকাল অন্তরায় হইয়াছিল তাহা তো এইবার অপসারিত হইতে চলিয়াছে, তবে তুমি ইতস্তত করিতেছ কেন?

বিষ্ণুচরণ কর্তব্য স্থির করিয়া ফেলিল। আর তাহার কোন দ্বিধা রহিল না।

বলিল, "আমি মুসলমান হব। তোমরা সব ব্যবস্থা করে ফেল—"

শিবানী একটু দূরে শিশুপুত্রটিকে কোলে করিয়া দাঁড়াইয়াছিল। কথাটা তাহার কানে গেল।

"অ্যাঁ, বল কি, মুসলমান হবে তুমি—"

আর্তকণ্ঠে চিৎকার করিয়া উঠিল সে এবং পরমুহূর্তে ছুটিয়া গিয়া যে কাণ্ড করিল তাহা অপ্রত্যাশিত। নিকটে একটা প্রকাণ্ড ইঁদারা ছিল, ছুটিয়া গিয়া তাহার ভিতর লাফ দিয়া পড়িল সে।

একটু পরে যখন তাহাকে তোলা হইল তখন বোঝা গেল জোর করিয়া তাহাকে কিম্বা তাহার শিশুপুত্রটিকে ইসলামধর্মে দীক্ষিত করা যাইবে না। দুইজনেই মারা গিয়াছে। বিষ্ণুচরণ নির্নিমেষে চাহিয়া রহিল। তাহার মুখের একটি পেশীও বিচলিত হইতেছিল না। সমস্ত মুখটা যেন পাষাণ হইয়া গিয়াছিল। নির্নিমেষে সে শিবানীর মৃত-দেহটার দিকে চাহিয়াছিল। মরিবার সময়ও নিজের সন্তানকে সে ছাড়ে নাই, প্রাণপণে বুকের কাছে আঁকড়াইয়া ধরিয়া আছে।

কয়েকদিন পরেই বিষ্ণুচরণ জমিরুদ্দিনে রূপান্তরিত হইল।

জমিরুদ্দিনে রূপান্তরিত হইয়া বিষ্ণুচরণ কিন্তু শান্তি পাইল না। অনেক লোকের স্বাভাবিক রূপ থাকে— প্রসাধনের প্রয়োজন হয় না, অনেকের গান গাহিবার স্বাভাবিক গলা থাকে— সাধিবার প্রয়োজন হয় না, তেমনি অনেকের যে-কোন অবস্থায় শান্তিপূর্ণ জীবনযাপন করিবার স্বাভাবিক ক্ষমতা থাকে, শান্তির সন্ধানে তাহাদের ছটফট করিয়া বেড়াইতে হয় না। বিষ্ণুচরণের এরূপ স্বাভাবিক ক্ষমতা ছিল না। সে শান্তির সন্ধানে ধর্মত্যাগ করিল, কিন্তু শান্তি পাইল না। ঐহিক সুখ-সুবিধা বলিতে যাহা বুঝায় তাহা সে পাইল বটে, তাহার বসতবাটি, বিষয়-সম্পত্তি হস্তান্তরিত হইল না, তাহার দোকান অটুট রহিল, পবিত্র ইসলামধর্ম গ্রহণ করিয়াছে বলিয়া মৌলভীগণ তাহাকে অভিনন্দিত করিলেন, কিন্তু শান্তি সে পাইল না। ফতিমাকেও পাইল না। জনৈক খাঁটি মুসলমান ভদ্রলোকই নিয়ামত আলির রূপসী বিধবাটিকেও নিকা করিলেন। এ বিষয়ে ফতিমার বা জমিরুদ্দিনের অভিমতকে বিচার করিয়া দেখিবার সুযোগ কেহ দিল না। কারণ ফতিমা অথবা জমিরুদ্দিন কেহই নিজের দুর্বলতা কাহারও কাছে প্রকাশ করিয়া বলিতেই পারিল না। বলিতে পারিলেই যে সুফল ফলিত তাহা নিশ্চয় করিয়া বলা যায় না, কারণ একটা জিনিস বিষ্ণুচরণ অনুভব করিতেছিল, মুসলমান হইয়াও সে মুসলমান সমাজের অন্তরলোকে স্থান পায় নাই। সে যে প্রাণের ভয়ে বিষয়সম্পত্তি বাঁচাইবার জন্য ইসলামধর্ম বরণ করিয়াছে, এই সত্যটার আলোক তাহাকে যে মূর্তিতে সকলের নিকট প্রকটিত করিয়া দিল তাহা সম্মানার্হ নহে, শান্তিজনক তো নহেই। পরিচিত মুসলমানেরা তাহাকে দেখিলে মুখ ফিরাইয়া হাসিত। ফতিমার এক ভাই তাহাকে একদিন বলিল, "দাদাঠাকুর, আপনি নূর রাখুন, তা নাহলে ঠিক মানাচ্ছে না।"—বলিয়া মুখ ফিরাইয়া হাসিল। বিষ্ণুচরণের কিছু করিবার উপায় ছিল না! একটু শুধু মুচকি হাসিত। তাহার মুচকি হাসিটা মুখোশের হাসির মতো অবশেষে তাহার মুখের উপর কায়েমী আসন পাতিয়া বসিয়া গেল।

বিষ্ণুচরণ রাত্রে নানারূপ বিকট স্বপ্নও দেখিতে লাগিল প্রায় প্রত্যহ। একদিন দেখিল

প্রকাণ্ড একটা রক্তের সমুদ্রে পিতা ভবনাথ হাবুডুবু খাইতেছেন, আশেপাশে অসংখ্য শব ভাসিতেছে। শিবানী এবং তাহার শিশুপুত্রটিও তাহার মধ্যে রহিয়াছে। শিবানীর চোখদুইটা যেন আতঙ্কে, বিস্ময়ে ঠিকরাইয়া বাহির হইয়া আসিতেছে। আর একটা ব্যাপারও ক্রমশঃ তাহার পক্ষে অসহ্য হইয়া উঠিল। তাহার মনে হইতে লাগিল, গভীর রাত্রে তাহার বাড়ির উঠানে কে যেন কাঁদে, ফুঁপাইয়া ফুঁপাইয়া কাঁদে, সে কতদিন রাত্রে উঠিয়া লণ্ঠন জ্বালিয়া এদিক ওদিক খুঁজিয়া দেখিয়াছে, কিন্তু কাহাকেও দেখিতে পায় নাই। ঘরের ভিতর ঢুকিলেই কিন্তু কান্নাটা আবার স্পষ্ট হইয়া ওঠে। লণ্ঠনের আলো উঠানে পড়িলেই কান্নাটা থামিয়া যায়, ঘরে ঢুকিলেই শোনা যায়। কিছুক্ষণ বন্ধ থাকে, আবার শুরু হয়। বিষ্ণুচরণ অতিষ্ঠ হইয়া পড়িল। ইহা ছাড়া আর একটা ঘটনা ঘটিল যাহা তাঁহাকে গ্রাম ত্যাগ করিতে বাধ্য করিল।

গভীর রাত্রে প্রায়ই সে উৎকর্ণ হইয়া জাগিয়া থাকিত। বোধ হয় কান্নাটা শুনিবার জন্যই। একদিন রাত্রে খিড়কির দরজায় কড়ানাড়ার শব্দ শুনিয়া সে বিছানায় উঠিয়া বসিল। তাহার মনে হইল দ্বারে কে যেন করাঘাতও করিতেছে। তাড়াতাড়ি লণ্ঠন জ্বালিয়া উঠানে বাহির হইল। বাহির হইয়া উঠানেই স্থির হইয়া দাঁড়াইয়া রহিল সে খানিকক্ষণ। পুনরায় কড়ানাড়ার শব্দ হইল। তাহার অন্তরাত্মা ভয়ে শিহরিয়া উঠিল, মাথার চুল পর্যন্ত খাড়া হইয়া গেল। এতরাত্রে কড়া নাড়িতেছে কে? পুনরায় শব্দ হইল। আর সে স্থির থাকিতে পারিল না। আগাইয়া গিয়া কপাট খুলিয়া দিল। দেখিল আপাদমস্তক বোরখাঢাকা এক মূর্তি দাঁড়াইয়া আছে। বোরখার মুখের ঢাকনাটা খুলিয়া গেল। বিষ্ণুচরণ সবিস্ময়ে দেখিল—ফতিমা!

ফতিমা এদিক ওদিক চাহিয়া চুপিচুপি বলিল, "বিষ্ণুদা, তুমি পালাও এখান থেকে। তোমার বিরুদ্ধে একটা ষড়যন্ত্র চলছে। অনেকে বলছে তুমি বিশ্বাসঘাতক, মুসলমানদের বিপদে ফেলবার জন্যেই মুসলমান হয়েছ। অনেকগুলো গুণ্ডাও আছে সে দলে। খবরটা তাই লুকিয়ে তোমাকে বলে গেলাম। ওরা কখন যে কি করবে তা বলা যায় না। তুমি গ্রাম ছেড়ে কোথাও চলে যাও।"

"কি হয়েছে? কে ষড়যন্ত্র করছে—"

"অতকথা বলবার সময় নেই। মোটকথা, তুমি এখন এখানে থেক না, চলে যাও।"

"যাব কোথা?"

"ঢাকায় যাও। সেখানে রহমান আছে। কোলকাতায় যাও না, সেখানে তুমি তিনখানা বাড়ি কিনেছিলে, সেগুলো আছে তো।"

"আছে। সেখানে বিষ্ণুচরণ গিয়ে বাস করতে পারত, কিন্তু জমিরুদ্দিন পারবে না। কোলকাতায় যে কাণ্ড হচ্ছে শুনেছি—"

"তা হলে ঢাকায় যাও। রহমনের কাছে আশ্রয় নাও গিয়ে, সে ঠিক তোমাকে সাহায্য করবে। আমি লুকিয়ে এসেছি, আর দাঁড়াব না, যাই—"

ফতিমা চলিয়া গেল। বিষ্ণুচরণ কিংকর্তব্যবিমূঢ় হইয়া দাঁড়াইয়া রহিল খানিকক্ষণ। লণ্ঠনটায় তেল ছিল না, সেটাও নিবিয়া গেল। সেই অন্ধকারে একা দাঁড়াইয়া বিষ্ণুচরণ সহসা অনুভব করিল সে সর্বস্বান্ত হইয়াছে। তাহার পিতা-মাতা, স্ত্রী-পুত্র, বন্ধু-বান্ধব কেহ নাই, ধর্ম গিয়াছে, বিষয় সম্পত্তিও নিরাপদে নহে। ফতিমাও তাহার হইল না, চিরকালের মতো সে নাগালের বাহিরে চলিয়া গিয়াছে। আর হয়তো তাহার সহিত দেখাও হইবে না!

রহমান সত্যই বিষ্ণুচরণের সহিত সদ্ব্যবহার করিল। তাহাকে নিজের বাড়িতে আশ্রয় দিল, নানারূপ সৎপরামর্শও দিল। তাহাকে পাকাপাকিভাবে মুসলমান সমাজভুক্ত করিয়া ফেলিবার জন্য তার বিবাহের বন্দোবস্ত সে-ই করিল। একদিন আসিয়া বলিল, পশ্চিম হইতে কতকগুলি অনাথা মুসলমান মেয়ে ঢাকায় পলাইয়া আসিয়াছে। তাহারা সকলে গভর্নমেন্টের খরচায় রেফিউজি ক্যাম্পে রহিয়াছে, গভর্নমেন্ট তাহাদের লইয়া বিব্রত হইয়া পড়িয়াছেন। বিষ্ণুচরণ যদি ইহাদের মধ্যে কাহাকেও ধর্মপত্নীরূপে গ্রহণ করে পাকিস্তান কর্তৃপক্ষ সন্তুষ্ট হইবেন এবং একটু তদ্বির করিলে বিষ্ণুচরণ ওরফে জমিরুদ্দিন পাকিস্তান সরকারে একটি ভাল চাকুরিও হয়তো পাইয়া যাইবে। রহমন নিম্নকণ্ঠে একথাও তাহাকে জানাইল সে খবর লইয়াছে, জুবেদা নাম্নী মেয়েটি ভদ্রবংশীয়া। মেয়েটি যে সুন্দরী তাহাতেও কোন সন্দেহ নাই, কারণ এ বিষয়ে সে প্রত্যক্ষদর্শী। মাত্র এক লহমার জন্য সে জুবেদাকে দেখিবার সুযোগ পাইয়াছিল; তাহার ধারণা জুবেদা সত্যই জমিরুদ্দিনের অর্ধাঙ্গিনী হইবার যোগ্যা। রহমনকে অসন্তুষ্ট করবার সাহস বিষ্ণুচরণ সংগ্রহ করিতে পারিল না—রাজি হইল। রহমনও উৎসাহিত হইয়া জুবেদার সম্বন্ধে আরও খবর সংগ্রহ করিতে লাগিল এবং বিবাহের প্রস্তাবটা যথাস্থানে পেশ করিয়া দিল।

রহমনই একদিন নবেন্দু বিশ্বাসকেও আনিয়া হাজির কবিল। বলিল, এ ভদ্রলোকের এখানে বাড়ি আছে, জমিদারি আছে। ইনি সেগুলো এক্স্চেঞ্জ কবতে চান। আপনাব কোলকাতায় তিনখানা বাড়ি আছে তো। বদলা-বদলি করে ফেলুন এর সঙ্গে। ইনিও ক্যালকাটা প্রপার্টি খুঁজছেন। আপনি যদি রাজি থাকেন আমি সব ব্যবস্থা কবে দিতে পারি। দু'জনেরই সুবিধা হবে এতে—"

বিষ্ণুচরণের গত্যন্তর ছিল না। তাহাকে বিবাহও করিতে হইল, সম্পত্তিও বদল করিতে হইল। রহমন সত্যসত্যই তাহার সুবিধাও করিয়া দিল অনেক। সে খবর সংগ্রহ করিল যে জুবেদা অনাথিনী বটে, কিন্তু বিধবা নয়, কুমারী। দাঙ্গায় সে পিতৃহীনা হইয়াছে। তাহার পিতা মেহের আলি আধুনিকরুচিসম্পন্ন লোক ছিলেন। তিনি তাঁহার একমাত্র কন্যাটিকে বাল্যকালেই হারেমে পুরিবার ব্যবস্থা করেন নাই। তাহাকে লেখাপড়া শিখাইতেছিলেন। মেয়েটি কলেজে পড়িতেছিল। কিন্তু সর্বনাশা দাঙ্গার ঘূর্ণাবর্তে পড়িয়া মেহের আলি প্রাণ হারাইয়াছিলেন। জুবেদাকে পলায়ন করিয়া প্রাণ ও মানরক্ষা করিতে হইল। তাহার পলায়নের ইতিহাস মর্মান্তিক।

জুবেদা মেয়েটি সত্যই খুব ভাল। স্বভাব অতি শান্ত, অতি মৃদু, অতি মিষ্ট। আকস্মিক এই পরিস্থিতিতে বেচারী কিংকর্তব্যবিমূঢ় হইয়া পড়িয়াছিল। গভর্নমেন্টও তাহাকে লইয়া বিপন্ন হইয়া পড়িয়াছিলেন, কারণ তাহার আত্মীয়স্বজনের কোন খবর তাঁহারা পাইতেছিলেন না। তাহার নিকট-আত্মীয় কেহ ছিলও না। আবদুল গফ্ফর খাঁর একজন ভক্ত ও দূরসম্পর্কীয় আত্মীয় হোসেন খাঁর সহিত তাহার আলাপ ছিল, মেহের আলির ইচ্ছা ছিল হোসেন খাঁর সহিত জুবেদার বিবাহও দিবেন—কিন্তু দাঙ্গার জন্য সব গোলমাল হইয়া গেল। হোসেন খাঁ হয়তো বাঁচিয়া আছে, হয়তো নাই। পাকিস্তান কর্তৃপক্ষকে জুবেদা হোসেন খাঁর নাম বলিল না; তাহার লজ্জা হইল।

জমিরুদ্দিনের সহিত বিবাহের প্রস্তাবটা জুবেদার নিকট আসিবার পূর্বে আরও গোটাতিনেক বিবাহের প্রস্তাব তাহার নিকট উপস্থাপিত হইয়াছিল। কিন্তু জুবেদা সেগুলি

গ্রাহ্য করে নাই। কারণ তিনজনেরই একাধিক পত্নী বর্তমান ছিল, তিনজনেই প্রৌঢ়ত্বের সীমা অতিক্রম করিয়াছিলেন, তা ছাড়া আধুনিক যুগের কলেজী শিক্ষা কাহারও ছিল না। কর্তৃপক্ষও জুবেদার ইচ্ছার বিরুদ্ধে কিছু করিতে প্রস্তুত ছিলেন না। জমিরুদ্দিনের সহিত বিবাহের প্রস্তাবটি যখন আসিল তখনও জুবেদা একটু বিব্রতবোধ করিতে লাগিল। জমিরুদ্দিনকেও তাহার পছন্দ হয় নাই, কিন্তু তাহার মনে হইল, এভাবে গভর্নমেন্টের স্কন্ধারূঢ় হইয়া থাকা অপেক্ষা বিবাহ করা ভাল। জমিরুদ্দিনের প্রতি তাহার অনুকম্পাও হইল। সে অনুভব করিল— ও বেচারাও আমারই মতো বিপন্ন। দাঙ্গায় যথাসর্বস্ব গিয়াছে, প্রাণটি বাঁচাইবার জন্য বিবাহ করিতে চাহিতেছে। বিবাহ করিলে গভর্নমেন্টের সাহায্য পাইবে, গভর্নমেন্ট সে প্রতিশ্রুতিও নাকি তাহাকে দিয়াছে। অনেক ভাবিয়াচিন্তিয়া জুবেদা শেষে রাজি হইয়া গেল। গভর্নমেন্টকে একটি অনুরোধ সে কেবল করিল। বিবাহের পর গভর্নমেন্ট জমিরুদ্দিনকে যদি পশ্চিম পাকিস্তানে কোন চাকুরিতে নিযুক্ত করেন তাহা হইলে জুবেদার সুবিধা হয়। কারণ বাল্যকাল হইতে পশ্চিম ভারতেই সে মানুষ হইয়াছে। মেহের আলি করাচী, লাহোর প্রভৃতি স্থানে ব্যবসায় করিতেন। শেষ বয়সে দিল্লীতে আসিয়া বসবাস করিয়াছিলেন। গভর্নমেন্ট এ অনুরোধ রক্ষা করিতে সম্মত হইলেন। একদিন জুবেদা খাতুনের সহিত জমিরুদ্দিনের বিবাহ হইয়া গেল।

কর্তৃপক্ষ জমিরুদ্দিনের উপর সন্তুষ্ট হইলেন। তাহার অনেক সুবিধাও করিয়া দিলেন। চাকুরি তো দিলেনই, নবেন্দু বিশ্বাসের ব্যাপারেও এমন ব্যবস্থা করিয়া দিলেন যাহাতে জমিরুদ্দিনেরই ষোল আনা সুবিধা হইল। তাঁহারা নবেন্দু বিশ্বাসকে বলিলেন যে তাহার বাড়ি বিষয়সম্পত্তি জুবেদা খাতুনকে বিক্রয় করিতে হইবে, তাহার নামেই দলিলপত্রাদি রচিত হইবে। মূল্যস্বরূপ তিনি বিষ্ণুচরণের কলিকাতার যে বাড়ি তিনখানি পাইবেন তাহার জন্য বিষ্ণুচরণ কলিকাতায় গিয়া পৃথক একটি বিক্রয়-দলিল লিখিয়া দিবেন। নবেন্দু বিশ্বাসের ইহাতে আপত্তি হইল না। বস্তুত, আপত্তি করিবার উপায়ও ছিল না। আপত্তি করিলে তাঁহার বিষয় বেদখল হইয়া যাইত। সুতরাং তিনি তাঁহার বাড়ি ও সম্পত্তি জুবেদা খাতুনকে নগদ মূল্য পাইয়া বিক্রয় করিতেছেন এই মর্মে দলিল লিখিয়া দিলেন। বিষ্ণুচরণ প্রতিজ্ঞাবদ্ধ রহিল যে সেও কলিকাতায় গিয়া উক্ত মূল্যে বাড়ি তিনখানি নবেন্দু বিশ্বাসকে বিক্রয় করিতেছে এই মর্মে দলিলপত্র রেজেস্টারী করিয়া দিবে।

বিষ্ণুচরণের মৌখিক আশ্বাসটুকুমাত্র সম্বল করিয়া নবেন্দু বিশ্বাস কলিকাতায় ফিরিলেন এবং অবিলম্বে নিহত হইলেন।

চাকরির জন্য বিষ্ণুচরণ কখনও কলিকাতা, কখনও বোম্বাই, কখনও করাচী, কখনও দিল্লী যাতায়াত করিতে লাগিল। নবেন্দু বিশ্বাসের মৃত্যু-সংবাদটা যথাসময়ে তাহার কর্ণগোচর হইল। শোনা যায় সংবাদটা পাইয়া সে না কি বলিয়া উঠিয়াছিল—"খোদা মেহেরবান!"

কিন্তু এই নূতন জীবনের সহিত সে নিজেকে ঠিক খাপ খাওয়াইতে পারিল না। পারিলে হয়তো সে শান্তি পাইত। কিন্তু পারিল না। অতীতকে মানুষ সম্পূর্ণরূপে ভুলিতে পারে না। অতীতের স্মৃতি, অতীতের সংস্কার, অতীতের বিবিধ বিচিত্র অনুভূতি মানুষের বর্তমানকে অমোঘভাবে নিয়ন্ত্রিত করে। বিষ্ণুচরণ এ নিয়মের ব্যতিক্রম হইতে পারিল না। অতীতের

স্মৃতি কিন্তু মধুর বা করুণরসে তাহার চিত্তকে নিষিক্ত করিল না। অতীতের, যে সকল অনুভূতি তাহার চিত্তকে পরিপূর্ণ করিয়া রাখিয়াছিল, তাহা মধুর নহে, তিক্ত; তাহা বঞ্চিত, অপমানিত, বিধ্বস্ত মনুষ্যত্বের অসহায়, ভাষাহীন ক্ষোভের হলাহলে বিষাক্ত। মহত্ত্ব, প্রেম বা অনুকম্পার লেশমাত্র ছিল না তাহাতে। হিন্দু বা মুসলমান জাতির উপরও তাহার রাগ হয় নাই, রাগ হইয়াছিল নারীজাতির উপর।

সে ভাবিয়া দেখিল নারীরাই তাহাকে দাগা দিয়াছে। যে ফতিমাকে সে বাল্যকাল হইতে ভালবাসিয়াছিল, তাহাকে শেষ পর্যন্ত সে পাইল না কেন? যখন হিন্দু ছিল তখন সে আরও দূরে সরিয়া গেল। ফতিমা যদি ঠিক সেই মুহূর্তটিতে গেটের সামনে আসিয়া না দাঁড়াইত, তাহার চোখে-মুখে তখন সে যদি একটা আকুল উৎকণ্ঠা লক্ষ্য না করিত, তাহা হইলে বিষ্ণুচরণ হয়তো মুসলমানই হইত না। তাহারই জন্য সে নিজের সমস্ত অতীতকে রসাতলে পাঠাইতে ইতস্তত করে নাই, অথচ সে আসিল না। সে ইচ্ছা করিলে কি তাহাকে স্বামীত্বে বরণ করিতে পারিত না? বিষ্ণুচরণের বিশ্বাস, নিশ্চয় পারিত। সে বরণ করে নাই, সে বরণ করিবার সামান্য ইচ্ছাটুকুও প্রকাশ করে নাই, তাহার কারণ যে ব্যক্তিকে সে বিবাহ কবিযাছে সে ধনে, মানে, মর্যাদায় বিষ্ণুচরণ অপেক্ষা অনেক বড়। স্ত্রীলোকমাত্রেই স্বার্থপর। তাহার পর ওই চন্দ্রলেখা। ও মেয়েটাও কি কম নাকি? তাহার সহিত যখন বিবাহের কথা হইয়াছিল তখন সে-ও নাকি বলিয়াছিল, "আমার তেল আর সাবানের খরচ সংগ্রহ করিতেই হিমসিম খেয়ে যাবেন, উনি চাইছেন আমাকে বিয়ে করতে!" বিশেষ করিয়া ওইকথা শোনার পর হইতেই তাহার সর্বাঙ্গে জ্বালা ধরিয়াছিল। তাহাদের এই সদম্ভ উক্তির জন্যই তো সে তাহাদের ষড়যন্ত্র করিয়া মুসলমান জনতার কবলে ফেলিয়া নিশ্চিহ্ন করিয়া দিতে চাহিয়াছিল। সব পাজি, সব পাজি! শিবানীও কি কম স্বার্থপর? সেও তাহার দিকে তাকায় নাই। ধর্মটাই বড় হইল তাহার কাছে। স্বামীর চেয়ে কি ধর্ম বড়? হিন্দুশাস্ত্রে অন্তত এ কথা লেখে না।

কাহারও নিকট অর্থ বড়, কাহারও নিকট মর্যাদা বড়, কাহারও নিকট ধর্ম বড়। তাহার কোনই মূল্য নাই। জুবেদা-নাম্নী যে নারীটিকে সে পত্নীত্বে বরণ করিয়াছে সে-ও অবশেষে আর এক ধরনের পেজোমির পরিচয় দিল। বেশ একটা জটিলতার সৃষ্টি করিল সে। যদিও বাঙালিনী (মেহের আলি নাকি বাংলাদেশেই জন্মগ্রহণ করিয়ছিলেন, বাংলাদেশে লেখাপড়া শিখিয়াছিলেন) কিন্তু উত্তরপ্রদেশে মানুষ হওয়াতে তাহার চালচলন, কথাবার্তা, একটু স্বতন্ত্র ধরনের। উর্দু চমৎকার বলিতে পারে। বাংলাও বলে, কিন্তু মনে হয় যেন কেতাবী বুলি বলিতেছে। পূর্ববঙ্গের ভাষা বুঝিতেও পারে না, বলিতেও পাবে না। অত্যন্ত আদব-কায়দা-দুরস্ত, অতিশয় ভদ্র, অতিশয় মৃদু-স্বভাব, তাহার উপর রূপসী এবং শিক্ষিতা। বিষ্ণুচরণ ইহাকে লইয়া যে কি করিয়া ঘর করিবে প্রথম প্রথম তাহা ভাবিয়া পায় নাই। তাহার সহধর্মিণীরূপে সে যে বেমানান, ইহা উপলব্ধি করিতে তাহার বিলম্ব হয় নাই। ইহা সে নিঃসংশয়ে অনুভব করিয়াছিল যে বেগম-সদৃশা এই নিরুপমা নারীটিকে ঘরোয়া আটপৌরে স্ত্রীরূপে ব্যবহার করিবার ক্ষমতা তাহার অন্তত নাই। সুতরাং তাহাকে ঘিরিয়া প্রথম প্রথম যে মনোভাব তাহার অজ্ঞাতসারেই গড়িয়া উঠিল তাহা সম্ভ্রমাত্মক। জুবেদা যেন একজন মাননীয়া অতিথি, অথবা কোন মূল্যবান আসবাব, এই ধরনের ভাবভঙ্গি তাহার আচরণে প্রকাশ পাইতে লাগিল। যে সমাজে বিষ্ণুচরণ (অথবা জমিরুদ্দিন) স্বাভাবিক, সে সমাজও জুবেদাকে

ঠিকমতো গ্রহণ করিতে পারিল না। তাহার অতিমার্জিত আবির্ভাব কাহারও ব্যঙ্গের, কাহারও বা ঈর্ষার খোরাক জোগাইতে লাগিল। কেহ কেহ প্রলুব্ধ হইল, কেহ কেহ ইশারায়, ইঙ্গিতে প্রকাশ করিতে লাগিল যে বানরের গলায় মুক্তার মালা পরাইয়া দিয়া কর্তৃপক্ষ তো রসবোধের পরিচয় দেনই নাই, সুবুদ্ধিরও পরিচয় দেন নাই। বিষ্ণুচরণ কি এ 'চিড়িয়া'কে পুষিতে পারিবে? উহার জন্যই না আবার তাহার প্রাণ-সংশয় হয়! মোট কথা বিষ্ণুচরণ বেশ একটু বিপদে পড়িয়া গেল। কিন্তু ফতিমা, চন্দ্রলেখা, শিবানীর মতো জুবেদাও যে "পাজি" একথাটা প্রথমে সে ভাবিতেই পারে নাই। সহসা অপ্রত্যাশিতভাবে একদিন তাহাকে আবিষ্কার করিতে হইল যে জুবেদাও শুধু পাজি নয়, খুব উঁচু-দরের পাজি। জুবেদা একদিনও তাহার সহিত একশয্যায় শয়ন করে নাই। বিষ্ণুচরণ মনে করিয়াছিল স্বাভাবিক লজ্জাই বোধ হয় ইহার কারণ। কালক্রমে উহা কাটিয়া যাইবে। কিন্তু একদিন জুবেদা তাহাকে বলিল, "দেখুন, আমরা দুজনেই বিপদে পড়ে বাধ্য হয়ে পরস্পরকে বিয়ে করেছি। আপনি ধর্মত্যাগ করেছেন বাধ্য হয়ে, আমি দেশত্যাগ করেছি বাধ্য হয়ে। একটা অস্বাভাবিক উত্তেজনার মধ্যে পড়ে সমস্ত দেশটাই উলটে পালটে গেছে। কিন্তু এখন অবস্থা ক্রমশঃ স্বাভাবিক হচ্ছে। এখন ইচ্ছে করলে আমরা এই অবাঞ্ছিত বন্ধন থেকে মুক্ত হতে পারি। আপনি অনায়াসে আমাকে তালাক দিয়ে মনোমত বিয়ে করতে পারেন, আমিও নিজের দেশে ফিরে যেতে পারি।"

"দেশে গিয়ে তুমি থাকবে কোথা?"

"তার ব্যবস্থা একটা করেছি। এই দেখুন।"

জুবেদা যে বি. এ. পাস বিষ্ণুচরণ তাহা জানিত না। জুবেদা যাহা দেখাইল তাহা একটি নিয়োগ-পত্র। তাহাতে লেখা রহিয়াছে যে করাচীর কাছাকাছি একটি বালিকা-বিদ্যালয়ে জুবেদা খাতুন বি. এ. মাসিক দুইশত টাকা বেতনে শিক্ষয়িত্রী নিযুক্ত হইয়াছেন। নিয়োগপত্রটির দিকে চাহিয়া বিষ্ণুচরণ স্তম্ভিত হইয়া রহিল।

"কবে তুমি এ দরখাস্ত করেছিলে?"

"মাসখানেক আগে।"

"সত্যিই তুমি চাকরি করতে চাও?"

"স্বাধীনভাবে উপার্জন করাই তো ভাল। আপনি যে কাজ পেয়েছেন তাতে করাচীতে মাঝে মাঝে আপনাকে যেতেই হবে, আমিও যদি ওই অঞ্চলে চাকরি করি, আপনার সঙ্গে দেখা-শোনা হবে। এখান থেকে চলে যাওয়াই ভাল। এখানে কারও সঙ্গে খাপ খাবে না আমাদের। আপনার তো খাবেই না।"

বিষ্ণুচরণ চুপ করিয়া রহিল। তাহার অধরপ্রান্ত ক্ষণিকের জন্য একবার কাঁপিয়া উঠিল মাত্র।

"তুমি আমার স্ত্রী হয়ে থাকতে চাও না?"

"আমাকে যদি ছেড়ে দেন, আমি খুশি হব। যদি না দেন আমার কিছু বলবার নেই অবশ্য, কারণ আমি ইচ্ছে করেই আপনাকে বিয়ে করেছি। কেন সে ইচ্ছা করেছিলাম তাও আপনাকে জানিয়েছি। গভর্নমেন্টের অনুগৃহীত হয়ে থাকা অসম্ভব হয়ে উঠেছিল আমার পক্ষে। আমি ভেবেছিলাম বিয়ে করলে আমরা দু'জনেই মুক্তি পাব। মুক্তি পেয়েওছি। এখন আর বিয়েটাকে আঁকড়ে থাকার কোন অর্থ হয় না।"

কিছুক্ষণ চুপ করিয়া থাকিয়া জুবেদা বলিল, "এই চাকরি আমি যদি আগে পেতাম তা হলে বিয়ে করতাম না।"

ক্ষণকাল নীরব থাকিয়া বিষ্ণুচরণ বলিল, "কিন্তু তোমাকে আমি ছেড়ে দিতে চাই না"— কথাগুলি বলিয়াই সে ভ্রূকুঞ্চিত করিল। কেন করিল তাহা সে নিজেও হয়ত বলিতে পারিত না। তাহার কুঞ্চিত ভ্রূর দিকে চাহিয়া জুবেদা মৃদুহাস্য করিল।

বলিল, "আপনার মুখ দেখে কিন্তু মনে হচ্ছে কথাগুলো আপনি আনন্দের সঙ্গে বলছেন না!"

বিষ্ণুচরণের মুখে যে মুচকি হাসিটা স্থির হইয়া গিয়াছিল সেইটাকেই আর একটু প্রসারিত করিয়া সে বলিল, "আনন্দের সঙ্গে বলছি না, ভেবেচিন্তে বলছি। তোমাকে ছাড়া আমার পক্ষে নিরাপদ নয় এখন। অন্য কোন পথ নেই। হিন্দু-সমাজে আর আমি ফিরতে পারব না, সে পথ চিরকালের মতো বন্ধ হয়ে গেছে—"

"কেন, শুদ্ধি করে শুনেছি—"

"শুদ্ধি করে আইনত হয়তো আমি হিন্দু হতে পারি কিন্তু সমাজের যে জায়গাটি ছেড়ে এসেছি, কোনও আইনই সেখানে আমাকে আর পৌঁছে দিতে পারবে না। মুসলমান হয়েও দেখছি আমার পরিচিত মুসলমান বন্ধুরা আমাকে ঠিক আপন করে নিতে পারেনি। আমি যে প্রাণের ভয়ে মুসলমান হয়েছি, আমি যে খাঁটি মুসলমান নই, একথাটা তারা ভুলতে পারছে না। তাদের কথাবার্তায়, তাদের চোখের দৃষ্টিতে একটা অবজ্ঞার ভাব ফুটে উঠেছে। তুমি যা বলেছ তা ঠিকই। নূতন দেশে গিয়েই নূতন জীবন আরম্ভ করা ঠিক। কিন্তু তোমাকে যদি আমি ছেড়ে দিই তা হলে আমার করাচীর চাকরিও হয়তো থাকবে না। কারণ তোমার জন্যেই চাকরি। তাই তোমাকে এখন ছাড়তে পারব না।"

বলিয়া পুনরায় সে ভ্রূকুঞ্চিত করিল।

জুবেদা বলিল, "বেশ, তা হলে একটা শর্ত থাকুক। আপনি যতদিন না স্বাধীনভাবে কোথাও নিজেকে প্রতিষ্ঠিত করতে পারছেন, ততদিন আইনত আমি আপনার স্ত্রী থাকব। আপনার প্রয়োজন ফুরিয়ে গেলেই আপনি আমাকে ছেড়ে দেবেন—"

"বেশ, সে তখন দেখা যাবে।"

একসপ্তাহ পরে বিষ্ণুচরণ জুবেদাকে লইয়া করাচী চলিয়া গেল। জুবেদার কর্মস্থলে গিয়া দেখিল বন্দোবস্ত ভালই। জুবেদার জন্য কর্তৃপক্ষ যে কোয়ার্টার্স দিয়াছেন তাহা মনোরম। পরিবেশও নূতন জীবন আরম্ভ করিবার উপযোগী। কিন্তু ইহা সে বুঝিয়াছিল যে এই পরিবেশে তাহার স্থান হইবে না। তাই জুবেদাকে সেখানে রাখিয়া ভাগ্য-অন্বেষণ-মানসে সে কলিকাতায় ফিরিয়া আসিল। নবেন্দু বিশ্বাসের মৃত্যুর খবরটা সে পাইয়াছিল, পাইয়া উল্লসিতও হইয়াছিল, কিন্তু কলিকাতায় আসিয়া সে কেমন যেন বিমর্ষ হইয়া পড়িল। মনে হইল এত বড় একটা মিথ্যা আচরণের পাপ কি তাহার সহিবে? নবেন্দু বিশ্বাস সত্যই মরিয়াছে কিনা তাহা নিঃসংশয়ে জানিবার জন্য সে সংবাদ সংগ্রহ করিতে লাগিল। নিঃসংশয় হইতে বিলম্বও হইল না। যে ভদ্রলোক ছুরিকাহত নবেন্দু বিশ্বাসকে হাসপাতালে লইয়া গিয়াছিলেন তাঁহার সহিতই বিষ্ণুচরণের দেখা হইয়া গেল। হাসপাতাল হইতেও সে সংবাদটার যথার্থ্য যাচাই করিয়া লইল। হাসপাতাল হইতে ফিরিবার সময় ট্রামে বসিয়া এ

চিন্তাও তাহার মনে উদিত হইল যে নবেন্দু বিশ্বাসের যদি কোনও উত্তরাধিকারী থাকে খোঁজ করিয়া তাঁহাকেই সে বাড়িগুলি লিখিয়া দিবে। ইহার জন্য পরদিন কাগজে বিজ্ঞাপন দিবে ইহাও সে মনে মনে স্থির করিয়া ফেলিয়াছিল কিন্তু হঠাৎ সব গোলমাল হইয়া গেল। ট্রামের পিছনদিকের কোণে সে বসিয়াছিল, সামনের দিকে নজর করে নাই। হঠাৎ সামনের একটা সিটে তাহার দৃষ্টি আটকাইয়া গেল। চন্দ্রলেখা না? সেই পলাতক জমিদারবাবুর জোয়ান মেয়েটা! হ্যাঁ, সেই তো! আরও দুই তিনটি মেয়ের সহিত হাসিয়া হাসিয়া গল্প করিতেছে! ধর্মতলা স্ট্রীটে সকলে নামিয়া পড়িল। বিষ্ণুচরণও নামিল। বিষ্ণুচরণের একটা সুবিধা ছিল, চন্দ্রলেখা তাহাকে চিনিত না। তাহার নাম শুনিয়াছিল কিন্তু তাহাকে চাক্ষুষ করিবার সুযোগ কখনও পায় নাই।

কিছুদূর অনুসরণ করিয়া বিষ্ণুচরণ দেখিল, গলির মধ্যে একটি প্রকাণ্ড বাড়িতে মেয়েগুলি ঢুকিয়া পড়িল। বাড়ির সামনে একটা সাইনবোর্ড ঝুলিতেছে—"মাসাজ অ্যান্ড বাথ।" ভ্রূকুঞ্চিত করিয়া দাঁড়াইয়া রহিল সে অবাক হইয়া গেল। তাহার পর বাড়িটার আশেপাশে ঘুরিয়া বুঝিবার চেষ্টা করিতে লাগিল ব্যাপারটা কি।

পাশের দোকানে একটি প্রৌঢ় ভদ্রলোক তাহাকে লক্ষ্য করিতেছিলেন। দেখিলেই মনে হয় লোকটি রসিক। পাকা গোঁফগুলি তামাকের ধোঁয়ায় লালচে, গালদুটিও লালচে। বিষ্ণুচরণকে লক্ষ্য করিয়া তাঁহার দৃষ্টি কৌতূহলান্বিত হইয়া উঠিয়াছিল। বিষ্ণুচরণের সহিত চোখাচোখি হইতেই মৃদু হাসিয়া প্রশ্ন করিলেন।

"কোন্ নম্বরটা খুঁজছেন?"

"ওই বাড়িটা কার, কি হয় ওখানে?"

ইহা শুনিয়া ভদ্রলোকের চক্ষু হইতে খানিকটা কৌতুক যেন উপচাইয়া পড়িল। ক্ষণকাল নীরব থাকিয়া তিনি জিজ্ঞাসা করিলেন, "আপনি কি কোলকাতার বাইরে থাকেন?"

"আজ্ঞে হ্যাঁ—"

"তাই জানেন না, কোথা থাকা হয়?"

বিষ্ণুচরণ মিথ্যাকথা বলিল।

"বিহারে।"

"বিহারে। ও বাড়িও বিহারেরই একটা আধুনিক আড্ডা। ঢুকে দেখে আসুন না—"

রসিকতাটা বিষ্ণুচরণ প্রথমে বুঝিতে পারে নাই।

"বিহারের আড্ডা? তার মানে বিহারীরা ওখানে থাকে—"

"কেউ থাকে না। যাতায়াত করে। বিহারী, বাঙালী, পাঞ্জাবী, মারাঠী সবাই।"

"ও।"

"বসুন, বসুন। আপনি একেবারে আনকোরা দেখছি।"

বিষ্ণুচরণ উপবেশন করিল। তাহার চোখে পড়িল দোকানে নানা মাপের, নানা রঙের গামছা এবং তোয়ালে টাঙানো রহিয়াছে।

"এ সব গামছা কি বিক্রির?"

"হ্যাঁ।"

একটা গামছা দেখাইয়া বিষ্ণুচরণ বলিল, "এটার দাম কত?"

"আমি জানি না, আমি পাহারাদারমাত্র, দোকানদার একটু পরে আসবেন।"

"আপনি এখানে পাহারা দেন বুঝি?"

"শখের চাকরি। মাইনে পাই না। মনিবটি অতি পাজি" বলিয়াই তিনি হাসিয়া ফেলিলেন। বলিলেন, "নাতির দোকান। তিনি আমাকে দোকানে বসিয়ে সেলুনে চুল ছাঁটতে গেছেন। বসুন, ভাল করে বসুন—"

প্রৌঢ় ভদ্রলোকটিই বিষ্ণুচরণকে 'ম্যাসাজ বাথ' সম্বন্ধে জ্ঞানদান করিলেন। কিছুটা কথায়, কিছুটা আকার, ইঙ্গিতে। পরিশেষে বলিলেন, পাকিস্তান থেকে যে-সব বেওয়ারিশ মাল এসে জমেছে, তাদের একটা গতি হওয়া চাই তো! সবরকম অগতির গতি এই কোলকাতা শহর। গতি এখানে প্রগতি হয়। আমরা হু হু করে সভ্য হচ্ছি, বুঝলেন না। এখানকার অনেক ভদ্রলোকও মোটা টাকার লোভে ওখানে মেয়ে পাঠাচ্ছে এ খবরও শুনেছি।"

সংবাদটা বিষ্ণুচরণের কল্পনাকে উদ্দীপ্ত করিল। সহসা তাহারও মতিগতি বদলাইয়া গেল। তাহার মনে এতদিন যে ঘৃণা, ঈর্ষা, যে ক্ষোভ নারীজাতিকে কেন্দ্র করিয়া একটা পঙ্কিল আবর্তে আবর্তিত হইতেছিল সহসা তাহা যেন পথ দেখিতে পাইল। প্রতিশোধের পথ। 'মাসাজ এন্ড বাথ'—! সাইনবোর্ডটার দিকে সে নির্নিমেষে তাকাইয়া রহিল। মনে হইল এক ঢিলেই তো দুই পক্ষী নিহত হইবে।

প্রায় ঘণ্টা দুই সে ওই অঞ্চলে নানা ছুতায় ঘুরিয়া বেড়াইল। দুইঘণ্টা পরে চন্দ্রলেখা একাই বাহিব হইয়া আসিল সেই গলির ভিতর হইতে। বাহির হইয়া ট্রামে চড়িল। বিষ্ণুচরণও চড়িল। চন্দ্রলেখার ঠিকানা সংগ্রহ করিতে বেশি বিলম্ব হইল না তাহার। সে সানন্দে লক্ষ্য করিল চন্দ্রলেখারা একটা নোংরা পল্লীতে খোলার ঘরে থাকে। তাহার পুলক আরও বর্ধিত হইল যখন সে শুনিল যে চন্দ্রলেখার বাবা প্রাণ ও মানমাত্র লইয়া পলাইয়া আসিতে পারিয়াছেন, টাকাকড়ি বিশেষ কিছু আনিতে পারেন নাই। অনেক ঘুরিয়া ঘুরিয়া তাহাকে খবরগুলি সংগ্রহ করিতে হইল। লোকটার বিষয়-সম্পত্তি সমস্তই পাকিস্তানে আটকাইয়া পড়িয়াছে, তিনি এখন পশ্চিমবঙ্গ গভর্নমেন্টের দাক্ষিণ্যের দ্বারে ভিখারী, চন্দ্রলেখাই নাকি 'ম্যাসাজ এন্ড বাথ' চাকুরি করিয়া কোনক্রমে সংসার চালাইতেছে —এই সব সংবাদ বিষ্ণুচরণের কর্ণে মধুবর্ষণ করিল। একটা দোকানে ঢুকিয়া দুইটি কাটলেট ও দুই পেয়ালা চা-সহযোগে সে সংবাদগুলিকে অনেকক্ষণ ধরিয়া রোমন্থন করিল। চাকা তাহা হইলে ঘুরিয়াছে! মনে পড়িল, এই মেয়েটাকে কেন্দ্র করিয়াই মুসলমান গুণ্ডাদের পাশবিক কামনা উদ্দীপ্ত হইয়া উঠিয়াছিল। তাহারও কি উঠে নাই? উঠিয়াছিল বই কি! কিন্তু তাহার সাহস ছিল না। তাঁহার সম্মুখে গিয়া দাঁড়াইবার সাহস পর্যন্ত ছিল না। এই সাহসের অভাবই তাহাকে এই গুণ্ডাদের দলে ঠেলিয়া দিয়াছিল এ কথা কি সত্য নয়? ওই গুণ্ডাদের দলে যোগ দিয়াছিল বলিয়াই কি তাহাকে মুসলমান হইতে হয় নাই? আর পাঁচজনের মতো সে-ও অনায়াসে পলাইয়া আত্মরক্ষা করিতে পারিত না কি? নিশ্চয় পারিত। পারে নাই, কারণ ওই মেয়েটা তাহাকে চুম্বকের মতো টানিয়া রাখিয়াছিল। চায়ের কাপে শেষ চুমুক দিয়া বিষ্ণুচরণ শেষে এই সিদ্ধান্তে উপনীত হইল যে তাহার ইসলাম-ধর্মগ্রহণের মূল কারণ নেপথ্যবর্তিনী ওই চন্দ্রলেখা। ফতিমার মুখটা একবার তাহার চোখের উপর ভাসিয়া উঠিল, কিন্তু তাহাকে সে আমল দিল না। ওই চার-হাত-ফেরতা মেয়েটার উপর তাহার কোনওদিনই আস্থা ছিল না,

এই ধরনের একটা স্তোকবাক্যে সে বিবেকের মৃদু-প্রতিবাদকে থামাইয়া দিল।...সহসা সে ঠিক করিয়া ফেলিল কলিকাতার বাড়ি তিনখানা যখন ভাগ্যবলে তাহারই থাকিয়া গিয়াছে, তখন সেগুলিকে সে আর হস্তান্তর করিবে না। কল্পনা করিল ওই তিনখানি বাড়ির সহায়তায় 'ম্যাসাজ এন্ড বাথ'-এর ব্যবসায় ফাঁদিয়া চন্দ্রলেখাকে সেই ব্যবসায়ের ফাঁদে আবদ্ধ করিবে। তাহাকে আয়ত্তের মধ্যে পাইয়া বিবাহের প্রস্তাবও করিবে। বিবাহ হইয়া গেলে তাহার পর আত্মপরিচয় দিবে সে। তাহার বাবাকে ডাকিয়া বলিবে,—দেখ হে, আমিই সেই উদ্বাহু বামন, তোমার চন্দ্রলেখাকে বুকে জাপটাইয়া ধরিয়াছি। ভাল করিয়া চাহিয়া দেখ। উত্তেজনাভরে সে উঠিয়া দাঁড়াইল। দামটা চুকাইয়া দিয়া রাস্তায় বাহির হইয়া পড়িল। খানিকক্ষণ উদ্দেশ্যবিহীন হইয়া ফুটপাথে ফুটপাথে ঘুরিয়া বেড়াইল। কিছুক্ষণ পূর্বে তাহার মনে হইয়াছিল নবেন্দু বিশ্বাসের উত্তরাধিকারী যদি কেহ থাকে তাহার সন্ধান করিয়া বাড়িগুলি তাহাকেই সে লিখিয়া দিবে। এই সদিচ্ছাটা তাহার মনে সন্তর্পণে আর একবার উঁকি দিল। দিয়াই কিন্তু অন্তর্ধান করিল। লগুড়হস্তে সম্প্রতি যে যুক্তিটা তাহার মনের সদরে নিজেকে স্থাপিত করিয়াছিল সে তারস্বরে ধমকাইয়া উঠিল,— আমার প্রতি কেহই যখন সুবিচার করে নাই, আমিই বা করিব কেন। মুসলমান হইয়া যাহাকে বিবাহ করিলাম সেই জুবেদা পর্যন্ত আমাকে ছাড়িয়া যাইবার জন্য ব্যস্ত হইয়াছে। আমাকে বাঁচিতে হইবে তো?

বিষ্ণুচরণ সাত আটদিন ধরিয়া কলিকাতার নানাস্থানে ঘুরিয়া বেড়াইল। 'মাসাজ এন্ড বাথ' সম্বন্ধে সম্পূর্ণ জ্ঞান অর্জন করিয়া বড় রাস্তার উপর প্রকাণ্ড একটি বাড়িও সে দেখিয়া রাখিল। তাহার পর দেখা করিল বিধুভূষণের সঙ্গে। কিন্তু দেখা করিবার পূর্বে আর একটি কার্যও সে করিয়াছিল যাহা বিধুভূষণকে সে জানায় নাই। একটা সেকেন্ডহ্যান্ড মোটরকার সে সস্তায় কিনিয়া ফেলিয়াছিল। স্থির করিয়াছিল ভবিষ্যতে যখন সে চন্দ্রলেখার বাবার সহিত দেখা করিতে যাইবে, তখন মোটর চড়িয়াই যাইবে আর তাহার পাশে বসিয়া থাকিবে চন্দ্রলেখা। মোটরটা কিনিয়া একটা গ্যারাজ ভাড়া করিয়া তাহাতেই সেটাকে সে আপাতত বন্ধ করিয়া রাখিয়া দিল। কলিকাতায় পাকাপাকি একটা আস্তানা ঠিক হইলে তখন বাহির করা যাইবে, তখন হয়তো বিধুবাবুও আর আপত্তি করিবেন না। বিষ্ণুচরণকে চটাইবার সাহস তাহার ছিল না। কারণ ইহা সে বুঝিয়াছিল যে এখন প্রত্যক্ষভাবে নিজেকে এ ব্যাপারের সহিত যুক্ত করা উচিত হইবে না। বিধুভূষণকেই সদরে খাড়া করিয়া রাখিতে হইবে। সে থাকিবে নেপথ্যে। নূতন রকম একটা পুতুল-নাচের ব্যবস্থা করিতে হইবে। ব্যাপারটা যতই সে চিন্তা করিতে লাগিল ততই তাহার কল্পনা রঙিন হইয়া উঠিল।

বিধুভূষণের নিকট হইতে টাকা সহজেই পাওয়া গেল। এত সহজে পাওয়া যাইবে তাহা সে কল্পনাও করে নাই। আর কালবিলম্ব না করিয়া বড় রাস্তার উপর যে বাড়িটা সে নির্বাচন করিয়াছিল মাসিক পাঁচশত টাকা ভাড়ায় সেটা সে ঠিক করিয়া ফেলিল। কিছু ফার্নিচারও ভাড়া করিল। তাহার পর চলিয়া গেল করাচী। ব্যবসায়টা চালু করিতে হইলে কিছুদিন ছুটি লইতে হইবে। জুবেদাকে বলিতে হইবে জুবেদার অভিপ্রায় অনুসারেই সে কলিকাতা শহরে নিজের নূতন ভবিষ্যৎ গঠনের চেষ্টা করিতেছে, তাই ফিরিতে দেরি হইল। জুবেদার সাহায্যেই তাহাকে ছুটিও যোগাড় করিতে হইবে। পাকিস্তান কর্তৃপক্ষ জুবেদাকে যে খাতির করিয়া চলেন তাহা সে লক্ষ্য করিয়াছিল। চাকরিটা এখন সে ছাড়িবে না। এখন ছুটিই লইতে হইবে।

নূতনভাবে নূতন জীবন আরম্ভ করিবার জন্য সে যেন ছটফট করিতেছিল। কারণ তাহার জীবনটা রক্ষা পাইয়াছিল বটে, কিন্তু জীবনের স্বাদ চলিয়া গিয়াছিল। তাহার পর হইতে এতদিন সে যাহা করিয়াছে—জুবেদাকে বিবাহ, চাকরি, কয়েকবার করাচীতে যাতায়াত—সবই যেন যন্ত্রচলিতবৎ করিয়াছে। না করিয়া উপায় ছিল না বলিয়া করিয়াছে। এইবার নিজের মনের মতো একটা কাজ পাইয়া তাহার কল্পনা উদ্দীপ্ত হইয়া উঠিল, কর্মশক্তি সজীব হইল। বহুকাল পরে নিজের অন্তরের ভিতর হইতে সে একটা কর্মপ্রেরণা অনুভব করিতে লাগিল। কল্পনায় সে ব্যবসাটাকে বাড়াইয়া একটা প্রতিষ্ঠানেই পরিণত করিয়া তুলিল। বিধুভূষণের অর্থবলের উপর তাহার আস্থা ছিল, ব্যবসায়ী হিসাবেও তাহাকে সে শ্রদ্ধা করিত। সুতরাং তাহাকে হালে বসাইয়া দিলে নব-কল্পিত ব্যবসায়-তরণীটি যে কালক্রমে ঈপ্সিত বন্দরে পৌঁছিয়া যাইবে এ বিষয়ে তাহার সন্দেহ ছিল না। কল্পনা সুতরাং উদ্দাম হইয়া উঠিতেছিল। বিধুভূষণ যদি টাকার গন্ধ পায়, আরও টাকা ছাড়িতে আপত্তি করিবে না। বাড়ি তিনটির জন্য আরও কিছু টাকা তাহার নিকট হইতে আদায় করিতেই হইবে। আরও অন্তত দশহাজার টাকা না দিলে সে পাকা দলিল লিখিয়াই দিবে না। বিধুভূষণ দিবেও, লোক সে খারাপ নয়। ব্যবসায়ে বিধুভূষণকে যদি অর্ধেক লাভও দেওয়া যায় (আধাআধি বখরা না দিলে লোকটা ভিজিবে না) তাহা হইলেও ফেলিয়া ছড়াইয়া মাসে হাজারখানেক টাকা যে তাহার অংশে থাকিয়া যাইবে তাহাতে তাহার সংশয় ছিল না। এই ব্যবসায়ে যাহারা নামিয়াছে তাহাদের সহিত এ বিষয়ে আলাপ করিয়া বিষ্ণুচরণ যে অঙ্কের আভাস পাইয়াছে তাহা লক্ষের কোঠায়। তেমন তেমন ধনী খরিদ্দার যদি জোটে এবং কোনও ভাল মেয়ে যদি তাহার নজরে পড়িয়া যায় তাহা হইলে একটা মেয়েই তাহাকে "লাল" করিয়া দিবে। লাভ যদি কমই থাকে তাহা হইলেই বা ক্ষতি কি। তাহার এ ব্যবসায়ের লক্ষ্য তো ঠিক অর্থ নয়, আসল লক্ষ্য চন্দ্রলেখা এবং চন্দ্রলেখার বাবা। তাহারা আসিয়া যদি তাহার পায়ে লুটাইয়া পড়ে, তাহাদের উন্নাসিক স্পর্ধাকে সে যদি দুই পায়ে পিষিয়া দিতে পারে তাহা হইলেই সে শ্রম সার্থকজ্ঞান করিবে। ইহার বেশি আর সে কিছু চায়ও না। অন্ন, বস্ত্র, বাসস্থানের ব্যবস্থা আপাতত পাকিস্তান গভর্নমেন্ট তো করিয়াই দিয়াছেন। ব্যবসায়ের লাভের উপর সুতরাং সে ততটা জোর এখন দিবে না। যে বহ্নিতে তাহার সমস্ত বুকটা পুড়িয়া যাইতেছে সেই বহ্নিটাকে নির্বাপিত করিবার ব্যবস্থা তাহাকে আগে করিতে হইবে। অবশ্য বহ্নিটা যে কিসের, তাহার উৎস যে কোথায়, তাহা সে বিশ্লেষণ করিয়া ঠিক করিতে পারে নাই। ফতিমাকে সে যদি পাইত, শিবানী যদি তাহাকে ছাড়িয়া মৃত্যুবরণ না করিত, বাধ্য হইয়া তাহাকে যদি মুসলমান না হইতে হইত, চন্দ্রলেখার পিতা যদি তাহাকে অমন ব্যঙ্গোক্তি করিয়া অপমান না করিতেন, জুবেদা যদি তাহাকে ছাড়িয়া যাইবার অভিপ্রায় প্রকাশ না করিত, তাহা হইলে—তাহা হইলে...ইহার পর বিষ্ণুচরণ আর ভাবিতে পারে নাই। একটা তীব্র গ্লানির পঙ্কে সে ধীরে ধীরে ডুবিতেছিল, অনির্বাণ তুষানল তাহার সমস্ত বুকটা পুড়াইয়া ছারখার করিয়া দিতেছিল, এমন সময় চন্দ্রলেখাকে সে দেখিতে পাইল। নিমজ্জমান ব্যক্তি যেমন খড় দেখিলে সেটাকেই চাপিয়া ধরিয়া বাঁচিতে চায়, বিষ্ণুচরণও তেমনি ভাবিল চন্দ্রলেখাকে আয়ত্তাধীন করিতে পারিলেই বুঝি শান্তি ফিরিয়া পাইবে। অহোরাত্র যে তুষানল তাহার সারা বুক জুড়িয়া জ্বলিতেছে হয়তো তাহা নিবিয়া যাইবে।

করাচীতে পৌঁছিয়া কিন্তু আবার সব গোলমাল হইয়া গেল। জুবেদা তাহার প্রত্যাগমনের আশায় যেন ওৎ পাতিয়া বসিয়াছিল। তাহার সহিত সাক্ষাৎ হইবামাত্র সে প্রশ্ন করিল, "আচ্ছা, ঢাকার বাড়ি, বিষয়সম্পত্তি যে ভদ্রলোক আমার নামে লিখে দিয়েছিলেন, তাঁর নাম কি নবেন্দু বিশ্বাস?"

প্রশ্নটা শুনিয়া বিষ্ণুচরণ থতমত খাইয়া গেল। প্রথমেই তাহার মনে হইল আইনত ঢাকার বাড়ি এবং বিষয়-সম্পত্তি তাহার নয়, জুবেদার। কিছুক্ষণ চুপ করিয়া থাকিয়া সে বলিল, "হ্যাঁ, কেন—"

"তাঁকে আপনি কোলকাতার যে বাড়ি তিনখানা দেবেন বলেছিলেন তা দেওয়া হয়েছে কি?"

"না, এখনও হয়নি, কোলকাতায় ভদ্রলোককে খুঁজেই পেলাম না। শুনলাম সেকেন্ড রায়টে তিনি মারা গেছেন। তাই বাড়ি তিনখানা বেচে দেব ভাবছি।"

"বেচবেন কেন? তাঁর মেয়ে আছে—"

"মেয়ে আছে! তুমি জানলে কি করে—"

"বিশাখা আমার সঙ্গে লাহোরে পড়ত যে। সে আমাকে চিঠি লিখেছে! লিখেছে অনেকদিন আগে। ঘুরতে ঘুরতে চিঠিখানা এসে এতদিনে পৌঁছেছে। ভাগ্যে মারা যায়নি। এই দেখুন—"

চিঠিখানা সে ড্রয়ার হইতে বাহির করিয়া দিল। বিষ্ণুচরণ ভ্রূকুঞ্চিত করিয়া পড়িল—

ভাই জুবেদা,

তুমি এখন কোথায়, জানি না। তুমি আমার চিঠি পাবে কিনা তা-ও অনিশ্চিত। তবু তোমাকে লিখছি। আমরা ভাই, মহাবিপদে পড়েছি। বাবা কোলকাতায় গিয়েছিলেন তাঁর ঢাকার বিষয়-সম্পত্তি সম্বন্ধে একটা ব্যবস্থা করতে; কিন্তু এখনও তিনি ফেরেননি, চিঠি লিখে তাঁব কোন জবাব পাচ্ছি না। কোলকাতায় আবার নাকি ভীষণ রায়ট হয়ে গেছে শুনছি! আমার ভাই, বড় ভাবনা হয়েছে। আমি মিসেস দাসের কাছে শুনলাম, তুমি নাকি ঢাকায় গিয়ে আশ্রয় নিয়েছ। তাঁর কাছ থেকেই আমি তোমার ঢাকার ঠিকানাটা পেলাম। যদি তাঁর কোন খোঁজ পাও আমাকে দয়া করে একটু জানিও ভাই। আমার বাবার নাম নবেন্দু বিশ্বাস। এ নামের কোনও লোকের যদি খোঁজ পাও আমাকে দয়া করে নীচের ঠিকানায় জানিও। মা-ও অসুস্থ, শয্যাশায়ী। কি যে করব ভেবে পাচ্ছি না, মাকে ছেড়ে নড়বারও উপায় নেই। পারো তো আমার এই উপকারটি কোরো ভাই। তোমাকে আর বেশি কি লিখব। আশা করি ভাল আছ। নীচে আমার দিল্লীর ঠিকানাটা দিলাম। আমার ভালবাসা নাও। ইতি —

বিশাখা

বিষ্ণুচরণ পত্রপাঠ শেষ করিয়াও পত্রখানার দিকে কিছুক্ষণ চাহিয়া রহিল। তাহার পর বলিল, "আমি তো এ খবর জানতাম না। চিঠির কোনও উত্তর দিয়েছ নাকি—"

"দিয়েছি। লিখেছি যে এক নবেন্দু বিশ্বাসের বাড়ি, বিষয়-সম্পত্তি আমি কিনেছি, কিন্তু তিনি তোমার বাবা কিনা জানি না—"

বিষ্ণুচরণের পায়ের তলা হইতে যেন মাটি সরিয়া গেল। তথাপি সে স্থিরকণ্ঠেই বলিল, "খোঁজ না নিয়ে কিছুই বলা যায় না। অনেক নবেন্দু বিশ্বাস এখন গজাবে—"

"বিশাখা খুব ভাল মেয়ে, সে প্রতারণা করবে না।"

"খোঁজ করে দেখি—"

জুবেদার সহিত বিষ্ণুচরণ এ বিষয়ে আর আলোচনা করা নিরাপদ মনে করিল না। তাড়াতাড়ি আপিসে চলিয়া গেল।

আপিসে যাইবার নাম করিয়া সে বাহির হইয়া আসিল বটে, কিন্তু আপিস তখন খোলেই নাই। জুবেদার সান্নিধ্য ত্যাগ করিবার নিমিত্তই সে বাহির হইয়া আসিয়াছিল। জুবেদার নিকট বিষ্ণুচরণ থাকিতেই পারিত না। জুবেদা রূপসী, শিক্ষিতা; তাহার গাম্ভীর্য, আদব-কায়দা এমন একটা মার্জিতরুচির পরিচয় বহন করে যে বিষ্ণুচরণ কিছুতেই তাহার নিকট স্বস্তি পায় না, কেমন যেন ভয়ভয় করে। মনে হয় উপন্যাসের কোনও নবাবজাদীর শয়নকক্ষে সে না বলিয়া অনধিকারপ্রবেশ করিয়াছে।

আপিস খুলিতেই সে আপিসে গিয়া হাজির হইল। একটু পরেই একজন কেরানি আসিয়া তাহাকে খবর দিল যে দিল্লী হইতে বিধুভূষণ নামে কে একজন তাহাকে ফোনে ডাকিতেছে। ফোনে কি কি কথা হইয়াছিল পূর্বেই বিবৃত হইয়াছে। বিষ্ণুচরণ হঠাৎ চিন্তিত হইল। মেয়েটা তাহা হইলে কলিকাতায় চলিয়া গিয়াছে। বিধুভূষণও দিল্লীতে আসিয়া তাহার সম্বন্ধে সংবাদ সংগ্রহ করিতেছে। সহসা সে অনুভব করিল, অবিলম্বে অকুস্থলে উপস্থিত না হইলে সমস্তই বানচাল হইয়া যাইবে। খানিকক্ষণ ভ্রূকুঞ্চিত করিয়া রহিল। তাহার পর কলিকাতায় তাহার এটর্নিকে 'ফোন' করিল।

মনিব জমিরুদ্দিনের উপর সন্তুষ্ট ছিলেন সুতরাং একমাসের ছুটি পাইতে তাহার বিলম্ব হইল না। আপিস হইতে বাহির হইয়া তাহার মনে হইল, এবার কি করা যায়! জুবেদার কাছে যাওয়া যাইবে না। রাস্তায় খানিকক্ষণ ঘুরিয়া বেড়াইল। একটা এলোমেলো হাওয়া বহিতেছিল। বিষ্ণুচরণেব পূর্বকল্পিত কর্মসূচীও কেমন যেন এলোমেলো হইয়া গেল। সমস্ত বুদ্ধি-বিবেচনা বিকল হইয়া পড়িল। কি করিবে সে? কিছুই ঠিক করিতে পারিল না খানিকক্ষণ। দোদুল্যমান-মানসপটে ফতিমা, শিবানী, চন্দ্রলেখা এবং জুবেদার ছবি বারম্বার নানারূপে ফুটিয়া উঠিল ও মুছিয়া গেল। বিধুভূষণের সহিত তাহার সম্পর্কের কথা মনে পড়িল। বিধুভূষণ তাহাকে বিশ্বাস করিয়া অতগুলো টাকা যে সম্পর্কের জোরে দিয়াছিল, সে সম্পর্কের সম্মানরক্ষা করিবার সামর্থ্য কি তাহার আছে? মনে হইল জুবেদা আজ যদি তাহার সহিত বিবাহ-বন্ধন ছিন্ন করে, সে নিঃস্ব হইয়া যাইবে। ঢাকার সমস্ত সম্পত্তি তাহার নামে। নবেন্দু বিশ্বাস তাহাকেই সম্পত্তি বিক্রয় করিয়াছিল। ন্যায়ত বিষ্ণুচরণের তাহাতে কোনও অধিকার নাই। কলিকাতার বাড়ি তিনখানাও যদি হাতছাড়া হইয়া যায়—ন্যায়ত ধর্মত হইবারই কথা—তাহা হইলে তাহার থাকিবে কি! সে তো পথের ভিখারী হইয়া যাইবে। তাহার নিজস্ব যে জমিজমা ছিল তাহা নাকি মুসলমানেরা ভোগদখল করিতেছে। যে বাড়িখানায় আগে মিষ্টান্নের দোকান ছিল সেটা নাকি ভস্মীভূত হইয়াছে। তাহার পৈতৃক ভিটায় গোহত্যা হইতেছে, রমজানের এক শালা নাকি সেখানে ব্যবসাও করিতেছে। বিষ্ণুচরণ জমিরুদ্দিনে রূপান্তরিত হইয়া জুবেদা নাম্নী রূপসী ধনীকন্যাকে বিবাহ করিতে অনেক সম্পত্তির মালিক হইয়াছে, নবেন্দু বিশ্বাসের বিশাল বাড়ি ও বিস্তর ভূসম্পত্তি পাইয়াছে, তাহার তো কোনও অভাব নেই, সে আবার পৈতৃক বিষয় লইয়া কি করিবে? এই ধারণার বশবর্তী হইয়া তাহার গ্রামের মুসলমান বন্ধুগণ তাহার সম্পত্তি দখল করিয়া ভোগ করিতেছে। তাহাদের উৎখাত করা প্রায় অসম্ভব।

অনেক ভাবিয়া বিষ্ণুচরণ শেষে ঠিক করিয়া ফেলিল কলিকাতার বাড়ি তিনটি বাঁচাইতেই হইবে। বাড়িতে ফিরিয়া আসিয়া জুবেদাকে বলিল জরুরি কার্যব্যপদেশে তাহাকে কলিকাতা ফিরিতে হইতেছে। নবেন্দু বিশ্বাসের দিল্লীর ঠিকানাটাও সে জুবেদার নিকট হইতে টুকিয়া লইল। বলিল, কলিকাতার পথে সে দিল্লীতে নামিয়া বিশাখার সম্বন্ধেও অনুসন্ধান করিবে।

সেইদিনই দিল্লীগামী একটা প্লেনে সে দৈবাৎ "সিট" পাইয়া গেল এবং তাহাতে চড়িয়া বসিল। দিল্লীতে পৌঁছিয়া প্রথমেই সে গেল নবেন্দু বিশ্বাসের ঠিকানায়। কাহারও দেখা পাইল না। সে আশা করিয়াছিল বিশাখার কোন আত্মীয়কে অন্তত সে খুঁজিয়া বাহির করিতে পারিবে এবং যে মতলবটা মনে মনে ভাঁজিয়া রাখিয়াছিল তাহা তাহারই মারফত বিশাখার নিকট ব্যক্ত করিবে। কিন্তু তাহাকে হতাশ হইতে হইল। এমন কি নীহারবাবুর দেখাও সে পাইল না। বিধুভূষণ দিল্লীতে আছেন কি নাই ইহা খোঁজ করার সে প্রয়োজন মনে করিল না। বিধুভূষণকে এখন কিছুদিন এড়াইয়া চলাটাই বুদ্ধিমানের কার্য ইহাই তাহার মনে হইল।

অনেক চিন্তার পর বিধুভূষণের মতো সে-ও স্থির করিয়াছিল যে বিশাখাকে বিবাহ করিতে হইবে। হিন্দু বা মুসলমান কোনও ধর্মেই একাধিক বিবাহ বে-আইনী নয়। হিন্দুরূপে হউক, মুসলমানরূপে হউক, ছলে, বলে, কৌশলে যেমন করিয়া হউক, বিশাখাকে বিবাহ করিতে হইবে। তাহা না করিতে পারিলে তাহার বাঁচিবার উপায় নাই। সারাজীবন ওই জুবেদার অনুগ্রহপ্রার্থী ক্রীতদাস হইয়া তাহাকে থাকিতে হইবে। তাহা অসম্ভব।

সে জানিত বিশাখা কলিকাতায় বিধুভূষণের আশ্রয়ে আছে। তাহার নিকট সমস্ত কথা ব্যক্ত করিয়া বিবাহের প্রস্তাবটা পৌঁছাইয়া দিতে হইবে। পৌঁছাইয়া দিবার মতো লোক নিশ্চয়ই সে যোগাড় করিতে পারিবে।

প্রথম শ্রেণীর একটি বার্থে চক্ষু বুঁজিয়া বিষ্ণুচরণ আকাশ-পাতাল চিন্তা করিতেছিল। ফতিমা, শিবানী, চন্দ্রলেখা, জুবেদা—বিশাখা। বিশাখা মেয়েটা কেমন, কে জানে! গাড়িতে আর দ্বিতীয় লোক কেহ ছিল না। অবাধে সে চিন্তা করিতেছিল। পরের স্টেশনে কিন্তু একটি যাত্রী উঠিলেন। লোকটির পরিধানে বুশশার্ট এবং পায়জামা, পায়ে কাবলী চপ্‌পল, চোখে কালো চশমা, নাকের নীচে বাটারফ্লাই গোঁফ। লোকটি বিষ্ণুচরণের দিকে একনজর চাহিয়া পাশের বেঞ্চে নিজের বিছানা পাতিয়া আপাদমস্তক ঢাকিয়া শুইয়া পড়িলেন। বিষ্ণুচরণের পুনরায় মনে হইল, বিশাখা মেয়েটি কেমন, কে জানে।

## ।। চার ।।

বরেনের কিছু পরিচয় আপনারা পাইয়াছেন। বাকীটা গোপীনাথ, মনিকা, শিবাজী (ওরফে সনৎ, ওরফে অনেক কিছু) এবং ভার্গবের পরিপ্রেক্ষিতে দিলে মানাইবে ভাল। গোপীনাথ, মণিকা এবং ভার্গবেরও আসল নাম অন্য। এগুলি তাহাদের ছদ্মনাম। গোপীনাথের আসল নাম মলয়কুমার এবং মণিকার আসল নাম আন্নাকালী একথা হয়তো আপনাদের হাস্যোদ্রেক করিবে, কিন্তু ইহা সত্য। ভার্গব একজন পাঞ্জাবী মুসলমান। বিস্ময়কর মনে হইবে, কিন্তু ইহাও সত্য।

আর একটা কথা বলাও প্রয়োজন। ইহারা আপনাদের সম্পূর্ণ অপরিচিত নয়, ইহাদের সকলকেই আপনারা অল্প-বিস্তর চেনেন। অবশ্য ভিন্ন নামে, ভিন্ন পরিচয়ে। খবরের কাগজের

পৃষ্ঠায়, নেতাদের বক্তৃতায়, প্রতিবেশীদের বৈঠকখানায়, উপন্যাসের চরিত্রে, সিনেমার ছবিতে, নাটকের দৃশ্যে—ইহাদের নানা রূপ আপনারা দেখিয়াছেন, ইহাদেরই নানা সমালোচনা আপনারা করিয়াছেন। ইহাদের আপনারা ভয় করেন, ভক্তি করেন। ইহাদের নিন্দাও করেন, প্রশংসাও করেন, বিশ্বাসও করেন, অবিশ্বাসও করেন।

আলাদা আলাদা ইহাদের প্রত্যেকের পরিচয় দেওয়া অপেক্ষা একটা সূত্র ধরিয়া অগ্রসর হওয়াই সুবিধাজনক; আমরা মণিকার সূত্র ধরিয়া অগ্রসর হইতেছি।

শ্রীমতী মণিকা সদাগরী আপিসের নিম্নশ্রেণীর জনৈক কেরানি জিতেন্দ্রনাথ গুড়গুড়ি মহাশয়ের সপ্তমা কন্যা। জিতুবাবু যে বেতন পাইতেন তাহাতে এ বাজারে ভদ্রভাবে সংসার চালানো শক্ত। বিশেষ করিয়া মা-ষষ্ঠী যখন তাঁহাকে কৃপা করিয়াছেন। ভগবান কিন্তু তাঁহার প্রতি সদয় ছিলেন। নানা উৎস হইতে জলধারা আনিয়া তিনি তাঁহার সংসারমরুকে সরস করিয়া রাখিতেন। তাঁহার মেয়েদের হালফ্যাশানের শাড়ি, গহনার অভাব হইত না, নূতনতম স্নো-ক্রীম-পাউডারের অনটন ছিল না, ঘন ঘন সিনেমা দেখার পয়সাও জুটিত। নৃত্য-শিক্ষক এবং সঙ্গীত-শিক্ষকেরা আসিয়া তাহাদের বাড়িতে কোন পারিশ্রমিক না লইয়া নৃত্য-গীতের আসর পাতিতেন। জিতেন্দ্র গুড়গুড়ি কন্যাভাগ্যে ভাগ্যবান ব্যক্তি ছিলেন।

মণিকার বয়স যখন মাত্র বারো বৎসর তখনই সে এমন নৃত্য-গীত-পটীয়সী হইয়া উঠিয়াছিল যে, অধিকাংশ দিনই সন্ধ্যার সময় বাড়িতে থাকিতে পাইত না। কোন-না-কোন জলসায় আহূত হইয়া তাহাকে হয় নাচিয়া, না হয় গাহিয়া সমাগত সজ্জনবৃন্দের মনোরঞ্জন করিতে হইত; সাহিত্য-সভা, বিবাহ-সভা, মহাপুরুষদের জন্মোৎসব উপলক্ষে অনুষ্ঠিত আনন্দ-সভা, মৃত্যুতিথি উপলক্ষে অনুষ্ঠিত শোক-সভা, ঝঞ্ঝা-বন্যা-ভূমিকম্প বিধ্বস্ত মানবতাকে রক্ষা করিবার জন্য সাহায্য-সভা—বস্তুত যে কোনও কারণে অনুষ্ঠিত যে-কোন সভা বা 'চ্যারিটি শো' মণিকা-হীন হইবার জো ছিল না। এ সবের পরিবর্তে মণিকা প্রকাশ্যে প্রচুর প্রশংসা ও হাততালি পাইত, গোপনে অন্য কিছু পাইত কিনা তাহা আমাদের জানা নাই।

এই গানের আসরের মাধ্যমেই মণিকার সহিত মলয়কুমারের প্রথম পরিচয় ঘটিয়াছিল। যথানিয়মে সেই পরিচয় ক্রমশঃ ঘনিষ্ঠও হইয়াছিল। মণিকার বয়স তখন ষোল, মলয়কুমারের সাতাশ।

এই ঘনিষ্ঠতার মর্মোদ্ভেদ করিতে হইলে আর একটু ইতিহাস জানা প্রয়োজন।

টোপিরাম নামক জনৈক ধনী মাড়োয়ারি বণিক যখন কলিকাতা হইতে তাঁহার মূল্যবান মোটরকারটি খরিদ করিয়া আনেন, তখন সেইসঙ্গে শ্রীমান মলয়কুমারকেও সপরিবারে সঙ্গে আনিয়াছিলেন। মলয়কুমারের পরিবার অবশ্য বৃহৎ ছিল না। বিধবা মা এবং অবিবাহিতা ভগ্নী শেফালী—এই দুইটি প্রাণী লইয়াই তাহার পরিবার। মলয়কুমারের বসবাসের জন্য টোপিরাম নিজের একটি বাড়ি তাহাকে দিয়াছিলেন। অন্যান্য নানা সুবিধাও করিয়া দিয়াছিলেন। এবম্বিধ সহৃদয়তার কারণ নিশ্চয় একটা ছিল। শোনা যায় মলয়কুমারের স্বর্গীয় পিতাঠাকুর নাকি টোপিরামের কলিকাতার গদিতে একজন বিশ্বস্ত কর্মচারী ছিলেন। তাঁহার জীবনব্যাপী বিশ্বস্ততার জন্যই নাকি টোপিরাম তাঁহার পরিবারের সুব্যবস্থা করিয়াছিলেন। ইহাও শোনা যায় টোপিরামের খরচেই নাকি মলয়কুমার নামজাদা এক বিলাতী মোটরব্যবসায়ীর তত্ত্বাবধানে থাকিয়া মোটরচালক ও মোটর-মেকানিক হইতে পারিয়াছিল। আরও শোনা যায় স্বর্গীয় বিশ্বস্ত

কর্মচারীর পুত্রকে কর্মে নিযুক্ত করিবার জন্যই নাকি টোপিরাম মূল্যবান মোটরকারটি ক্রয় করিয়াছিলেন। এই শেষোক্ত জনশ্রুতিটির কিছু ভিত্তিও ছিল। কারণ, প্রায়ই দেখা যাইত, মোটর থাকা সত্ত্বেও টোপিরাম নিজের পুরাতন ল্যাণ্ডোটিতেই চড়িয়া বেড়াইতেছেন। বস্তুত মোটরে তিনি ক্বচিৎ চড়িতেন। মোটরটি সাধারণতঃ ব্যবহৃত হইত আর পাঁচজনের কর্মে। গভর্নমেন্ট অফিসাররা তো বটেই, শহরের অন্যান্য গণ্যমান্য ভদ্রলোকেরাও একরকম অবাধেই টোপিরামের মোটরটি ব্যবহার করিবার সুযোগ পাইতেন। কোনও হোমরা-চোমরা বা পদস্থ ব্যক্তির বিরাগভাজন হওয়া টোপিরামের নীতিবিরুদ্ধ ছিল। কাহারও মনে তিনি আঘাত দিতে চাহিতেন না। কে কখন, কিভাবে প্রত্যাঘাত করিয়া বসে ঠিক কি! মোটরটি আসাতে আর একটি সমস্যারও সমাধান হইয়া গিয়াছিল। পূর্বে নানা-ব্যপদেশে-অনুষ্ঠিত সভায় বা জলসায় তরুণী আর্টিস্টদের লইয়া যাওয়া এবং সেখান হইতে রাত্রে তাহাদের বাড়ি পৌঁছাইয়া দেওয়া ব্যয়সাধ্য তো ছিলই, অতিশয় ঝঞ্ঝাটজনক ব্যাপারও ছিল। টোপিরামের মোটরটি আসার পর হইতে সে ঝামেলা মিটিয়া গিয়াছিল। তরুণীদের বহন করিতে টোপিরাম, টোপিরামের মোটর বা মোটরচালক কোনদিনই আপত্তি করে নাই।

এই মোটরেই মলয়কুমারের সহিত আন্নাকালীর একদিন পরিচয় ঘটিল এবং মোটরকারের মতোই দ্রুতগতিতে সে ঘনিষ্ঠতা সুবিদিত 'অজানা'র উদ্দেশ্যে প্রধাবিত হইতে লাগিল। কতকাল প্রধাবিত হইত বলা যায় না—হয়ত অনন্তকাল—কিন্তু অপ্রত্যাশিতভাবে বোম্বাইমার্কা একটা আলোর ঝলক আসিয়া পড়াতে আন্নাকালীকে থমকাইয়া দাঁড়াইয়া পড়িতে হইল।

শহর হইতে চার পাঁচ মাইল দূরে জনৈক জমিদারের বাগান-বাড়িতে একদা বোম্বাই শহরের এক বিখ্যাত গায়ক আহূত হইয়া আসিলেন। তাঁহার অভ্যর্থনার জন্য স্থানীয় সঙ্গীত-শিল্পীদের লইয়া একটি জলসার আয়োজন হওয়াতে স্বভাবতই আনুকে (সংক্ষিপ্ত আন্নাকালী) তাহাতে একটি বিশেষ অংশগ্রহণ করিতে হইল। নৃত্য এবং গীত উভয়প্রকার কলার দ্বারা আন্নাকালী বোম্বাই শিল্পীকে সংবর্ধিত করিল। গায়কমহাশয় মুগ্ধ হইয়া গেলেন। শেষপর্যন্ত এত মুগ্ধ হইলেন যে আনুকে আড়ালে ডাকিয়া বলিলেন, "খুব ভাল লাগল আপনার নাচ, গান। অতি চমৎকার। আপনার জায়গা ছোট শহর নয়, কোলকাতা কিংবা বোম্বাই আপনার উপযুক্ত স্থান। অনেক বড় বড় সিনেমা কোম্পানির সঙ্গে পরিচয় আছে আমার। আপনি যদি সিনেমায় আসেন তো খুব ভাল হয়। আমাকে একটু খবর দিলেই আমি সব বন্দোবস্ত করে দেব। আমার ঠিকানাটা আপনাকে দিয়ে যাচ্ছি। আপনার ঠিকানাটাও আমাকে দেবেন। আপনি সিনেমায় এলে সিনেমা-শিল্প উন্নত হবে।"

এই কথা শুনিয়া আনু সহসা যে কি উত্তর দিবে ভাবিয়া পাইল না। তাহার বুকের ভিতরটা কেবল টিপ টিপ করিতে লাগিল।

"কি বলেন, নামবেন সিনেমায়? আপনার যদি মত থাকে এখান থেকেই আমি একটা চিঠি লিখে দিতে পারি—"

আনতচক্ষে আনু উত্তর দিল বটে,—"বাবাকে জিজ্ঞেস করে আপনাকে জানাব"—কিন্তু প্রকৃতপক্ষে জিতেন্দ্রনাথ গুড়গুড়ির মতামতের সহিত শ্রীমতী আন্নাকালী বা তাহার ভগ্নীদের কোনও সম্পর্ক ছিল না। তাহারা যথেচ্ছ ঘুরিয়া বেড়াইত, যাহা খুশি করিত। পিতার মতামতের বেড়ি তাহাদের সবুজ স্বপ্নকে বাধাগ্রস্ত করিতে পারে নাই। যে পিতা অসমর্থ। যে পিতা

ভালভাবে ভরণপোষণ করিতেও অপারগ, কেবলমাত্র কর্তব্যের দাবিতে তাঁহার প্রতি শ্রদ্ধাশীল হইতে হইলে যে সুশিক্ষার দরকার, তাহাও জিতুবাবু বা তাঁহার পত্নী পুত্রকন্যাদের দিতে পারেন নাই। তাহারা বাল্যকাল হইতেই জানিয়াছিল 'বাবা' নামক ব্যক্তিটি কোনও কর্মের নয়। মানুষই না, রাস্তার 'ডাস্টবিন' যেন। সকলের অশ্রদ্ধা, সকলের কটূক্তি, সর্বপ্রকার গঞ্জনা, লাঞ্ছনা নীরবে মাথায় পাতিয়া লইয়া অন্তরে সঞ্চয় করাই যেন তাঁহার একমাত্র কর্তব্য। যা তাঁহাকে সকালে, সন্ধ্যায় (ছুটির দিন, দুপুরেও) সকলের সম্মুখে যে ভাষায় অপমান করেন এবং তিনি নীরবে, বিনা প্রতিবাদে তাহা যেভাবে হজম করেন, তাহাতে তাঁহাকে অপদার্থ, জড়ভরত ভিন্ন অন্য কিছু মনে করা শক্ত। পাওনাদাররাও বাড়ি চড়াও হইয়া প্রায়ই অকথ্যভাষায় গালাগালি দিয়া যাইত। গুড়গুড়ি মহাশয় টুঁ শব্দটি করিতেন না। এহেন লোকের মতামতের উপর কেহ আস্থা স্থাপন করে না, তাহার পুত্রকন্যারাও করিত না। আন্নাকালী পিতার দোহাই দিল জিনিসটা ভাল করিয়া ভাবিয়া দেখিবার জন্য।

সিনেমার প্রস্তাব আনুর ভালই লাগিয়াছিল, কিন্তু সে সময় লইল আর একটা কারণে। কিছুদিন হইতে মলয়কুমারের আচরণে সে একটু রোমান্সের গন্ধ পাইতেছিল। তাহাকে দেখিলেই মলয়কুমারের আচরণ কেমন যেন একটু বেসামালগোছের হইয়া যাইত। অকাবণে মুচকি হাসিত, অকারণে গলা-খাঁকারি দিত, কাছাকাছি হইলে সন্ত্রস্ত-শশব্যস্ত হইয়া পড়িত, চোখে মুখে সম্ভ্রম, মিনতি ও আকুলতার একটা মিশ্রভাব ফুটিয়া উঠিত, মনে হইত প্রচুর সান্নিধ্যলাভ করিয়া প্রভুভক্ত কোনও কুকুর যেন কৃতার্থ হইয়া গিয়াছে। কোনও বাক্য আরম্ভ করিয়া সে শেষ করিতে পাবিত না, কয়েকবার 'মানে', 'মানে' বলিয়া বক্তব্যটাকে আরও জটিল করিয়া শেষ পর্যন্ত থামিয়া যাইত। অভিজ্ঞ চিকিৎসক যেমন লক্ষণ দেখিয়া রোগ নির্ণয় করে, অভিজ্ঞ আন্নাকালীও তেমনি ব্যাপারটা ঠিক ধরিয়াছিল। বলিষ্ঠ, প্রিয়দর্শন মলয়কুমারকে তাহার ভালও লাগিয়াছিল। কিছুদিন ঘনিষ্ঠতার পর তাহাকে কেন্দ্র করিয়া ক্ষুদ্র একটি আশার অঙ্কুরও তাহার উষর মানসক্ষেত্রে উদগত হইয়াছিল। পরিষ্কার, পরিচ্ছন্ন, স্বাচ্ছল্যময়, ক্ষুদ্র একটি সংসারের স্বপ্ন অন্ধকারের উষালোকের মতো তাহার দুঃখময় জীবনে ধীরে ধীরে যে মোহিনীমায়া বিস্তার করিতেছিল তাহা সত্যই মনোরম!

গুড়গুড়ি মহাশয় যে কন্যার বিবাহ দিবেন, এমন আশা ছিল না। তিনি বড়মেয়ে কালীর বিবাহ দিয়াছিলেন একটি তেজবরে পাত্রের সঙ্গে একমাস পরে কালী উলঙ্গিনী হইয়া শ্বশুরবাড়ি হইতে ফিরিল। সহসা কেন যে সে বদ্ধ উন্মাদ হইয়া গেল তাহা নির্ণয় করিতে হইলে সামাজিক ও অর্থনৈতিক পাঁক ঘাঁটিতে হয়। তাহা করিবার সামর্থ্য গুড়গুড়ি মহাশয়ের ছিল না, তিনি স্থানীয় সিভিল সার্জনের শরণাপন্ন হইয়া কালীকে একটা পাগলা-গারদে পাঠাইয়া দিলেন। বস্তুতঃ, পাগলা-গারদ ছাড়া আর কোথাও তাহার স্থান হওয়া সম্ভব ছিল না। ইহার পর গুড়গুড়ি মহাশয় কন্যাদের বিবাহপ্রসঙ্গে আর মাথা ঘামান নাই। তাঁহার দ্বিতীয়া কন্যা তারা প্রতিবেশী এক ধনীর সুনজরে পড়িয়াছিল। ধনীর পক্ষাঘাতগ্রস্তা পত্নীর সেবা করিবার ছুতায় সে প্রত্যহ সেখানে যাইত এবং দিনরাত সেখানেই পড়িয়া থাকিত। তৃতীয়া কন্যা মহাবিদ্যা পাড়ায় এক সিনেমা-রসিক স্বর্ণকার-পুত্রের সহিত মাখামাখি করিয়াছিল, তাহার পর আত্মহত্যা করিয়াছে। চতুর্থ ষোড়শী, ধর্মপরায়ণা। জনৈক শৌখীন সুদর্শন, ধনী সন্ন্যাসী তাহাকে দীক্ষা

দিয়াছেন। সন্ন্যাসী শহরে আসিলে তাঁহাকে কেন্দ্র করিয়া প্রতিদিনই যে উৎসব অনুষ্ঠিত হয়, সেই উৎসবে ষোড়শী সুললিতকণ্ঠে কীর্তনগান করিয়া সন্ন্যাসীর (এবং সম্ভবতঃ ভগবানেরও) মনোরঞ্জন করিয়া থাকে। বিনিময়ে সন্ন্যাসী-প্রবর শিষ্যাকে আশীর্বাদ তো করেনই, খাইতে পরিতে দেন, শোনা যায় গহনা, এসেন্সও নাকি সরবরাহ করেন। জিতুবাবুর পঞ্চমা কন্যা ভুবনেশ্বরী ট্যারা এবং একটু খোঁড়া, জন্মাবধিই এইরূপ। সে নাচিতেও পারে না, গাহিতেও পারে না। কোনও ধনী যুবক বা সন্ন্যাসী তাহাকে দেখিয়া আকৃষ্ট হয় নাই। সে বেচারী রান্না করিত, কাপড় কাচিত, ঘুঁটে দিত আর মায়ের গঞ্জনা সহ্য করিত। তাহার দুর্দশায় অবশেষে সে সদাশয় ব্যক্তিটির মনে সহানুভূতি জাগিয়াছিল—তিনি ভাদুড়ি-কাকা। বলভদ্র ভাদুড়ি গুড়গুড়ি-মহাশয়ের সহকর্মী ও সমবয়সী। গাঁট্টাগোঁট্টা, আঁটসাঁট চেহারা। মাথার চুল, গোঁফের চুল, বুকের চুল—অর্থাৎ দৃশ্যমান অঙ্গের সর্বপ্রকার চুল, পাকা। বাঁধানো দাঁতগুলিও ধপধপে সাদা, চোখেই কেবল রঙীন চশমা। তিনি আদর করিয়া ভুবনেশ্বরীকে 'লেংড়ি' বলিয়া ডাকেন। তিনি মাঝে মাঝে তাহার জন্য কিছু কিনিয়া আনেন। কখনও একখানা রঙীন শাড়ি, কখনও বা টফি, কখনও চুল বাঁধিবার রঙীন ফিতা, কখনও বা 'ক্লিপ'। সকলের সম্মুখেই তিনি ডাক দেন—ওলো লেংড়ি, কোথায় তুই, দেখ তোর জন্যে কি এনেছি। বিগলিতা লেংড়ি ছুটিয়া আসে, লেংড়ির মা-ও আসেন। ভাদুড়িমহাশয় সকলের সন্মুখেই তাহাকে উপহারটি দিয়া কখনও থুতনি নাড়িয়া, কখনও বা গাল টিপিয়া তাহাকে আদর করেন। পিতৃবন্ধুর এবম্বিধ স্নেহপ্রবণতায় কেহই অশোভন কিছু দেখিতে পায় না। ষষ্ঠকন্যা বগলাসুন্দরী সর্পদষ্ট হইয়া প্রাণত্যাগ করিয়াছিল। পাড়ার কয়েকটি বখাটে ছোঁড়ার সহিত প্রায়ই সে শহরের বাহিরে যাইত একটা পোড়ো বাগানে আম-জাম-কাঁঠাল-কুল-বৈচি প্রভৃতি সংগ্রহ করিত, সেইখানেই এক বৈশাখের রুদ্র দ্বিপ্রহরে এক গোক্ষুর তাহাকে দংশন করে।

সপ্তম কন্যা আন্নাকালীর পক্ষে সুতরাং আশা করা সম্ভব ছিল না যে অন্যান্য পিতার মতো গুড়গুড়িমহাশয়ও তাহার বিবাহের ব্যবস্থা করিবেন। সে বুঝিয়াছিল নিজের ব্যবস্থা নিজেকেই করিতে হইবে, নিজের মতে, নিজের পথে চলা ছাড়া গত্যন্তর নাই! সম্বল রূপ-যৌবন, সম্বল নাচ-গান। নৃত্যবিশারদ স্বর্গীয় ন্যাপা বোসের শাগরেদ হেমন্ত আইচ (বর্তমান রিটায়ার্ড টিকিট কালেক্টার, কাঁচাপাকা গোঁফের বাটারফ্লাই, একটু হাঁপানি আছে) তাহাকে যত্ন করিয়া নাচগান শিখাইয়াছিলেন। আন্নাকালী তাহাকে ভক্তিও করিত। হেমন্তবাবুর বয়স ষাট না হইয়া যদি চল্লিশও হইত, আন্নাকালী তাহাকেই হয়তো বিবাহ করিতে চাহিত। কিন্তু হেমন্তবাবুকে বিবাহ করা যায় না। বিবাহ করিয়া ছোট একটি সুখের সংসার পাতিবে ইহাই আন্নাকালীর স্বপ্ন। সভায় সভায় নাচিয়া বেড়াইতে তাহার ভাল লাগে না। পোস্টমাস্টারবাবুর স্ত্রী ঊষাকে তাহার হিংসা হয়। কি সুন্দর তাহার খোকাটি!

মলয়কুমারকে সত্যই তাহার পছন্দ হইয়াছিল। সিনেমাবিষয়ে পাকাপাকি কিছু একটা ঠিক করিবার পূর্বে মলয়কুমারের মতটা জানিবার তাহার ইচ্ছা হইল। এইজন্যই সে সময় চাহিয়াছিল।

গভীর রাত্রি। অনেকক্ষণ পূর্বেই দশটা বাজিয়া গিয়াছে। কৃষ্ণপক্ষের ক্ষীণচন্দ্র চোরের মতো পূর্বাকাশে উঁকি দিতেছে। টোপিরামের নূতন মোটরখানা ঘণ্টায় চল্লিশ মাইল বেগে ছুটিয়া চলিয়াছে। ড্রাইভ করিতেছি মলয়কুমার, পাশে বসিয়া আছে আন্নাকালী।

"মলয়দা, কি বল তুমি, সিনেমায় নামব?"

মলয়কুমার কোনও উত্তর দিল না। ধীরে ধীরে গাড়ির গতিবেগ কমিতে লাগিল এবং অবশেষে তাহা একটা মাঠের ধারে থামিয়া গেল।

"মোটর থামালে কেন?"

"এ আলোচনা মোটর চালাতে চালাতে করা যায় না। অ্যাক্সিডেন্ট হয়ে যাবে—"

আন্নাকালীর অধরে মুচকি হাসি ফুটিয়া উঠিল। কিন্তু সে হাসি মলয়কুমার দেখিতে পাইল না।

"রাত হয়ে গেছে, কি বলবে তাড়াতাড়ি বল—"

"সংক্ষেপেই বলছি তা হলে। আমাকে ফেলে কোথাও তুমি যেতে পাবে না, কারণ তোমাকে ছেড়ে আমি একদণ্ড থাকতে পারব না।"

ভ্রূলতা উৎক্ষিপ্ত করিয়া আন্নকালী বলিল, "তার মানে?—"

"মানে আবার কি। তুমি এখান থেকে চলে যাবে এ কথা আমি ভাবতেই পারি না। তোমাকে যেতে দেব না—"

আন্নাকালী মনে মনে খুশি হইল।

মুখে কিন্তু বলল, "ওসব মৌখিক কবিত্ব অনেক শুনেছি। সিনেমায় ঢুকলে আরও অনেক শুনব। আমাকে যেতে দেবে না মানে? আমাকে নিয়ে করবে কি তুমি!"

"সিনেমাই করব—"

"সিনেমা?"

"হ্যাঁ, সিনেমা। আমি তোমাকে নিয়ে একটা নাটক লিখেছি জান?"

"আমাকে নিয়ে?—"

"হ্যাঁ, তোমাকে নিয়ে, তুমিই তার হেরোইন। বইটা কোলকাতা, বম্বে, মাদ্রাজ সব জায়গায় পাঠিয়েছি, কিন্তু কোনও ব্যাটা উত্তর পর্যন্ত দেয়নি। হয়তো আমার গল্পটাই মেরে অন্য নামে বের করবে শালারা। তাই ঠিক করেছি নিজেই প্রডিউস করব, আর আমার ধারণা বইটা শিওর 'হিট' করবে।"

"তুমি প্রডিউস করবে! টাকা পাবে কোথা?"

"টোপিরাম দেবে।"

"তোমার মনিব টোপিরাম? দেবে সে অত টাকা!"

"আলবাৎ দেবে। মনিব টোপিরাম হয়তো দিত না, কিন্তু ভগ্নীপতি টোপিরাম দেবে। বাপ বাপ করে দেবে—"

"ভগ্নীপতি টোপিরাম মানে? শেফালীদিদিকে উনি বিয়ে করেছেন নাকি?"

"করেছেন। তবে আন্‌অফিসিয়ালি—"

"তার মানে কি?"

"নেপথ্যে।"

আন্নাকালী ক্ষণকাল চক্ষু বিস্ফারিত করিয়া চাহিয়া রহিল, তাহার পর ফিক্ করিয়া হাসিয়া ফেলিল।

"হেসো না অনু, যখনই ও কথা ভাবি, আমার শরীরের রক্ত টগবগ করে ফুটতে থাকে। আমাকে ভোলাবার জন্যই এতবড় মোটরখানা ও আমাকে কিনে দিয়েছে। কিন্তু আমি ভোলবার

ছেলে নই। ছারপোকার মতো ওকে পিষে মারব আমি একদিন, কিন্তু তার আগে আমাদের যতটা রক্ত ও শোষণ করেছে তার সবটা 'পাম্প' করে বের করে নেব। টাকা দিয়েই যদি সম্মানের দাম দিতে হয়, অনেক টাকা দিতে হবে ওকে। সিনেমার টাকার কথা কাল শেফুকে দিয়ে বলিয়েছিলাম, শালা রাজি হয়েছে। দু'এক দিনের মধ্যেই হাজার দশেক দেবে বলেছে। বলেছে কোলকাতায় একটি হাউসও খুলে দেবে শেফুর নামে, আর আমি হব সে হাউসের হর্তাকর্তা। তখন প্রডিউস করব আমার নাটকটা, আর তুমি হবে তার হিরোইন। প্রডিউস করবই। আর আমার বিশ্বাস নাটকটা জমবেও খুব—"

নাটক কিন্তু পরমুহূর্তে জমিয়া গেল অন্যভাবে।

"হ্যান্ডস আপ—"

মলয়কুমার আন্নাকালী দুইজনেই চমকাইয়া উঠিল। দেখিল, মোটরের দুইদিকে দুইজন পিস্তল উঠাইয়া দাঁড়াইয়া আছে। দৈত্যের মতো দুইটি মূর্তি। আন্নাকালী চিৎকার করিয়া উঠিতেই একজন আগাইয়া আসিয়া তাহার মুখটা চাপিয়া ধরিল।

"যদি প্রাণে বাঁচতে চাও টুঁ শব্দটি কোরো না। পিছনের সিটে গিয়ে চুপটি করে বস।"

তাহার পর মলয়কুমারকে বলিল, "স্টিয়ারিং হুইলটা আমার হাতে ছেড়ে দিয়ে তুমিও গিয়ে বস। মোটরটা আমাদের চাই। চেঁচামেচি, চিৎকার করলে বাধ্য হয়ে 'সুট' করতে হবে। চুপ করে থাকলে কিছু বলব না—"

মলয় এবং আন্নাকালী বিনা বাক্যব্যয়ে পিছনের সিটে গিয়া বসিল। বসিবার সঙ্গে সঙ্গে একজন আসিয়া তাহাদের হাত, পা, মুখ বাঁধিয়া দিয়া বলিল, "চুপ করে থাক। কিছু পরেই তোদের ছেড়ে দেবো—"

মিলিটারী পোশাক, চোখে গগল্‌স, হাতে রিভলভার—কোনরূপ প্রতিবাদ করিবার সাহস তাহাদের হইল না। কয়েক মিনিটের মধ্যেই গাড়ি ঘুরিয়া ঘণ্টায় পঞ্চাশ মাইল বেগে কোন্‌দিকে যে প্রধাবিত হইতে লাগিল তাহা মলয়কুমার বুঝিতে পারিল না।

স্টিয়ারিং ধরিয়াছিল বরেন আর তাহার পাশে বসিয়াছিল শিবাজী ওরফে সনৎ সেন। বরেন এবং শিবাজী ভবানী পাঠক, রবিনহুডের আদর্শে অনুপ্রাণিত। উভয়েই স্বকীয় বুদ্ধিবলে এবং বাহুবলে অন্যায়ের প্রতিকার করিতে চান। তাঁহাদের বিশ্বাস অন্য কোন উপায় আশুফলপ্রদ নয়। আইনসঙ্গত পদ্ধতিতে নাকে কাঁদিয়া আবেদন, নিবেদন করিলে সময় ও শক্তির অপচয় হয় মাত্র, কোন ফল হয় না। বুদ্ধিমান পাপীরা আইনের সাহায্য লইয়াই প্রকাশ্য দিবালোকে পাপাচরণ করে। যখন অধিকাংশ লোকই ধর্ম-বুদ্ধি-বিবর্জিত হয় তখন আইনের কোন মূল্য থাকে না। অর্থলোভে বুদ্ধিমান আইন-ব্যবসায়ীরা অন্যায়ের পক্ষ সমর্থন করেন, ঘুষ খাইয়া পুলিশ কর্মচারীরা অপরাধীকে ছাড়িয়া দেন, বিচারক পর্যন্ত সুবিচার করেন না। দেশের যাঁহারা শিরোমণি তাঁহারা যখন পাপাসক্ত হন, তখন অধর্মই মুখোশ পরিয়া বক্তৃতামঞ্চে বক্তৃতা করে, রাজপথে শোভাযাত্রা করিয়া অভিনন্দিত হয়, সংবাদপত্রের পাতায় পাতায় বিজয়পতাকা উড়াইয়া দিতে সাহস করে। ধার্মিক, দরিদ্র জনসাধারণ তখন নিষ্পিষ্ট হয়, অধার্মিক, ধনী-সম্প্রদায় রক্ষা পায়। জুতাইয়া যাহাদের পিঠের চামড়া তুলিয়া ফেলা উচিত, আইন গণ্ডার-চর্ম-নির্মিত ঢালরূপে অথবা লৌহনির্মিত বর্মরূপে তাহাদের রক্ষা করে। দেশের এরূপ অবস্থায় দেশের সুস্থ যৌবন যদি নিজের পৌরুষে দুষ্টের দমন করিয়া প্রকৃত শিষ্টের পালন করিতে

সক্ষম হন, তাহা হইলে দেশ রক্ষা পায়, দুর্দিনের মেঘ কাটিয়া গিয়া সুদিনের আলো দেখা দেয়। ইহা করিতে গিয়া যদি দুই একটা খুনজখম করিতে হয়, করিতে হইবে। যদি ফাঁসিকাঠে ঝুলিতে হয়, ঝুলিতে হইবে।

এই মনোভাবদ্বারা চালিত হইয়া বরেন এবং শিবাজী কলেজ জীবন ত্যাগ করিবার পর হইতে যে-সব কাণ্ড করিয়াছিল, তাহা রোমাঞ্চকর।

বর্তমানে তাঁহারা কালোবাজারীদের ধনসম্পত্তি লুণ্ঠন করিয়া দুঃস্থ বাস্তুহারাদের জন্য অর্থসংগ্রহে ব্যাপৃত আছেন। তাঁহারা যে বাঙালী তাহা তাঁহাদের পোশাক দেখিয়া বা কথাবার্তা শুনিয়া বুঝিবার উপায় নাই। চার, পাঁচটা ভাষা অনর্গল বলিতে পারেন, পরিধানে মিলিটারি পোশাক। তাঁহারা বাঙালী না বিহারী, মারহাট্টি না গুজরাটি, চেহারা দেখিয়া বোঝা শক্ত। জিজ্ঞাসা করিলে বলেন, আমরা ভারতবাসী, ইহার বেশি আমাদের আর কোন পরিচয় দিবার আপাতত প্রয়োজন নাই।

বরেনের নাম বরেনই, কারণ এই নামে সে স্বাভাবিক, সামাজিক জীবনও যাপন করে। শিবাজী এবং দলের অন্যান্য সকলের কিন্তু বহু নাম। পুলিশের খাতায় ইহারা জনসন, মুরাঠা, হাবসি, ছট্টু, রামদেও, ছক্কন, যোশী, জাগুয়ার, কারেলাল, ঘেট্টা, কাংড়া প্রভৃতি নানা নামে অভিহিত হইয়া আছে। পুলিশকে বিভ্রান্ত করিবার জন্যই ইহারা নিজেদের উদ্ভট নামকরণ করিয়া তাহা পুলিশের কর্ণগোচর করিয়া দেয়। শিবাজীর আসল নাম অমৃত চট্টোপাধ্যায়। কিন্তু এ নামে তাহাকে কেহ আর ডাকে না, দলের মধ্যে সে শিবাজী বলিয়া পরিচিত।

প্রায় ঘণ্টা দুই চলিবার পর মোটরটি যেস্থানে আসিয়া থামিল সেস্থান জনমানবহীন। চাঁদ উঠিয়াছিল, ক্ষীণ চন্দ্রালোকে মলয়কুমার দেখিতে পাইল রাস্তা হইতে বেশ কিছু দূরে একটা বিরাট অট্টালিকার ধ্বংসস্তূপের মতো রহিয়াছে। ধ্বংসস্তূপের পিছনদিকেও খানিকটা ফাঁকা জায়গা দেখা যাইতেছে। শিবাজী সেইদিকেই মোটরটা লইয়া যাইতে নির্দেশ দিল।

আরও এক ঘণ্টা পরে।

চাঁদ একটা বিরাট বৃক্ষের অন্তরালে ঢাকা পড়িয়াছিল। সেই ফাঁকা জায়গায় মোটরের আড়ালে যেস্থানে তাহারা বসিয়াছিল তাহা আলো-আঁধারির কারুকার্যে অপরূপ হইয়া উঠিয়াছিল বটে, কিন্তু ইহাদের মনে কোন কোমলতা সঞ্চার করিতে পারে নাই। শিবাজী পিস্তল উঁচাইয়া বসিয়াছিল। মলয়কুমার নিজের এবং আন্নাকালীর জীবন-কাহিনী অকপটে বর্ণনা করিতেছিল। বর্ণনা শেষ হইলে শিবাজী প্রশ্ন করিল।

"যা বললে সমস্ত সত্যি?"

"সমস্ত।"

"আমরা খোঁজ করে দেখব। যদি সত্যি হয় তোমাদের কিছু বলব না, কিন্তু যদি মিথ্যে হয় তা হলে তোমাদের কেটে কুচিয়ে কাবাব করে খেয়ে ফেলব।"

বলিয়া সে কোমর হইতে প্রকাণ্ড একটা ছোরা বাহির করিয়া মলয়কুমারের হাতে দিল।

"ধারটা পরীক্ষা করে দেখতে পার।"

মলয়কুমার নীরবে পরীক্ষা করিয়া সেটা ফিরাইয়া দিতেছিল।

শিবাজী বলিল, "ওঁকেও দাও। উনিও পরীক্ষা করে দেখুন।"

আন্নাকালীও পরীক্ষা করিয়া দেখিল।

"আমরা এখন চললুম। তোমরা এখানেই থাক। কাল রাত্রে এসে আবার তোমাদের সঙ্গে দেখা করব।"

মলয়কুমার ও আন্নাকালীকে সঙ্গে লইয়া শিবাজী সেই ধ্বংসস্তূপের দিকে অগ্রসর হইল। বাহির হইতে ধ্বংসস্তূপ কিন্তু ভিতরে ঘর ছিল। একটা ঘরে প্রবেশ করিয়া শিবাজী টর্চ জ্বালিয়ে তাহাদের আহ্বান করিল। মলয়কুমার একটি কথাও বলে নাই। আন্নাকালীর ভয় করিতেছিল। শিবাজীর মুখের দিকে চাহিয়া সে কাতরকণ্ঠে বলিল, "আমার বড় ভয় করছে। আপনার পায়ে পড়ি, দয়া করে ছেড়ে দিন আমাদের।"

"বেশি বকবক করলে মুখ চিরকালের মতো বন্ধ করে দেব। আমার দয়ামায়া নেই, তোমার নাকি-কান্না শোনবার সময়ও নেই। এস—"

গত্যন্তর ছিল না।

বরেন পূর্বেই আসিয়াছিল। ঘরের মেঝেতে স্তূপীকৃত ইঁট পাটকেল সরাইতেছিল সে। একটা ছোট্ট লণ্ঠনও যোগাড় করিয়াছিল।

"কতদূর?" শিবাজী প্রশ্ন করিল।

"প্রায় হয়ে এসেছে। তোমরাও হাত লাগাও না—"

শিবাজী মেঝেতে টর্চ ফেলিয়া হঠাৎ পিছাইয়া আসিল।

"এ কি—"

"গোখরো সাপ একটা। আর একটু হলে কামড়াত আমাকে—"

"এখনও মরেনি দেখছি।"

শিবাজী ঝুঁকিয়া দেখিতে লাগিল। সাপের ল্যাজটা কুণ্ডলীকৃত হইতেছিল।

"না মরুক, খুলিটা উড়ে গেছে।"

"গুলি করেছিলে?"

"হ্যাঁ।"

"একটা গুলি বাজে খরচ হয়ে গেল। টোটা যোগাড় করাই মুশকিল। অনেকদিন এখানে আসা হয়নি কিনা, তাই সাপ ঢুকেছে। কিছু কার্বলিক অ্যাসিড আনতে হবে আবার।"

মলয়কুমার ক্ষীণকণ্ঠে জিজ্ঞাসা করিল, "আমাদের কি এই ঘরে থাকতে হবে?"

"না। চটপট মেঝেটা পরিষ্কার করলেই সেটা বুঝতে পারবে। নাও, হাত লাগাও।"

সকলে মিলিয়া মেঝেটা পরিষ্কার করিয়া ফেলিল। দেখা গেল, মেঝেতে একটি লৌহকপাট রহিয়াছে, কপাটে বিরাট একটা তালা লাগানো!

শিবাজী তালা খুলিয়া কপাটটা টানিয়া তুলিল। নীচে অন্ধকার ছাড়া আর কিছুই দৃষ্টিগোচর হইল না।

"মই দাও—"

বরেন তাহার কাঁধে-ঝোলানো চামড়ার ব্যাগ হইতে দড়ির মইটি বাহির করিয়া দিল। মলয়কুমার সবিস্ময়ে লক্ষ্য করিল, মেঝেতে দুইটি লোহার হুকও শক্ত করিয়া পোঁতা আছে। মইটি অনায়াসেই ঝুলাইয়া দেওয়া গেল। বরেন নামিল সর্বাগ্রে। তাহার পর শিবাজী লণ্ঠনটি দড়ি বাঁধিয়া নামাইয়া দিল।

"এইবার তোমরা নাব একে একে।"

"ওই গর্তের ভিতর থাকতে হবে আমাদের।"

আন্নাকালীর চোখ ফাটিয়া জল আসিতেছিল।

শিবাজী স্থির দৃঢ়কণ্ঠে বলিল, "গর্ত নয়, ঘর আছে নীচে। নাবলেই দেখতে পাবে।"

আন্নাকালী করুণদৃষ্টিতে একবার মলয়কুমারের মুখের দিকে চাহিল, তারপর ঝুলিয়া পড়িল।

মলয়কুমারকেও অনুসরণ করিতে হইল। সকলের শেষে নামিল শিবাজী।

নীচে সত্যই ঘর ছিল। মলয়কুমার ভয় পাইয়াছিল বটে, কিন্তু তাহার কৌতূহলও উদ্রিক্ত হইয়াছিল। তাহার বলিষ্ঠ যৌবন এই লোক দুইটির দুঃসাহসিক কার্যকলাপ সবিস্ময়ে পর্যবেক্ষণ করিতেছিল।

সে জিজ্ঞাসা করিল, "মাটির নিচে ঘর আপনারাই বানিয়েছেন?"

শিবাজী উত্তর দিল।

"বানিয়েছিলেন আমার এক পূর্ব-পুরুষ জমিদার। তিনিও ডাকাত ছিলেন শুনেছি। লুটকরা ধনরত্ন এইখানে রাখতেন। এখন আমার কাজে লাগছে!"

"এত নীচে ঘর বানিয়েছিলেন, আশ্চর্য তো!"

"এত নীচে ছিল না। ভূমিকম্প হওয়াতে আরও নীচে নেমে গেছে। পাশে আরও দুখানা ঘর আছে। তোমরা দু'জনে দুটো ঘরে আলাদা থাকবে। সমস্ত বন্দোবস্ত আছে, এমন কি আলাদা বাথরুম পর্যন্ত। কোনও কষ্ট হবে না। দিন দুইয়ের মতো খাবারও আছে। অবশ্য ভাতটাত পাবে না, ছাতু আছে এক হাঁড়ি। দু'জায়গায় ভাগ করে নাও সেটা। কাল যদি পাই, পাঁউরুটি আনব। ওসব প্রেম-ট্রেম, সিনেমা-টিনেমা এখন চলবে না, বুঝলে? দেশের এখন অত্যন্ত দুরবস্থা, দুষ্টের দমন আর শিষ্টের পালন এই এখন আমাদের প্রধান কাজ, দেশকে গড়ে তুলতে হবে। সুতরাং কোনরকম ন্যাকামি ছিঁচকেমি চলবে না এখন। আমাদের সঙ্গে যদি আসতে চাও ওসব ত্যাগ করে আসতে হবে। এ পথে পুরস্কার কিছুই নেই, একটু অসাবধান হলেই মৃত্যু। কংসরাজার চরেরা চারিদিকে ঘুরছে। তোমাদের সব কথা বলেছি, চব্বিশ ঘন্টা সময়ও দিচ্ছি, নির্জনে ভাল করে ভেবে দেখ কি করবে। তোমরা যদি আমাদের দলে যোগ দাও খুশি হব। দেশের যত যুবক-যুবতী আমাদের দলে আসে ততই মঙ্গল। পঙ্কোদ্ধার করতে অনেক লোক চাই।"

শিবাজীর এই সব কথা শুনিয়া, বিশেষতঃ এখনকার কথাবার্তার ধরনধারণে একটা কোমলতার আভাস পাইয়া আন্নাকালীর মনে একটু সাহস সঞ্চারিত হইয়াছিল।

সে ঘাড় বাঁকাইয়া মুচকি হাসিয়া বলিল, "আমাদের তো আপনারা চেনেন না, আমরা যদি আপনাদের দলে ঢুকে বিশ্বাসঘাতকতা করি।"

"করে দেখই না একবার।"

সহসা শিবাজীর কণ্ঠস্বর কঠিন হইয়া গেল।

"বিশ্বাসঘাতকতা করে আমাদের হাত থেকে আজ পর্যন্ত নিস্তার পায়নি কেউ। অনেক বিশ্বাসঘাতককে কেটে কুচিয়ে কাবাব করে খেয়েছি। তোমরা যদি বিশ্বাসঘাতকতা কর তোমাদেরও খাব। বরেন—"

বরেন পাশের ঘরে ঢুকিয়াছিল। সে একটা টিন হাতে করিয়া বাহির হইয়া আসিল।

"ওটা কি—"

"এতে দেখছি কিছু লাড্ডু আছে।"

"ভাগ করে দিয়ে যাও এদের। আর সেই 'জারটা' নিয়ে এস তো—"

বরেন চলিয়া গেল এবং একটা কাঁচের 'জার' লইয়া ফিরিয়া আসিল। তাহার উপর টর্চের আলো নিক্ষেপ করিয়া শিবাজী বলিল, "ভাল করে দেখে নাও—"

আন্নকালী দেখিল, জারের ভিতর জলের মতো কি যেন রহিয়াছে এবং তাহাতে ছোট ছোট কি সব ডোবানো আছে। দেখিতে অনেকটা আমসির মতো।

"কি ওগুলো?"

"বিশ্বাসঘাতকদের জিব। কেটে নিয়ে ফর্মালিনে ডুবিয়ে রেখেছি—"

"ফর্মালিন কি?"

"একরকম ওষুধ।"

বরেন 'জার'টি পুনরায় পাশের ঘরে রাখিয়া আসিল। হাতঘড়ি দেখিয়া বলিল, "এবার আমাদের যাবার সময় হয়েছে—"

"এদের সব ব্যবস্থা করে দাও আগে।"

"দিয়েছি। একটা ঘরে বালতিটা দিলাম, আর একটা ঘরে কুঁজো, গেলাসও দিয়েছি—"

"এস।"

একটা ঘরে প্রবেশ করিয়া শিবাজী মলয়কুমারকে বলিল, "তুমি এই ঘরে থাক—। তোমার নাম কি?"

"মলয়কুমার।"

"মলয়কুমার টলয়কুমার চলবে না। চব্বিশ ঘণ্টা সময় দিচ্ছি, নাম বদলাও।"

আন্নাকালীর দিকে ফিরিয়া শিবাজী প্রশ্ন করিল, "তোমার নাম ?"

"আন্নাকালী।"

"এ নামও চলবে না।"

মলয়কুমার লজ্জিতকণ্ঠে বলিল, "আমি ঠিক করেছিলাম ওকে মণিকা বলে ডাকব।"

"ঠিক করবার সময় দ্রৌপদী, গান্ধারী, বিদুলা, লক্ষ্মীবাই, দুর্গাবতী এসব নাম মনে আসেনি? এই সুঁটকো কালো মেয়ের মণিকা নাম মানাবে?"

মলয়কুমার চুপ করিয়া রহিল। আন্নাকালী অন্যদিকে মুখ ফিরাইয়া মুচকি মুচকি হাসিতে লাগিল।

"আর দেরি করা ঠিক হচ্ছে না।"

বরেন মৃদুকণ্ঠে পুনরায় বলিল।

"হ্যাঁ, চল—"

দুইজনকেই দুই ঘরে তালা বন্ধ করিয়া বরেন ও শিবাজী চলিয়া গেল।

ঠিক চব্বিশ ঘণ্টা পরে শিবাজী একা ফিরিল। তাহার অদ্ভুত পোশাক দেখিয়া মলয়কুমার চমৎকৃত হইয়া গেল, আন্নাকালী হাসিয়া ফেলিল। শিবাজী কাবুলীওলার পোশাক পরিয়া আসিয়াছিল। চব্বিশ ঘণ্টা একা থাকিয়া মলয়কুমার এবং আন্নাকালীর চরিত্রেরও অদ্ভুত পরিবর্তন ঘটিয়াছিল। তাহারা দুইজনেই মর্মে মর্মে যাহা অনুভব করিতেছিল ভাষায় তাহা প্রকাশ করিয়া বলা কঠিন।

কাবুলীর চাপদাড়িটা খুলিয়া ফেলিয়া শিবাজী বলিল, "বেশিক্ষণ বসবার সময় নেই আজ। তোমরা কে কি ঠিক করলে বল—"

মলয়কুমার বলিল, "আমি কি আর ঠিক করব। আপনি যা বলবেন তাই করব।"

আন্নাকালীর উত্তর শুনিয়া শিবাজী একটু বিস্মিত হইল। এ উত্তর সে প্রত্যাশা করে নাই।

আন্নাকালী বলিল, "এমনভাবে বন্দী করে রাখলে কি কিছু ঠিক করা যায়? প্রাণের ভয়ে আপনি যা বলবেন তাতেই সায় দিতে হবে। আমাদের স্বাধীন মতামত জানতে হলে আমাদের স্বাধীন করে দিতে হবে।"

শিবাজী কিছুক্ষণ ভ্রূকুঞ্চিত করিয়া রহিল।

"বেশ তাই হবে। তোমাদের দুজনকেই ছেড়ে দিচ্ছি। তোমরা যদি আমাদের দলে যোগ দিতে চাও, তা হলে যে মাঠে তোমাদের সঙ্গে দেখা হয়েছিল সেই মাঠে সাতদিন পরে রাত একটার সময় এস। আমি থাকব সেখানে। সাতদিনে আশা করি যা হয় একটা ঠিক করে ফেলতে পারবে। যদি আমাদের দলে যোগ দেওয়াই ঠিক কর, তা হলে টোপিরাম যে দশ হাজার টাকা দেবে বলেছিল সেটাও হাতিয়ে নিয়ে এস। রেফিউজিদের জন্যে অনেক টাকা লাগছে। আর আমাদের দলে যোগ না দিতে চাও, দিও না, কিন্তু আমাদের কথা কাউকে বোলো না। যদি বল তা হলে তোমাদের জিবও ওই জারে গিয়ে হাজির হবে। ওঠ তা হলে, তোমাদের রেখে আসি—"

মোটর পুনরায় সেই মাঠের ধারে আসিয়া থামিল।

"মোটরটা দেবেন না?"

"না।"

"বোলো বর্ধমানে আমরা বেড়াতে গিয়েছিলাম, মোটরটা সেখানে খারাপ হয়ে যাওয়াতে একটা ওয়ার্কশপে রেখে এসেছি। কিম্বা যা খুশি বানিয়ে বোলো। আসল খবরটা কেবল বোলো না। আমি চললাম তা হলে—"

শিবাজী চলিয়া গেল।

সপ্তম দিন রাত্রি সাড়ে এগারোটা হইতে মলয়কুমার এবং আন্নাকালী সেই মাঠে শিবাজীর প্রতীক্ষায় একটি গাছের তলায় বসিয়াছিল। রাত্রি বারোটা পর্যন্ত কাহারও কোন সাড়াশব্দ পাওয়া গেল না। সাড়ে বারোটার সময় আন্নাকালী বলিল, "একটা মোটরের শব্দ হচ্ছে—"

মলয়কুমারও শব্দটা শুনিয়াছিল।

বলিল, "মোটরকার নয়, মোটরবাইক।"

বাইকটা মাঠের ধারেই থামিল। বাইক হইতে নামিলেন একজন দীর্ঘকায় পুরুষ। টর্চ ফেলিতে ফেলিতে তিনি মাঠের দিকে আগাইয়া আসিলেন এবং মাঠের ভিতর দাঁড়াইয়া চারিদিকে টর্চের আলো ফেলিতে লাগিলেন। বৃক্ষতলে দণ্ডায়মান মলয়কুমার এবং আন্নাকালীর গায়েও টর্চের আলো পড়িল। দীর্ঘকায় পুরুষটি তাহাদের দেখিতে পাইয়া তাহাদের লক্ষ্য করিয়াই অগ্রসর হইতে লাগিলেন।

আন্নাকালী চুপি চুপি বলিল, "এ তো অন্যলোক দেখছি। শিবাজীও নয়, বরেনও নয়। পোশাক দেখে পুলিশের লোক মনে হচ্ছে।"

"দেখা যাক শেষ পর্যন্ত।"

দীর্ঘকায় পুরুষটি তাহাদের নিকটে আসিয়া থামিয়া গেলেন।

"আপনারা কে।এত রাত্রে এখানে কি করছেন?"

"মাঠে বেড়াতে এসেছি।"

"এত রাত্রে বেড়াতে আসাটা অস্বাভাবিক নয় কি?"

"আমরা একটু বেশি রাত করেই বেড়াই। সন্ধ্যাবেলা সুবিধা হয় না।"

মলয়কুমার আড়চোখে আন্নাকালীর দিকে চাহিয়া একটু মুচকি হাসিল। আন্নাকালীও মুখটা অন্যদিকে ফিরাইয়া মস্তক নত করিল।

"বুঝেছি। আপনাদের বাড়ি কি এখানেই?"

"আজ্ঞে হ্যাঁ। আপনার পরিচয়টি জানতে পারি কি?"

"আমি পুলিস ইনস্‌পেকটর। শিবাজী নামে একটা ডাকাতের আজ এখানে আসবার কথা, তারই সন্ধানে এসেছি।"

"ও বাবা! তা হলে আমাদের এখানে থাকা উচিত নয়, কি বলেন?"

"না, নিরাপদ নয়। অবস্থা বুঝে আমি না হয় আপনাদের ছেড়ে দিলাম, কিন্তু অন্য অফিসার এত রাত্রে আপনাদের এখানে দেখলে ছেড়ে নাও দিতে পারেন।"

"অন্য অফিসারও আছে না কি?"

"সমস্ত মাঠটাকে ঘিরে আছি আমরা।"

"কি সর্বনাশ!"

"আপনারা বাড়ি যান।"

টর্চ ফেলিতে ফেলিতে পুলিশ-ইনস্‌পেকটর চলিয়া গেলেন। একটু পরেই একটা হুইসল বাজিয়া উঠিল। মাঠের অন্ধকার বিদীর্ণ হইয়া গেল যেন। তাহার পর মোটর-বাইকটা গর্জন করিয়া উঠিল এবং গর্জন করিতে করিতে চলিয়া গেল। নিস্তব্ধতা ঘনাইয়া আসিল খানিকক্ষণের জন্য।

আন্নাকালী ছোট্ট একটি হাই তুলিয়া বলিল, "আর কি আমাদের অপেক্ষা করা উচিত?"

মলয়কুমারের পকেটে ছোট একটি টর্চ ছিল। তাহারই সাহায্যে সে হাতঘড়িটা দেখিল।

"ঠিক একটা পর্যন্ত অপেক্ষা করব। আর পাঁচ মিনিট বাকী আছে।"

"পুলিশে ধরে যদি।"

"ধরুক। শিবাজী যদি না আসেন তা হলে বাড়িতেও পুলিশ গিয়ে হাজির হবে শীগ্‌গির। অতবড় মোটরকারটা হজম করা শক্ত হবে। টোপিরাম আজই বলছিল, তুমি বর্ধমান থেকে গাড়িটা নিয়ে এস।"

"আমার মাও জিজ্ঞেস করছিল মলয়ের সঙ্গে বর্ধমানে গিয়ে কোথায় ছিলি, হোটেলে নাকি?"

"আমার ভয় ছিল রাগারাগি করবেন হয় তো—"

"রাগারাগি করবেন! খুশিই হয়েছেন বরং। ছেলের চাকরি হলে যেমন খুশি হতেন তেমনি—"

আন্নাকালীর কথার উষ্মায় মলয়কুমার অপ্রতিভ হইয়া পড়িল। চারিদিকের অন্ধকার যেন থমথম করিতে লাগিল। ক্ষণকাল পরে আন্নাকালী পুনরায় বলিল, "এ নরক থেকে উদ্ধার যে কবে পাব জানি না। নমিতাদি কি সাধে আত্মহত্যা করেছেন—"

"নমিতাদি কে—"

"সেজদির একজন বন্ধু। তার বাপ নিজে লোক জুটিয়ে আনত! এতদিন ছিল একটা বুড়ো এস.ডি.ও. তারপর এসে জুটেছিল নিমাই ডাক্তার, তারপর—"

আন্নাকালীর কথা শেষ হইল না। শিবাজীর কণ্ঠস্বর শোনা গেল।

"এই যে তোমরা এসেছ দেখছি—"

আন্নাকালী তাড়াতাড়ি আগাইয়া গিয়া নিম্নকণ্ঠে বলিল, "আপনাকে ধরবার জন্যে একজন পুলিশ অফিসার ঘুরে বেড়াচ্ছে, এখানে এসেছিল একটু আগে—"

শিবাজী এ সংবাদে বিশেষ বিচলিত হইল না।

প্রশ্ন করিল, "তোমরা কি ঠিক করলে?"

"আপনার সঙ্গে যোগ দেব।"

"দুজনেই?"

"দুজনেই।"

মলয়কুমার বলিল, "টাকাটাও এনেছি—"

"বাঃ। নগদ তো!"

"নগদ। টোপিরাম নিজে উইথড্র করে দিয়েছে।"

"বেশ, চল তা হলে। নাম বদলেছ?"

"বদলেছি। আমি আজ থেকে গোপীনাথ। শহীদ গোপীনাথের পরিবারের সঙ্গে আমাদের আলাপ ছিল এককালে—"

"বেশ। আর তুমি?"

আন্নাকালী বলিল, "বাপমায়ের দেওয়া নাম বদলাবার আমার ইচ্ছে নাই। নাম বদলে কি হবে। যদি বদলাতেই হয় মণিকাই হোক। মলয়দা যখন অত পছন্দ করে রেখেছেন—"

"বেশ মণিকাই থাক। আমি কিন্তু তোমাকে লক্ষ্মীবাই বলে ডাকব। ঝান্সীর রানি লক্ষ্মীবাই যেমন বলেছিল—মেরী ঝান্সী নেহি দেউঙ্গী, তোমাকেও তেমনি বলতে হবে মেরা ইমান নেহি দেউঙ্গী, মেরী ইজ্জত নেহি দেউঙ্গী—"

"বেশ। এখানে কিন্তু থাকা নিরাপদ নয়। পুলিশ ইনস্‌পেকটরটা হয়তো আবার এসে পড়বে—"

শিবাজী হাসিয়া বলিল, "ভয় নেই, আমিই ওকে পাঠিয়েছিলাম দেখতে যে, তোমরা যদি এসে থাক। তোমাদের ভাবগতিক কি রকম। তোমরাও তো পুলিশ সঙ্গে নিয়ে আসতে পারতে।"

"পুলিশ ইনস্‌পেকটরের সঙ্গে ভাব আছে নাকি আপনার—"

"আছে বই কি দু'একজনের সঙ্গে। কিন্তু এখন যে পুলিশ ইনস্‌পেকটর এসেছিল সে নকল পুলিশ ইনস্‌পেকটর।"

"তাই না কি!"

আন্নাকালী সত্যই বিস্মিত হইয়া গিয়াছিল।

"চমৎকার 'মেক্ আপ' করেছিল তো।"

"আমাদের দলের লোক। আলাপ হবে ক্রমশঃ—"

তাহারা মাঠ ছাড়াইয়া রাস্তায় আসিয়া পড়িল। গাছের অন্ধকারে যে একটা মোটর দাঁড়াইয়া আছে তাহা প্রথমে মলয়কুমারের নজরে পড়ে নাই।

"চল, ওঠ—"

"সে মোটরটা কোথায় গেল?"

"সেইটেই। রংটা কালো করে দিয়েছি—"

"কোথা করলেন? স্প্রে পেন্টিং করিয়েছেন তো?"

"হ্যাঁ। কোলকাতায় আমাদের নিজেদেরই ওয়ার্কশপ আছে; সেখানেই করিয়েছি।"

"ও।"

"চল এবার। দু'দিন ঘুম হয়নি। একটু ঘুমুতে হবে—। তোমাদের কি এখনও আলাদা আলাদা ঘরে বন্ধ করে রাখতে হবে নাকি?"

মণিকা উত্তর দিল—"আমাকে বিশ্বাস করতে পারেন—"

"তোমাকে?"

শিবাজী ভ্রূকুঞ্চিত করিয়া গোপীনাথের দিকে চাহিল।

ঈষৎ ইতস্তত করিয়া গোপীনাথও বলিল, "আমাকেও?"

"বেশ, চল।"

সাতদিনের মধ্যেই নবজাতক গোপীনাথ ও মণিকা শিবাজীর দলের সহিত সম্পূর্ণভাবে মিশিয়া গেল। তাহারা লক্ষ্য করিল, বরেন দলের সঙ্গে থাকে না! মাঝে মাঝে আসে, আবার যায়।

"বরেনবাবু থাকেন কোথা—"

মণিকাই একদিন প্রশ্ন করিল। গোপীনাথের মনেও এ প্রশ্ন আসিয়াছিল কিন্তু সে জিজ্ঞাসা করিতে সাহস করে নাই। শিবাজীকে অত্যন্ত ভয় করিত বলিয়া তাহার সহিত তাহার আচরণ স্বচ্ছন্দ হয় নাই। মণিকার কিন্তু হইয়াছিল।

শিবাজী উত্তর দিতে আপত্তি করিল না।

"বরেন নিজের বাড়িতে থাকে। শিকারের খবর নিয়ে মাঝে মাঝে আসে কেবল। তোমাদের খবর ওই এনেছিল।"

"ও! কি করেন উনি?"

"লাইফ ইনসিওরেন্সের দালালী। মাঝে মাঝে টিউশনিও করে। এম-এ পাশ, মুখ্যু নয়—"

"আপনাদের দলে আর কে কে আছে?"

"অনেকে আছে। প্রত্যেক প্রদেশেই লোক আছে আমাদের। বিহারে গণপৎ পাণ্ডে, পাঞ্জাবে ভার্গব, উত্তরপ্রদেশে কুকি, মহারাষ্ট্রে শঙ্কর শাস্ত্রী, গুজরাটে কানহাইয়া—আরও অনেক আছে, যদি টিকে থাকতে পার সকলের সঙ্গেই পরিচয় হবে ক্রমশঃ। এখন তোমাদের কাজ বলে দি শোন। তোমরা ছদ্মবেশে শহরে শহরে ঘুরে বেড়াবে, আর কালোবাজারীদের সন্ধান রাখবে, আর ঘুষখোর অফিসারদের নাম সংগ্রহ করবে। আপাতত এই তোমাদের কাজ—"

গোপীনাথ হাসিয়া বলিল, "আজকাল শুনছি সব অফিসারই ঘুষখোর—"

"অকাট্য প্রমাণ পেলে সব কটাকেই শেষ করতে হবে তা হলে। স্লেট মুছে পরিষ্কার করে ফেলতে হবে।"

মণিকা প্রশ্ন করিল—"আমাকে কি ছদ্মবেশে মানাবে বলুন তো—"

"তোমাকে ব্যাটাছেলে সেজে থাকতে হবে। আজই চুল ছেঁটে ফেল। কাবুলী, ইরানী বা অ্যাংলো-ইন্ডিয়ান বেশে মানাবে তোমাকে, আর একটা কথা, দুজনে কখনো একসঙ্গে থেকো না।"

গোপীনাথ মনের কথাটি চাপিয়া রাখিয়াছিল। এইবার ব্যক্ত করিল।

"আমি মনে মনে শপথ করেছি টোপীরামকে হত্যা করব।"

"ওকে বাঁচিয়ে রাখাই ভাল। মাঝে মাঝে ভয় দেখিয়ে টাকা আদায় করা যাবে। টাকার খুব দরকার যে। ওকে মেরে ফেলতে চাইছ কেন?"

গোপীনাথ ক্ষণকাল চুপ করিয়া রহিল। তারপর বলিল, "ও আমার মা আর বোন দুজনকেই নষ্ট করেছে।"

"তা যদি হয় তা হলে তোমার মা আর বোনকেও শেষ করতে হয়। তারাও পাপীয়সী।"

"দারিদ্র্যের জন্য বাধ্য হয়ে তারা আত্মবিক্রয় করেছে।"

"গলায় দড়ি দিতেও পারত। পুড়ে মরতে পারত। খুব দরিদ্র অথচ খুব ভাল মেয়ের অভাব নেই এদেশে। পাকিস্তানের গুণ্ডারা সত্যিকারের ভালো মেয়েদের নষ্ট করতে পারেনি। তারা সবাই আত্মসম্মান বাঁচিয়েছে। এদেশেই জহরব্রত করেছিল একদিন মেয়েরা—"

শিবাজীর চক্ষু দুইটি জ্বলন্ত অঙ্গারখণ্ডের মতো লাল হইয়া উঠিল। নাসারন্ধ্র বিস্ফারিত হইল, হস্তদ্বয় মুষ্টিবদ্ধ হইয়া গেল, দন্তে দন্তে ঘর্ষণ করিয়া শিবাজী বলিল, "দারিদ্র্য! দারিদ্র্যের পঙ্কেই সতীত্বের কমল ফুটতে আমি স্বচক্ষে দেখেছি। টোপিরামকে মারতে হলে ওদের রেহাই দেওয়া চলবে না।"

গোপীনাথ নির্বাক হইয়া রহিল।

কিছুক্ষণ গোপীনাথের দিকে নির্নিমেষে চাহিয়া থাকিয়া শিবাজী অবশেষে বলিল, "সে ব্যবস্থা যথাকালে করব আমি। তোমাকে তা নিয়ে মাথা ঘামাতে হবে না। আজই ওদের নাম লিস্টে চড়িয়ে নেব আমি। তোমরা আগে লক্ষ্যভেদ করতে শেখ, টারগেট প্র্যাকটিস কর, তারপর ওসব কথা ভেব।..."

এইভাবেই চলিতে লাগিল।

গোপীনাথ এবং মণিকা ভূগর্ভস্থ সেই ঘরে বসিয়া মোমবাতি জ্বালাইয়া লক্ষ্যভেদের সাধনা করিতে করিতে ক্রমশঃ যে যোগ্যতা অর্জন করিল তাহা সুলভ নহে। শিবাজী সমস্ত দিন থাকিত না। রাত্রে আসিত। নানা যানে, নানা বেশে। কখনও পদব্রজে, কখনও অশ্বপৃষ্ঠে, কখনও মোটরযোগে, কখনও বাঙালীবাবুর পোশাকে, কখনও মিলিটারি বেশে, কখনও মাড়োয়ারীর পাগড়ি মাথায় দিয়া। কখনও চোখে চশমা, কখনও সূচ্যগ্র ফরাসী-দাড়ি, কখনও জমকালো জুলফি। গোঁফ কখনও পতঙ্গী হিটলারি, কখনও শৃঙ্গী কাইজারি, কখনও বাবরি চুল, কখনও আবক্ষ দাড়ি—নানা ছদ্মবেশে সে যে কোথায় ঘুরিয়া বেড়াইত, গোপীনাথ বা মণিকার জানিবার উপায় ছিল না। তাহারা শুধু জানিত শিবাজী রাত্রে আসিবে, সঙ্গে করিয়া আনিবে কিছু খাবার এবং টাকা। প্রত্যহই সে টাকা লইয়া আসিত এবং ওই ভগ্নস্তূপের মধ্যেই কোথাও লুকাইয়া রাখিত। কিন্তু কোথায় রাখিত তাহা গোপীনাথ বা মণিকা জানিতে পারে নাই,

জানিবার চেষ্টাও তাহারা করিত না। আর একটা ব্যাপারও তাহাদের অজ্ঞাত ছিল। শিবাজী যে গোপনে তাহাদের দুইজনের আচরণ লক্ষ্য করিতেছে, এ খবরও তাহারা জানিত না। একদিনের ঘটনায় তাহা প্রকাশ হইয়া পড়িল।

শিবাজীর সংস্পর্শে আসিয়া শ্রীমতী মণিকার চরিত্রে যে পরিবর্তন দেখা দিল তাহা বিস্ময়কর। সে যেন শিখার মতো জ্বলিতে লাগিল। একখণ্ড মূল্যবান হীরকখণ্ড অনাদরে ধূলায় মলিন হইয়া যেন পড়িয়াছিল, পরিষ্কৃত হইবামাত্র তাহার স্বাভাবিক দ্যুতি ফিরিয়া আসিল। লক্ষ্যভেদের ব্যাপারেও অল্পসময়ের মধ্যে যে দক্ষতা সে অর্জন করিল তাহা অসাধারণ। গোপীনাথের মধ্যে কিন্তু কিঞ্চিৎ গলদ থাকিয়া গিয়াছিল। লক্ষ্যভেদ ব্যাপারে সে-ও অবশ্য কম কৃতিত্বলাভ করে নাই, শাখায় দোদুল্যমান আমকে সে এক গুলিতেই ভূশায়ী করিতে পারিত, কিন্তু দেখা গেল চরিত্রে তাহার রন্ধ্র আছে। সহসা একদিন অবেগকম্পিত-কণ্ঠে সে বলিয়া বসিল, "মণিকা, আমার স্বপ্ন কি কখনও সফল হবে না—"

"কি স্বপ্ন?"

"তোমাকে পাবার স্বপ্ন।"

বলিয়া তাহার হাত ধরিল।

এক ঝটকায় হাতটা ছাড়াইয়া লইয়া মণিকা সঙ্গে সঙ্গে তর্জন করিয়া উঠিল, তাহার নয়নদ্বয় হইতে বিদ্যুৎস্ফুলিঙ্গ ছুটিয়া বাহির হইল। হঠাৎ কোমরে-গোঁজা রিভলভারটা তুলিয়া বলিল, "খবরদার, ওকথা দ্বিতীয়বার যদি উচ্চারণ করেছ, মাথার খুলি উড়িয়ে দেব তোমার।"

গোপীনাথ ভ্যাবাচাকা খাইয়া গেল। কথাটা বলিবার পূর্বে তাহার নিজের মানসিক ভারসাম্যটাও বিচলিত ছিল, মণিকার ধমক খাইয়া সে একেবারে হাঁটু গাড়িয়া তাহার পদপ্রান্তে বসিয়া পড়িল, করজোড়ে বলিল, "আমাকে মাপ কর, আর কখনও বলব না—"

"আমার পা ছুঁয়ে বল, মা আমাকে মাপ কর। তা হলে কবব।"

গোপীনাথ অপ্রস্তুতমুখে তাহাই বলিল।

ঠিক ইহার পরই যাহা ঘটিল তাহা আরও অপ্রত্যাশিত। কপাট ঠেলিয়া শিবাজী প্রবেশ করিল এবং মণিকার পিঠ চাপড়াইয়া বলিল। "বাঃ খুশি হলাম। বকশিশ দেব তোমাকে—"

গোপীনাথের দিকে শিবাজী যখন তাকাইল তখন কিন্তু তাহার দৃষ্টি অগ্নিগর্ভ।

"তোমার যা ব্যাপার দেখছি তাতে তোমাকে কেটে কুচিয়ে কাবাবই করে ফেলতে হবে—"

তাহার পর বজ্রকণ্ঠে চিৎকার করিয়া উঠিল—"হ্যান্ডস্ আপ—" ক্ষিপ্রহস্তে পকেট হইতে পিস্তল বাহির করিয়া বলিল, "ভগবানের নাম করতে চাও তো কর—"

মণিকা হাসিমুখে দাঁড়াইয়াছিল।

বলিল, "আমাকে বকশিশ দেবেন বললেন, ওর প্রাণটাই আমাকে দিন।"

"কি করবে তুমি ছাগলটাকে নিয়ে? বোকা পাঁঠা একটা—"

"না, ও মানুষ। মানুষ বলেই একটু-আধটু দুর্বলতা আছে। সব শুধরে যাবে। একটু সময় দিন ওকে। আমাকে ও মা বলেছে, আমি ওকে মাপ করেছি।"

"এখানে কিন্তু ওকে আর রাখব না।"

"তা যেখানে খুশি রাখুন প্রাণে মারবেন না।"

"বেশ।"

সেইদিনই শিবাজী গোপীনাথকে লইয়া চলিয়া গেল। গোপীনাথ কোনও প্রতিবাদ করিল না। শিবাজী তাহাকে লইয়া গিয়া সমর্পণ করিল ভার্গবের হস্তে। ভার্গবের সহিত তাহাদের দেখা হইল গঙ্গা-তীরের একটা পোড়ো নীল-কুঠির ধারে। শিবাজী ভার্গবকে বলিল, "একে এবং একটি মেয়েকে নূতন ভর্তি করেছি। একে তুমি তোমার হেফাজতে রাখ। এক নম্বর ক্যাম্পে রেখেছিলাম, একটু বদচাল লক্ষ্য করেছি, তাই তোমার কাছে দিয়ে যাচ্ছি। তেমন যদি কিছু লক্ষ্য কর, দয়া-মায়া করবার দরকার নাই।"

"বেশ।"

ভার্গবকে দেখিয়া গোপীনাথ আশ্চর্য হইয়া গেল। ভার্গব নামটা মনে যে ধরনের জমকালো ছবি আঁকে, ভার্গব মোটেই সেরকম নয়। ছিপছিপে, পাতলা, লম্বা লোক। শরীরের উপরার্ধ সামনের দিকে সর্বদা ঝুঁকিয়া আছে। যখন দাঁড়াইয়া থাকে মনে হয় যেন একটা বিরাট জিজ্ঞাসার চিহ্ন মূর্ত হইয়াছে, কিম্বা যেন একটা প্রকাণ্ড কাস্তে হাতলের উপর দাঁড়াইয়া আছে। দাঁড়াইবার এই বিশেষ ভঙ্গি যে লোকের চোখে ধূলা দিবার একটা কায়দামাত্র তাহা গোপীনাথ অনেকদিন বুঝিতে পারে নাই। আর একটা জিনিসও সে লক্ষ্য করিল, ভার্গব অত্যন্ত স্বল্পভাষী। যে মোটরবাইকে চড়িয়া সে আসিয়াছিল, তাহার সহিত সংযুক্ত একটি সাইড-কার ছিল। গোপীনাথ তাহাতেই চড়িয়া ভার্গবের সহিত চলিয়া গেল।

পরদিন বরেন আসিয়া মণিকাকেও লইয়া গেল। বরেন তাহাকে লইয়া গিয়া রাখিল নিজের বাড়িতে, পরিচয় দিল তাহার এক পাকিস্তানী বন্ধুর ভগ্নী বলিয়া। পাকিস্তান হইতে বহু অপরিচিতা নারী এদেশে আসিতেছে, সুতরাং কেহ সন্দেহ প্রকাশ করিল না। বরেনের বাড়িতে পরিজন বেশি ছিল না। বরেনের দাদা, বৌদিদি এবং দুইটি শিশু সন্তান। বরেনের দাদা হরেনবাবু অতিশয় নিরীহ প্রকৃতির লোক। সমস্ত সকাল পূজাপাঠ লইয়া থাকিতেন, দশটা হইতে পাঁচটা পর্যন্ত আপিস করিতেন, সন্ধ্যার আহারাদি করিয়া ভাগবতপাঠ শুনিতে যাইতেন, রাত্রে আসিয়া কয়েকবার হরিনাম উচ্চারণ করিয়া শুইয়া পড়িতেন। বাজার পর্যন্ত করিতেন না। বরেন যখন বাড়িতে থাকিত বরেনকেই সে কাজ করিতে হইত। যখন থাকিত না তখন বাড়ির ছোঁড়া চাকরটা করিত। মণিকার আগমনে নিরীহপ্রকৃতির হরেনবাবু প্রথম প্রথম একটু বিব্রতবোধ করিতেছিলেন। দুর্দাশাগ্রস্ত পূর্ববঙ্গবাসীদের প্রতি তাঁহার সহানুভূতি যথেষ্ট ছিল, প্রত্যহ তিনি তাহাদের মঙ্গলের জন্য ভগবচ্চরণে প্রার্থনাও জানাইতেন, কিন্তু একটি যুবতী মেয়ে তাঁহার পরিবারে আসিয়া বাস করিবে, এই জটিল পরিস্থিতির জন্য তিনি প্রস্তুত ছিলেন না, এই দুর্মূল্যের বাজারে ইহার ভরণপোষণ করিবার মতো আর্থিক সঙ্গতিও তাঁহার ছিল না। বরেন তাঁহাকে আশ্বস্ত করিল। বলিল, মেয়েটি একেবারে নিঃস্ব নহে, পলাইয়া আসিবার সময় কিছু টাকা সে সঙ্গে আনিয়াছে, নিজের ব্যয়ভার সে নিজেই বহন করিবে, এমন কি তাহাদের সংসারেও কিছু অর্থসাহায্য করিতে ইচ্ছুক। মাসিক একশত করিয়া টাকা সে দিবে। তাহার আত্মীয়স্বজনকে গুণ্ডারা মারিয়া ফেলিয়াছে, এখন সে কিছুদিনের জন্য অন্তত কোনও ভদ্রপরিবারে আশ্রয় চায়। ইহার পর অবস্থা অনুসারে সে নিজের ব্যবস্থা করিয়া লইবে। কয়েকদিন পরে বরেন সত্যিই নগদ একশত টাকা হরেনবাবুর হাতে দিয়া বলিল, "মণিকা এই টাকাটা দিয়েছে। ওর ইচ্ছে পাঁচজনের কাছে আমরা যেন ওকে নিজের লোক বলে পরিচয় দিই—"

হরেনবাবু নোটগুলির দিকে কয়েকমুহূর্ত দৃষ্টি নিবদ্ধ করিয়া রাখিলেন। তাহার পর বলিলেন, "নিজের লোক! কি জাত তার ঠিক নেই।"

"আমাদেরই স্বজাতি।"

হরেনবাবুর স্ত্রী কাছে দাঁড়াইয়াছিলেন। তিনি বরেনের দিকে চাহিয়া মুচকি হাসিয়া বলিলেন, "পালটি ঘর নাকি—"

"হ্যাঁ—"

"তা হলে আর ভাবনা কি—"

মুচকি হাসিয়া তিনি চলিয়া গেলেন। হরেনবাবু নোটগুলির দিকে চাহিয়াছিলেন, হঠাৎ মনস্থির করিয়া ফেলিলেন। নোটগুলি ফতুয়ার পকেটে পুরিয়া বলিলেন, "বেশ, তাই হবে—"

পরকে আপন করিয়া লইবার দক্ষতা মণিকার ছিল, সুতরাং দেখিতে দেখিতে সে ইহাদের ঘরের লোকই হইয়া গেল।

মাসখানেক বেশ নির্বিঘ্নে কাটিল। তেমন কোন উল্লেখযোগ্য ঘটনাও ঘটিল না। একটি খবর কেবল মণিকার দৃষ্টি আকর্ষণ করিয়া কিছুক্ষণের জন্য তাহাকে বিচলিত করিয়া দিল। খবরটি সংবাদপত্রে বাহির হইয়াছিল। খবরটি এই—

"টোপিরাম নামক জনৈক মাড়োয়ারী দুইটি স্ত্রীলোকসহ প্রথম শ্রেণীর কামরায় দিল্লী এক্‌স্‌প্রেসে কলিকাতা যাইতেছিলেন। তাঁহাদের তিনজনেরই রক্তাক্ত মৃতদেহ গাড়ির কামরায় পাওয়া গিয়াছে। তৃতীয় শ্রেণীর কামরায় টোপিরামের যে ভৃত্যটি ছিল সে বলিতেছে যে, তাহার মালিকের সহিত প্রচুর অলঙ্কার ও বেশ কিছু নগদ টাকাও ছিল। অলঙ্কার এবং টাকাগুলিও অপহৃত হইয়াছে। পুলিশ ভৃত্যটিকে গ্রেপ্তার করিয়াছে, জোর তদন্ত চলিতেছে..."

দ্বিতীয় উল্লেখযোগ্য ঘটনাটি ঘটিল মাসখানেক পরে। স্কুল ছুটি হইয়াছিল, বরেন সাতদিনের জন্য কলিকাতা বেড়াইতে গিয়াছিল, কিন্তু তিন সপ্তাহ কাটিয়া যাইবার পরও যখন সে ফিরিল না তখন সকলেই উদ্বিগ্ন হইয়া পড়িলেন। উদ্বেগের মাত্রা আরও বাড়িল যখন দারোগাসাহেব আসিয়া হরেনবাবুকে একটি পোস্টকার্ড দেখাইয়া জানিতে চাহিলেন যে, বরেনের নামে এই পত্রটি যে ব্যক্তি লিখিয়াছিল তাহার ঠিকানা তিনি বলিতে পারেন কিনা। নিরীহ হরেনবাবু কিছুই বলিতে পারিলেন না। পত্রে কলিকাতার একটি ঠিকানা ছিল, পুলিশ সেইখানেই অনুসন্ধান করিতে লাগিল। জানা গেল একটি কালোবাজারী ধনীর বাড়িতে সম্প্রতি যে ভয়ঙ্কর সশস্ত্র ডাকাতি হইয়া গিয়াছে তাহারই তদন্ত করিতে গিয়া পুলিশ উক্ত পোস্টকার্ডটি তাহাদের বাড়িতে কুড়াইয়া পাইয়াছে। তাহাদের ঘোর সন্দেহ, বরেন উক্ত দলে ছিল।

বরেন আর ফিরিল না। মণিকা কিংকর্তব্যবিমূঢ় হইয়া মনে মনে ছটফট করিতে লাগিল। তাহার বিশ্বাস ছিল শিবাজী নিশ্চয়ই কিছু একটা বন্দোবস্ত করিবে, তাহাকে এমন অনিশ্চয়তার মধ্যে ফেলিয়া রাখিবে না। হইলও তাহাই। তাহার নামে একদিন একটি পত্র আসিয়া উপস্থিত হইল। পত্রে লেখা ছিল—"তোমার পূর্ববঙ্গের একজন আত্মীয় তোমার সহিত সাক্ষাৎ করিতে যাইতেছেন। আগামীকল্য বৈকালের ট্রেনে তিনি পৌঁছিবেন। তুমি তাঁহাকে লইবার জন্য স্টেশনে আসিও। কারণ তিনি তোমাদের শহরের পথঘাট চেনেন না, তোমাদের বাড়ি চিনিয়া বাহির করা তাঁহার পক্ষে কঠিন হইবে। তাছাড়া তিনি বৃদ্ধ, চোখে ভাল দেখিতে পান না। তুমি নিশ্চয় আসিবে।" নীচে নাম লেখা ছিল বংশীবদন দাস।

স্টেশনে শিবাজীর সহিত সাক্ষাৎ হইল। অঙ্গে নিখুঁত সাহেবী পরিচ্ছদ, মুখে পাইপ। স্টেশনের বাহিরে একটা 'জিপ্' দাঁড়াইয়াছিল।

"চল—"

উভয়ে জিপে চড়িয়া বসিল।

কিছুদূর গিয়া শিবাজী বলিল, "বরেনকে উদ্ধার করতে হবে, পুলিশ তার পিছন নিয়েছে।"

"তিনি কোথায় এখন—"

"খবর পেলাম কোলকাতার দিকে গেছে।"

"আমরা কোথায় যাচ্ছি?"

"কোলকাতায়। কোলকাতায় তোমাকে নাবিয়ে দিয়ে আমাকে খুব জরুরি দরকারে দিল্লী যেতে হবে।"

"মোটরেই যাবেন?"

"প্লেন পেলে প্লেনেই যাব—"

"কোলকাতায় আমি কি কবব?"

"বরেনকে খুঁজবে।"

"কোথায় খুঁজব আমি?"

"রাস্তায় রাস্তায়—"

ক্ষণকাল নীরব থাকিয়া শিবাজী বলিল, "গোপীনাথও আসবে—"

"আবার তাকে আমার কাছে আনছেন কেন—"

"অনেকক্ষণ উনুনে চড়ানো আছে, সিদ্ধ হল কিনা দেখা যাক—"

"উনুন মানে?"

"ভার্গব।"

মণিকা কোন উত্তর দিল না।

ঝড়ের বেগে 'জিপ' ছুটিয়া চলিয়াছে। আকাশে নক্ষত্রমালা জ্বলিতেছে। পথপার্শ্বের তরুশ্রেণী দ্রুতবেগে অন্তর্ধান করিতেছে।

সহসা শিবাজী প্রশ্ন করিল—"অশ্বিনী দত্তের 'অভিযোগ' পড়েছ?"

"না।"

"নাম শুনেছ?"

"না।"

"বঙ্কিমচন্দ্রের আনন্দমঠ?"

"না।"

"তোমাকে জ্যান্ত পুঁতে ফেলা উচিত।"

মণিকা অপ্রতিভমুখে বসিয়া রহিল, কোন উত্তর দিল না। হাওয়ায় তাহার চুলগুলো উড়িয়া উড়িয়া চোখের উপর পড়িতেছিল, তাহাই সে কেবল হাত দিয়া সরাইতে লাগিল।

"কোলকাতায় পৌঁছেই বই দু'খানা কিনে পড়ে ফেলবে। পড়তে জানো তো?"

"জানি। কোলকাতায় কোথায় থাকব?"

"গ্র্যান্ড হোটেলে। ওইখানেই আমরা উঠি। বরেন এ কথা জানে। গোপীনাথেরও ওইখানে আসবার কথা আছে।"

"গোপীনাথের সঙ্গে ভার্গবও আসবেন নাকি?"

"ভার্গব পরে আসবে। আমি তাড়াতাড়ি এখন পৌঁছতে পারলে বাঁচি—"

জিপের গতি দ্রুততর হইল।

বরেন কলিকাতা আসিয়াছিলেন বিশেষ একটি উদ্দেশ্য লইয়া। যে মুহূর্তে সে বুঝিতে পারিল যে তাহার পকেট হইতে একটি ঠিকানা-লেখা চিঠি পড়িয়া গিয়াছে, সেই মুহূর্তেই তাহার আশঙ্কা হইল যে যিনি তাঁহাকে পত্র লিখিয়াছেন পুলিশ নিশ্চয়ই সেখানে গিয়া হানা দিবে এবং ভদ্রলোককে বিব্রত করিয়া তুলিবে। এই ভদ্রলোকটিকে সাবধান করিবার উদ্দেশ্যেই সে কলিকাতা যাত্রা করিয়াছিল। কলিকাতায় পৌঁছিয়া সোজাসুজি সে ভদ্রলোকের বাসায় যায় নাই, ভয় ছিল গেলে হয়তো একেবারে পুলিশের কবলে পড়িয়া যাইবে। দূর হইতে খবর লইয়া তাহার পর তাহাদের সহিত দেখা করিবে এই মতলবে দূর হইতে সে বাড়িটির প্রতি লক্ষ্য রাখিতেছিল। সকালে, দুপুরে, সন্ধ্যায় বাড়িটির কাছাকাছি গলিতে গিয়া সে নজর রাখিত বাড়িটি হইতে পরিচিত কেহ বাহির হয় কিনা। প্রায়ই দেখিত দরজা-জানালা বন্ধ, সম্মুখের দ্বারে প্রকাণ্ড একটা তালা ঝুলিতেছে। কলিকাতায় আসিয়া অর্থাভাবের জন্য প্রথমে সে একটা সস্তা হোটেলে উঠিয়াছিল। গ্র্যান্ড হোটেলে উঠিতে পারে নাই। দৈবক্রমে বিশাখাও ঠিক সেই হোটেলেই আসিয়া উঠিয়াছিল তাহার পিতার খোঁজে। বরেন ত্রিতলে থাকিত, বিশাখা দ্বিতলে। বরেন হোটেলে বেশিক্ষণ থাকিত না, সুতরাং বিশাখাকে সে একদিনও দেখে নাই। বিশাখাও হোটেলে বেশিদিন থাকিতে পায় নাই। একটা খবর কিন্তু বরেনের কানে আসিয়াছিল। সে শুনিয়াছিল একটি রেফিউজি মেয়ে নাকি এখানে আসিয়া তাহার পিতাকে খুঁজিয়া বেড়াইতেছে এবং বিধুভূষণ নামে হোটেলওলার এক সহৃদয় বন্ধু নাকি মেয়েটিকে আশ্রয় দিয়া সর্বপ্রকার সাহায্য করিবেন প্রতিশ্রুতি দিয়াছেন। যে ব্যক্তি খবরটি দিয়াছিলেন তিনি একদিন বিধুভূষণকে দূর হইতে দেখাইয়াও দিয়াছিলেন। কিছুক্ষণ পরে বরেন তাঁহাকে রাস্তাতেও দেখিতে পাইল। ভ্রূকুঞ্চিত করিয়া বিধুভূষণের দিকে খানিকক্ষণ চাহিয়া রহিল সে। "রেফিউজি মেয়ে" কথাটি শুনিয়াই সে কৌতূহলী হইয়া উঠিয়াছিল। স্বতঃপ্রবৃত্ত হইয়া ওই ভদ্রলোক একটি যুবতী রেফিউজি মেয়েকে আশ্রয় দিয়াছেন? আসলে লোকটি কেমন লোক? সহৃদয়তার অন্তরালে অন্য কোনও মতলব নাই তো! কিছুক্ষণ সঙ্গে সঙ্গে ঘুরিলেই বোঝা যাইবে। এই সিদ্ধান্তে উপনীত হইয়া বরেন দূর হইতে বিধুভূষণকে অনুসরণ করিতে লাগিল। আজকাল রেফিউজি মেয়েদের লইয়া অনেক মহাপুরুষ অনেক কাণ্ড করিতেছেন! তাহাদের শাস্তিবিধান করাই বরেনদের দলের একটা প্রধান কাজ। সুতরাং কর্তব্যবোধেই সে বিধুভূষণের পিছু লইল। কিছুক্ষণ সঙ্গে সঙ্গে থাকিয়া সে দেখিল বিধুভূষণ প্রকাণ্ড একটি বাড়িতে আসিয়া প্রবেশ করিলেন। বাড়ির গেটে পিত্তলফলকে বি. মল্লিক এই নাম খোদিত রহিয়াছে। বরেন ঠিকই অনুমান করিল, বাড়িটি ভদ্রলোকের নিজেরই। দেখিল পাশে একটি খালি গারাজও রহিয়াছে। বাড়িটির আনাচেকানাচে খানিকক্ষণ ঘোরাফেরা করিবার পর বরেনের মস্তিষ্কে একটি নূতন বুদ্ধি সঞ্চারিত হইল। সে ভাবিল, একটা সস্তা হোটেলে বহু লোকের দৃষ্টিপথবর্তী হইয়া থাকা নিরাপদ নয়। গ্র্যান্ড হোটেলে থাকিবার পয়সা নাই। বিধুভূষণের গারাজটির পিছনদিকে বেশ

বড় একটা ফাঁক আছে। নাতি-উচ্চ দেওয়ালও একটি রহিয়াছে ঠিক নীচেই। অনায়াসেই গারাজের ভিতর প্রবেশ করা সম্ভব। যত্রতত্র ভোজন করিয়া গারাজেই রাত্রিবাস করিলে মন্দ কি! লোকের দৃষ্টিও এড়ানো যাইবে, পয়সাও বাঁচিবে। তাছাড়া বিধুভূষণ ব্যক্তিটিকেও পর্যবেক্ষণ করিবার সুবিধা হইবে। বরেন সেইদিনই হোটেল ত্যাগ করিল। প্রথমে গেল তাহার সেই পরিচিত লোকটির উদ্দেশ্যে যাহাকে সে সাবধান করিতে আসিয়াছিল। গিয়া দেখিল সম্পূর্ণ অপরিচিত একটি লোক তালা খুলিয়া ঘরে ঢুকিতেছে। ইহা প্রত্যক্ষ করিয়া বরেন অনেকটা নিশ্চিন্ত হইল। তাহার মনে হইল ভদ্রলোক সম্ভবতঃ বাসা বদলাইয়াছেন, নূতন ভাড়াটে আসিয়াছে। সঠিক সংবাদটি জানিবার জন্য সে আগাইয়া গেল এবং তালা উন্মোচনকারী ভদ্রলোককে প্রশ্ন করিল, "অবনীবাবু কোথা বলতে পারেন?"

"তিনি বাসা বদলেছেন।"

"আপনারা নতুন ভাড়াটে এসেছেন বুঝি?"

"হ্যাঁ—"

"তাঁর ঠিকানাটা জানেন?"

"ঠিকানা ঠিক জানি না। তবে আজ রাত্রে তাঁর আসবার কথা আছে। আপনার নাম ঠিকানা যদি দিয়ে যান তাঁকে বলব।"

"আচ্ছা, আমি রাত্রে আসব একবার।"

"আপনার নামটি কি?"

"মহীতোষ।"

অকম্পিতকণ্ঠে মিথ্যা কথাটি বলিয়া বরেন চলিয়া আসিল। কাহারও নিকট নিজের প্রকৃত নাম ব্যক্ত করা তাহাদের দলের নিয়ম নয়। হোটেলে সে নিজেকে রামরূপ কানুনগো নামে পরিচিত করিয়াছিল।

যিনি বাড়ির তালা খুলিয়াছিলেন তিনি অপসৃয়মাণ বরেনের দিকে ভ্রূকুঞ্চিত করিয়া শ্যেনদৃষ্টিতে চাহিয়া রহিলেন। তিনি অন্য কেহ নন—স্বয়ং মজিদ। অবনীবাবুকে কয়েকদিন পূর্বে গ্রেপ্তার করিয়া তিনি সদলবলে তাঁহার বাসাটি দখল করিয়াছিলেন এবং বরেন নামক ফেরারি আসামীর জন্য ওৎ পাতিয়া বসিয়াছিলেন। তাঁহার দৃঢ় বিশ্বাস ছিল তাঁহাকে সাবধান করিতে বরেন আসিবেই। ঘরের ভিতর হইতে একটি ছোকরা বাহির হইয়া আসিল।

"মজিদ-দা, লোকটা কে—"

"ঠিক বুঝতে পারলাম না। যাই হোক, তুমি প্লেন ড্রেসে ওকে 'ফলো' কর।"

পরদিনই বরেন বিধুর গারাজে ধরা পড়িল। সে যে মহীতোষ নয়, তাহাও প্রমাণিত হইতে বিলম্ব হইল না। বাল্যকালে ফ্যাশানের বশবর্তী হইয়া নিজের দক্ষিণ বাহুতে সে নিজের নামটি উল্‌কি দিয়া লিখাইয়াছিল। তাহাই তাহার বিরুদ্ধে সাক্ষ্য দিল।

বিধুভূষণ তাহাকে উদ্ধার করিলেন এবং রহস্যময়ভাবে অন্তর্ধানও করিলেন। বিশাখা নাম্নী রেফিউজি মেয়েটির ভার তাহার উপরই পড়িয়া গেল। তাহার পরিচর্যার জন্য বিধুভূষণ তাহাকে যথেষ্ট অর্থও দিয়া গেলেন। অন্য কোন অবস্থায় বরেনও হয়তো সরিয়া পড়িত। কিন্তু ব্যাপারটা রেফিউজি সংশ্লিষ্ট হওয়াতে সে গেল না; বরং প্রকৃত ব্যাপারটা কি জানিবার জন্য কৌতূহলী হইয়া উঠিল। কিন্তু ইহাও সে অনুভব করিল, সাবধানে অগ্রসর হইতে হইবে। বিশাখার সহিত ফোনে যে

আলাপ সে করিতে লাগিল তাহা অতি সন্তর্পণে। মণিকার জন্য তাহার মনের নেপথ্যে একটা দুশ্চিন্তা ছিল বটে কিন্তু খুব বেশি উদ্বিগ্ন সে হয় নাই। তাহার বিশ্বাস ছিল শিবাজী যখন খবর পাইয়াছে তখন মণিকার একটা সুব্যবস্থা হইবে। গ্র্যান্ড হোটেলেই তাহাদের আড্ডা। শিবাজী যদি মণিকাকে কলিকাতায় পাঠানোই ঠিক করিয়া থাকে তাহা হইলে মণিকা নিশ্চয়ই আসিয়া গ্র্যান্ড হোটেলেই উঠিবে। তাই বরেন একটু ফাঁক পাইলেই রাস্তায় বাহির হইয়া গ্র্যান্ড হোটেলে ফোন করিত মিস্ মণিকা নামে কেহ হোটেলে আসিয়াছে কিনা। হঠাৎ একদিন নজরে পড়িল দূরে একটা লোক তাহাকে অনুসরণ করিতেছে। তখনই ঠিক করিয়া ফেলিল বিধুভূষণের বাড়িতে বেশিদিন সে থাকিবে না। অনুসরণকারী লোকটা যে পুলিশের লোক তাহাতে সন্দেহ নাই। তাহার পক্ষে যে-কোনও মুহূর্তে সরিয়া পড়া অসম্ভব ছিল না। কিন্তু রেফিউজি বিশাখাকে এমন অসহায়ভাবে ফেলিয়া যাইতে তাহার মন সরিতেছিল না। বিধুভূষণের চালচলন সন্দেহজনক, ভদ্রলোকের কি যে মতলব তাহাও ঠিক সে বুঝিতে পারিতেছিল না। কেন যে তিনি মেয়েটিকে আনিয়া এমনভাবে আটকাইয়া রাখিয়াছেন কে জানে। যদিও সে অনুভব করিতেছিল এখানে থাকিলে অচিরেই তাহাকে পুলিশের কবলে পড়িতে হইবে, তবু সে ভাবিতেছিল মেয়েটিকে এমনভাবে ফেলিয়া যাওয়া কি উচিত? ইহাদের রক্ষা করাই তো তাহাদের সমিতির উদ্দেশ্য।

কি করিবে চিন্তা করিতেছিল এমন সময় হঠাৎ সিনেমা দেখার বুদ্ধিটা তাহার মাথায় খেলিয়া গেল। বিশাখাও আপত্তি করিল না। সে ঠিক করিয়া রাখিয়াছিল সিনেমা শেষ হইয়া গেলে সে বিশাখাকে বিধুভূষণের চাতুরীপূর্ণ মিথ্যাচরণের কথা খুলিয়া বলিবে। বিধুভূষণের নিশ্চয়ই একটা নিগূঢ় উদ্দেশ্য আছে, তাহা না হইলে তিনি তাঁহার দিল্লী গমন গোপন করিতেছেন কেন। সব শুনিবার পর বিশাখা যদি বিধুভূষণের কাছেই ফিরিয়া যাইতে চায় তাহা হইলে তাহাকে সে তাঁহার বাসায় রাখিয়া আসিবে। যদি ফিরিয়া না যাইতে চায় তাহা হইলে সে তাহাকে দিল্লীতে তাহার নিজের ঠিকানাতেও পৌঁছাইয়া দিতে পারে। কিম্বা দিল্লী না গিয়া সে যদি তাহাদের উপর সম্পূর্ণ বিশ্বাস স্থাপন করিয়া তাহাকে নিরুদ্দিষ্ট পিতার সন্ধান করিয়া দিতে বলে তাহাতেও তাহার আপত্তি নাই। শিবাজীরও হইবে না।

সে কিন্তু নিশ্চিন্তমনে সিনেমা দেখিতেছিল না। যে লোকটি তাহাকে অনুসরণ করিতেছিল তাহার কথাই বারবার মনে হইতেছিল। এখানেও লোকটি আসিয়াছে কি? সে উঠিয়া বাহিরে গেল, দেখিল আসিয়াছে। মনে হইল এখনই যদি পালাইতে হয় কোথায় যাইবে সে? গ্র্যান্ড হোটেলে আর একবার খবর লওয়া যাক। ফোনে মণিকাকে পাইয়া সে উল্লসিত হইয়া উঠিল। সে উল্লাস বাড়িল যখন সিনেমা শেষ হইবার পর সে দেখিল যে শুধু মণিকা নয়, গোপীনাথ, শিবাজী এবং ভার্গব তাহার অপেক্ষায় বাহিরে দাঁড়াইয়া আছে।

মণিকার দিকেই সে আগাইয়া গেল।

"আমার সাদা কোট এনেছ?"

"এই যে—"

মণিকা একটি ছোট কার্ড-বোর্ডের বাক্স তাহার হাতে দিল। তাহাতে ছিল পরচুলা, সাদা গোঁফ, সাদা দাড়ি এবং সাদা চুল। এই বাক্সটিরই নাম সাদা কোট।

"খোকা কই?"

"এই যে—"

এদিক ওদিক চাহিয়া মণিকা আঁচলের তলা হইতে চামড়ার কেসটি বাহির করিয়া দিল। রিভলভার। শিবাজী একটা মোটরের স্টিয়ারিং ধরিয়া বসিয়াছিল। সে নামিয়া আসিয়া বরেনকে একটু দূরে লইয়া গিয়া নিম্নকণ্ঠে প্রশ্ন করিল—"ও মেয়েটি কে—"

"রেফিউজি। বিপদে পড়েছে।"

"আমাদের কথা বলেছ ওকে?"

"কিছুই বলিনি। তবে বলতে চাই।"

"তা হলে সোজা আমাদের ছ'নম্বর আড্ডায় চলে যেও। আমি একটু পরেই আসছি।"

"বেশ।"

শিবাজী রাস্তা পার হইয়া অপরদিকের ফুটপাতে যাইতে না যাইতেই কিন্তু একটা বিপর্যয় ঘটিয়া গেল। প্লেন ড্রেসে যে পুলিশ অফিসারটি বরেনকে লক্ষ্য করিতেছিলেন তাঁহার মনে হইল অবিলম্বে গ্রেপ্তার না করিলে পক্ষী উড়িয়া যাইবে। তিনি আগাইয়া আসিয়া বরেনকে বলিলেন, "দাঁড়ান আপনি একটু।"

"কেন?"

"আপনাকে আমি অ্যারেস্ট করলাম।"

"অ্যারেস্ট? কেন?—"

ভার্গব মোটরের ব্যাকসিটে ঈষৎ ঝুঁকিয়া বসিয়াছিল। মনে হইতেছিল যেন একটা গুলিখোর ঝিমাইতেছে। উপরোক্ত কথাগুলো কানে যাইতেই সে সোজা হইয়া উঠিয়া বসিল এবং ধীরে ধীরে প্যান্টের পকেটে হাত ঢুকাইল।

"কেন তা থানায় গিয়ে জানতে পারবেন।"

"আপনি কি পুলিশ অফিসার?"

"হ্যাঁ। প্রমাণ চান?"

প্রমাণ দেখাইবার অবসর কিন্তু তিনি পাইলেন না। ভার্গবের হস্তে রিভলভার গর্জন করিয়া উঠিল। বিদীর্ণমস্তকে তৎক্ষণাৎ তিনি ভূলুণ্ঠিত হইলেন।

নিমেষের মধ্যে মণিকা, গোপীনাথ ও বরেন মোটরে চড়িয়া বসিল। বিশাখা চিৎকার করিয়া উঠিল।

"চিৎকার করবেন না, চলে আসুন, চলে আসুন, দেরি করবেন না। ছি, ছি, কি করছেন। আপনার কোন ভয় নেই—"

প্রায় টানিয়া বরেন তাহাকে মোটরে তুলিয়া লইল। শিবাজী রিভলভারের শব্দ শুনিয়া অপরদিকের ফুটপাথে দাঁড়াইয়া পড়িয়াছিল। দ্রুতবেগে বরেনের মোটরটা যখন নির্বিঘ্নে বাহির হইয়া গেল, তখন হঠাৎ সে গোঁফটা টানিয়া খুলিয়া ফেলিল। একটু শিস দিল। তাহাব পর ধীরেসুস্থে আগাইয়া গিয়া দুইটি ফোন করিল। একটা অ্যাম্বুলেন্সের জন্য আর একটি লালবাজারে, নিজের নাম বলিল সনৎ সেন।

গোপীনাথ ড্রাইভ করিতেছিল। গাড়ি খুব দ্রুতবেগে চলিতেছিল না। গাড়ির বেগ অস্বাভাবিকরকম দ্রুত করিয়া দিলে যে পুলিশের দৃষ্টি আকর্ষণ করিবে এ জ্ঞান তাহার ছিল।

বরেন বিশাখার দিকে চাহিয়া বলিল, "আপনি ভয় পাবেন না। আমরা সত্যই আপনার হিতৈষী।"

"কেমন করে জানব সেটা। আপনাদের ব্যবহার তো মোটেই ভদ্র মনে হচ্ছে না। এমনভাবে আমাকে নিয়ে এলেন কেন?"

"স্বচক্ষেই তো দেখলেন গত্যন্তর ছিল না। না পালালে পুলিসের হাতে পড়তে হত।"

"আমাকে যেখানে থেকে এনেছিলেন সেখানে রেখে আসুন।"

"বিধুবাবুর বাড়িতে?"

"হ্যাঁ—"

"বেশ।"

বরেন কার্ড-বোর্ডের বাক্স হইতে সাদা গোঁফ, দাড়ি, ভ্রূ প্রভৃতি বাহির করিয়া নির্বিকারভাবে পরিয়া ফেলিল। বিশাখা সবিস্ময়ে তাহার দিকে চাহিয়াছিল। তাহার মনে পড়িল অনেকদিন পূর্বে সে কোথায় যেন ওমর খৈয়ামের একটা ছবি দেখিয়াছিল। রূপান্তরিত বরেনকে অনেকটা সেইরকম দেখাইতে লাগিল।

"মণিকা, তোমার ব্যাগে বোরখা আছে?"

"আছে—"

"এঁকে দাও। গোপী, গাড়িটা একটু নিরিবিলি জায়গায় দাঁড় করাও। আপনি বোরখাটা পরে নিন, আমি একটি ট্যাক্সি করে আপনাকে বিধুবাবুর বাসার রেখে আসছি।"

গাড়ি মাঠের ধারে থামিল।

"বোরখা পরব কেন?"

"নিরাপদ বলে। পুলিশ হয়তো আপনাকেও দেখেছে। পট করে যদি ধরে ফেলে বিপদে পড়ে যাবেন।"

কথাটা সমীচীন মনে হইল। আপত্তি না করিয়া বোরখাটা পরিয়া ফেলিল সে।

"গোপী, এইবার কোন একটা ট্যাক্সি-স্ট্যান্ডের কাছাকাছি আমাদের নাবিয়ে দাও। আমি একে পৌঁছে দিয়ে এখুনি ফিরছি।"

কিছুদূর গিয়া গাড়ি আবার থামিল।

বরেন বিশাখাকে লইয়া অদূরে অবস্থিত ট্যাক্সি-স্ট্যান্ডের দিকে অগ্রসর হইতে লাগিল। কিছুদূর গিয়া বরেন বলিল, "আমি যতক্ষণ কিংকর্তব্যবিমূঢ় অবস্থায় ছিলাম অর্থাৎ যতক্ষণ বিধুবাবুর আস্তানা আঁকড়ে থাকা ছাড়া অন্য পথ খুঁজে পাচ্ছিলাম না, তাঁর বিরুদ্ধাচরণ করবার সাহস হয়নি আমার। বিবেকেও বাধছিল, তিনি নিজে যেরকম লোকই হোন, আমাকে পুলিশের হাত থেকে বাঁচিয়েছিলেন এ কথা আমাকে মানতেই হবে। এখন কিন্তু মনে হচ্ছে তাঁর সম্বন্ধে যা আমার মনে হয় তা আপনাকে অন্তত অকপটে জানানো উচিত।"

"বলুন।"

"আমার মনে হয় আপনাকে কেন্দ্র করে বিধুবাবু কোনও ষড়যন্ত্রে লিপ্ত আছেন। তাঁর চালচলন কেমন যেন একটু গোলমেলেগোছের মনে হয়েছে আমার।"

"গোলমেলে মানে?"

"উনি জামশেদপুর যাননি, গেছেন দিল্লী। অথচ সে কথাটা আপনার কাছে প্রকাশ করতে মানা করে গেছেন—"

"দিল্লী গেছেন কেন?"

"তা জানি না। কিন্তু আপনাকে লুকিয়ে দিল্লী যাওয়া, আপনাকে সর্বদা চোখে চোখে রাখবার জন্য আমাকে আদেশ দেওয়া, আপনার স্যুটকেসটাকে রহস্যজনকভাবে সরিয়ে ফেলা, নির্বিচারে আপনার ফরমাশ অনুযায়ী আপনাকে জিনিসপত্র কিনে দেওয়ার জন্য আমাকে টাকা দিয়ে যাওয়া,—এই সব ঘটনা থেকে মনে হয় ভদ্রলোকের ভিতরে ভিতরে কি যেন একটা দুরভিসন্ধি আছে। ভাল কথা, তিনি যে টাকা আমাকে দিয়েছিলেন তার সবটা খরচ হয়নি, কিছু বেঁচেছে। এটা আপনিই রেখে দিন—"

বরেন পকেট হইতে একটা লম্বা খাম বাহির করিয়া বিশাখার হাতে দিল।

"ওর ভিতর হিসেবও আছে।"

"আচ্ছা, আমাকে কেন্দ্র করে ষড়যন্ত্র করছেন উনি, ঠিক এ কথা কেন মনে হচ্ছে আপনার?"

"হয়তো আমার অনুমান ভুল। যা মনে হয়েছে তাই বললাম। হয়তো উনি আপনার ভালোর জন্যেই এ সব করছেন, তাও হতে পারে। তাঁর এই লুকোচুরি ব্যাপারটা ভাল লাগেনি আমার, তাই বললুম আপনাকে।"

নীরবে কিছুক্ষণ পথ অতিবাহন করিয়া অবশেষে বরেনই পুনরায় কথা বলিল।

"ছাড়াছাড়ি হবার আগে একটা কথা বলতে চাই আপনাকে, আমাদের সম্বন্ধে একটা ভুল ধারণা যাতে আপনার না হয়। সাধারণতঃ খুনী বা ডাকাত বলতে যা বোঝায় আমরা তা নই। আমরা প্রত্যেকেই শিক্ষিত, প্রত্যেকেই আদর্শবাদী। যে ভণ্ডামী, যে জুয়াচুরি আজ দেশকে অধঃপাতের দিকে নিয়ে যাচ্ছে, আইন ও শৃঙ্খলার নামে যে বেপরোয়া জবরদস্তি ন্যায় ও ধর্মের মুখোশ পরে দেশে রাজত্ব করছে আজ, আমরা জনকয়েক মিলে তারই বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করেছি। হয়তো এর জন্যে আমাদের কারাবাস, নির্যাতন এমন কি ফাঁসি পর্যন্ত হবে, তবু আমরা থামব না। আমরা নতুন কিছু করছি না। দুষ্টের দমন, শিষ্টের পালন ভারতবর্ষের সনাতন আদর্শ। সেই আদর্শ-ই অনুসরণ করছি আমরা, বাক্যে নয়, কাজে। অনেক নিপীড়িত রেফিউজিদের আমরা সাহায্য করেছি। অনেক কালোবাজারীকে আমরা শায়েস্তা করেছি, অনেক অসাধু, চরিত্রহীন গভর্নমেন্ট অফিসারকে আমরা শাস্তি দিয়েছি। আপনি যদি চান আপনাকেও যথাসাধ্য সাহায্য করব। সমস্ত প্রদেশেই আমাদের লোক আছে। হিন্দু, মুসলমান, বাঙালী, বেহারী, পাঞ্জাবী, মারাঠী, সিন্ধী, গুজরাটী সবরকম লোকই আছে আমাদের দলে। এই ট্যাক্সি—"

একটা ট্যাক্সি আগাইয়া আসিল।

ট্যাক্সিওয়ালাকে ঠিকানাটা বলিয়া দিয়া তাহারা দুইজনে পাশাপাশি নীরবে বসিয়া রহিল। ট্যাক্সি যখন বিধুবাবুর বাড়ির কাছাকাছি আসিয়া পড়িল তখন বরেন কথা কহিল।

"ওই আপনাদের বাড়ি দেখা যাচ্ছে। আমি আর ওখান পর্যন্ত যাব না। এটুকু আশা করি আপনি হেঁটে যেতে পারবেন। বিধুবাবু এলে সব কথা খুলে বলবেন তাঁকে। ওহে, এইখানেই থাম একটু—"

ট্যাক্সি দাঁড়াইয়া পড়িল। বিশাখার কিন্তু নামিবার লক্ষণ দেখা গেল না।

"ধরুন, যদি আমি আপনাদের সাহায্য চাই, কি করে আবার নাগাল পাব আপনার?"

"তা বলা শক্ত। আমাদের গতিবিধি বড় অনিশ্চিত। আমাদের সাহায্য যদি চান এখনি তা হলে চলুন না। আমাদের সাহচর্য যদি ভাল না লাগে আবার ফিরে আসবেন।"

"বেশ, চলুন—"

"ড্রাইভার, তা হলে সোজা তুমি হাওড়া চল। ময়দানে আমাদের নামিয়ে দিও।"

বিশাখা এবং বরেন পৌঁছিবার পূর্বেই শিবাজী তাহার ছয় নম্বর আড্ডায় পৌঁছিয়া গিয়াছিল। একটু পরে ভার্গব, গোপীনাথ এবং মণিকাও আসিয়া হাজির হইল। শিবাজী প্রশ্ন করিল, "ভার্গব, কি হল সে ব্যাপারে?"

"প্লেনে তিনটে সিট বুক করেছি। ভোরে প্লেন ছাড়বে। আমি আটটা নাগাদ পৌঁছে যাব।"

"লোকটাকে চেন তুমি—"

"ফটো দেখেছি।"

"ফটো কোথায় পেলে?"

"ননকু দিল্লী থেকে পাঠিয়েছিল। ননকুও তার সঙ্গে থাকবে টেলিগ্রাম করেছে।"

"বেশ। কোলকাতার ব্যবস্থাটা করে আমিও সোজা পাটনায় আমাদের তিন নম্বর আড্ডায় হাজির হব। মোটরে যাব।"

ভার্গব হাত ঘড়িটা দেখিয়া বলিল, "আমি চললাম তা হলে। গোপীনাথ আর মণিকাকেও আমি সঙ্গে নিয়ে যেতে চাই। একজন আসল স্ত্রীলোক থাকলে সুবিধা হবে।"

"সেই প্ল্যানটা কাজে লাগাবে ঠিক করেছ বুঝি?"

শিবাজীর চোখের দৃষ্টি হাসিয়া উঠিল।

"হ্যাঁ—"

"বেশ, নিয়ে যাও ওদের।"

ভার্গব, গোপীনাথ ও মণিকা চলিয়া যাইবার একটু পরেই বিশাখাকে লইয়া বরেন প্রবেশ করিল।

শিবাজী প্রশ্ন করিল, "ইনি আবার কে?"

"বিশাখা। পাঞ্জাবের রেফিউজি একজন। এখানে এসে বিপদে পড়েছেন। আমি একদিন একজন বিধুভূষণ মল্লিকের প্রাইভেট সেক্রেটারি হয়েছিলাম। সেই বিধুবাবু আশ্রয় দিয়েছিলেন এঁকে। কিন্তু তাঁর মতলব ভাল মনে হচ্ছে না। তাই এঁকে নিয়ে এসেছি।"

"ব্যাপারটা কি শুনি। ভার্গব পাঞ্জাবের এক রেফিউজি বাঙালী পরিবারের সম্বন্ধে খোঁজ নেবার জন্যে লাগিয়েছে একজনকে। আপনার ব্যাপারটা কি?"

বিশাখা সংক্ষেপে নিজের কাহিনী বিবৃত করিল। সমস্ত শুনিয়া শিবাজী বলিল, "আপনাকেই বোধ হয় খুঁজছি আমরা। আপনার বাবার নাম নবেন্দু বিশ্বাস?"

"হ্যাঁ।"

শিবাজী পকেট হইতে একটি নোটবুক বাহির করিয়া পাতা উল্টাইতে লাগিল।

"দিল্লীর মোহিত মৈত্রকে চেনেন আপনি?"

"না। দিল্লীর বিশেষ কাউকেই চিনি না।"

"ও। আচ্ছা, থাকুন আপনি। একটা কথা কিন্তু শুনে রাখুন। আমাদের সঙ্গে যদি থাকেন প্রথমত ভদ্রভাবে থাকতে হবে, দ্বিতীয়ত আমরা আপনার ভালর জন্য যা বলব নির্বিচারে তা করতে হবে। আমরা অনেক সময় বে-আইনী কাজ করি, বাধ্য হয়েই করতে হয়। আশা করি আপনি পুলিশে ধরিয়ে দেবার চেষ্টা করবেন না। আপনার ব্যবহারে যদি বিশ্বাসঘাতকতার আভাসমাত্র পাই তা হলে আপনাকে কেটে কুচিয়ে কাবাব করে খেয়ে ফেলা ছাড়া গত্যন্তর থাকবে না আমাদের। আশা করি এ অপ্রীতিকর কাজ করতে আপনি আমাদের বাধ্য করবেন না। আপনার উপর সত্যিই যদি কোন অন্যায় হয়ে থাকে আর আপনি আমাদের উপর সত্যিই যদি বিশ্বাস করেন, আপনার জন্যে প্রাণপাত করব আমরা। আমি এখন চললুম। বরেনের কাছে থাকুন আপনি। আপনার কোনও কষ্ট হবে না। দরকার হলে আপনাকে স্থানান্তরিত করবার ব্যবস্থা করব আমরা। আচ্ছা চলি নমস্কার—"

শিবাজী বাহির হইয়া গেল।

বিশাখা বলিল, "রাত্রে খাবার, শোবার কি হবে?"

"সব হবে। কাছেই পাঞ্জাবী হোটেল আছে, সেখান থেকে খাবার আনব। কি কি খাবেন বলুন। আর দুটো ঘর আছে, যেটা খুশি আপনি বেছে নিন। খেয়েদেয়ে খিল দিয়ে শুয়ে পড়ুন—"

"আর আপনি?"

"আমি ঘুমোব না, পাহারা দেব। কখন কি হয় বলা যায় না। হয়তো আজ রাত্রেই অন্যত্র সরে পড়তে হবে। এক ডাকে আপনার ঘুম ভাঙবে তো?"

"হ্যাঁ। আমার ঘুম খুব পাতলা। আমার কিন্তু একটু একটু ভয় করছে বরেনবাবু, টু বি ফ্র্যাংক—"

"কিচ্ছু ভয় নেই।"

বরেনের হাস্যোজ্জ্বল চোখের দিকে চাহিয়া বিশাখা সত্যই একটু সাহস পাইল।

# গমনাগমন পর্ব

কোনও যক্ষ্মারোগীর যদি ফোড়া হয় তাহা হইলে কয়েকদিনের জন্য মূল রোগ অপেক্ষা ফোড়াটা যেমন অধিক যন্ত্রণাদায়ক হইয়া ওঠে এবং সম্পূর্ণ মনোযোগ আকর্ষণ করে, ট্রেনের কোণে উপবিষ্ট ছোকরাটির সান্নিধ্য ভূপেশ মজুমদারের নিকট তেমনি যন্ত্রণাদায়ক হইয়া উঠিল। তাঁহার গুরুতর বিপদের কথা তিনি খানিকক্ষণের জন্য বিস্মৃত হইলেন। সিনেমা-মাসিকে নিবদ্ধ-দৃষ্টি হইয়াই ছোকরা বসিয়াছিল না, মাঝে মাঝে আড়চোখে তাঁহার দিকে চাহিতেছিল। ছোকরা যে স্পাই, ভূপেশের এ সন্দেহ গাঢ় হইতে গাঢ়তর হইতে লাগিল। সত্য নির্ণয় করিবার উপায় নাই, অথচ নির্ণয় করিতে না পারিলে...মুশকিল! বহুকাল পূর্বে এক জ্যোতিষীর পরামর্শে ভূপেশ মজুমদার একটি নীলা সমন্বিত আংটি ধাবণ করিয়াছিলেন। নিরুপায় হইয়া সেইটিই তিনি ঘর্মাক্ত কপালে ঘষিতে লাগিলেন।

ফল হইল।

একটা স্টেশনে ট্রেনের সব যাত্রীগুলি নামিয়া গেল। নামিল না কেবল সেই ছোকরা। ভূপেশ আগাইয়া গিয়া তাহার সামনা-সামনি বসিলেন এবং মৃদু হাসিয়া প্রশ্ন করিলেন, "আপনি কতদূর যাবেন?"

"আমি? আমি দিল্লী যাব। আপনি?"

"আমিও। ভালই হল, সঙ্গী পাওয়া গেল একজন।"

ছোকরা কিন্তু তেমন আমল দিল না। ঈষৎ ভ্রূকুঞ্চিত করিয়া একটি সিগারেট ধরাইল সে। ব্যাপারটা যদিও ভদ্রতা-বিরুদ্ধ, তবু ভূপেশ মজুমদার আরও কয়েকটি প্রশ্ন করা সমীচীন মনে করিলেন। জেরার মুখে অপ্রত্যাশিতভাবে অনেক সত্য যে আত্মপ্রকাশ করে ইহা তাঁহার অবিদিত ছিল না।

"দিল্লীতে কোথায় উঠবেন আপনি?"

"এক বন্ধুর বাড়িতে। আপনি?"

"আমি হোটেলে উঠব। দিল্লীতে কি জন্যে যাওয়া হচ্ছে—"

"বিশেষ একটা দরকারে যেতে হচ্ছে। আপনি যাচ্ছেন কেন?"

ভূপেশ মজুমদার দেখিলেন ছোকরা প্রতিবার পাল্টা প্রশ্ন করিয়া তাঁহার সম্বন্ধে কিছু-না-কিছু জানিয়া লইতেছে, অথচ তিনি বিশেষ কিছুই জানিতে পারিতেছেন না।

"আমিও যাচ্ছি বিশেষ দরকারে—"

সহসা ভূপেশের মনে হইল লুকোচুরি করিয়া লাভ কি। ছোকরাকে গল্প-ছলে সব কথা অকপটে খুলিয়া বলিলে কোন ক্ষতি নাই। ও সত্যই যদি স্পাই হয় উহার কিছু অজ্ঞাত নাই। আর স্পাই যদি না হয় তাহা হইলেও জানাইতে কোন আপত্তি নাই। তিনি এমন কিছুই করেন নাই যাহা লজ্জাকর। বন্ধুর অনুরোধে একটা লোককে ছাড়িয়া দিয়াছেন—এই তো? ইহাতে

লজ্জার কিছুই নাই, বরং বাহাদুরি দেখাইবার সুযোগ আছে। হয়তো তিনি ছোকরার মনে সহানুভূতি (কিম্বা শ্রদ্ধাও, কিছুই বলা যায় না) উদ্রিক্ত করিতে পারেন।

সুতরাং তিনি হাসিয়া বলিলেন, "দরকার ছাড়া আজকাল কে আর দিল্লী যায় বলুন এই গরমে। সমস্ত ব্যাপারের কলকাঠি তো ওখানেই। আপনিও নিশ্চয় আপিসের দরকারে যাচ্ছেন—"

"না আমি যাচ্ছি একটি মেয়ের খোঁজে।"

"মেয়ের খোঁজে? দিল্লী লাড্ডুর জন্য প্রসিদ্ধ শুনেছি।"

রসিকতায় একটু ফল ফলিল। ছোকরার গম্ভীর বদনে একটু হাসির রেখা দেখা দিল।

"আমার বাবার এক বন্ধুর মেয়ে নিখোঁজ হয়েছে। তারই সন্ধানে বেরিয়েছি—"

"ও, তা হলে আমি তো আপনাকে যথেষ্ট সাহায্য করতে পারব। আমি পুলিশে চাকরি করি। আপত্তি যদি না থাকে মেয়েটির পরিচয় আমাকে বলতে পারেন। আমি যথাসাধ্য চেষ্টা করব আপনাকে হেল্প করতে। আই. বি. ডিপার্টমেন্টের বহুলোকের সঙ্গে আলাপ আছে আমার—"

"ও, তা হলে তো সুবিধাই হল। মেয়েটির নাম বিশাখা। তার বাবার নাম নবেন্দু বিশ্বাস। লাহোরে থাকতেন তাঁরা। রায়টের সময় পালিয়ে আসেন দিল্লীতে। তারপব নবেন্দুবাবু কোলকাতায় যান। সেখান থেকে যান ঢাকায়। ঢাকায় তাঁর কিছু সম্পত্তি ছিল। এক মুসলমানের সঙ্গে সেই সম্পত্তি বিনিময় করে কোলকাতায় তিনি বাড়িও কিনেছিলেন। যখন দ্বিতীয়বার রায়ট বাধল কোলকাতায়, তারপর থেকে তাঁর আর কোন খবর পাওয়া যায়নি। দ্বিতীয় রায়টের সময় তিনি কোলকাতাতেই ছিলেন। কোন খবর না পেয়ে বিশাখা তাই তাঁকে খুঁজতে কোলকাতায় আসে। তারপর থেকে বিশাখাকেও পাওয়া যাচ্ছে না। কোলকাতায় চেনা-শুনা কোন জায়গায় সে নেই। দিল্লীতে সে ফিরেছে কিনা এই খবর নিতেই আমি দিল্লী যাচ্ছি—"

ভূপেশ মজুমদার ভ্রূকুঞ্চিত করিয়া ব্যাপারটা খানিকক্ষণ প্রণিধান করিলেন। তারপর জেরা শুরু করিলেন।

"নবেন্দুবাবুদের সঙ্গে আপনাদের কতদিনের আলাপ?"

"আমি তাঁকে দেখিনি। তিনি আমার বাবার বাল্যবন্ধু ছিলেন। বাবার সঙ্গে তাঁর পত্রালাপ চলত।"

"আপনারা থাকেন কোথায়?"

"কোলকাতায়।"

"ও। আপনি নবেন্দুবাবুদের চেনেন না বলেছেন অথচ তাঁর মেয়ের খোঁজে দিল্লী যাচ্ছেন, ব্যাপারটা বুঝলাম না ঠিক। আপনার বাবাই আপনাকে পাঠিয়েছেন নাকি?"

"বাবা ছমাস আগে মারা গেছেন। আমি এদের কথা জানতাম না বিশেষ। মৃত্যুর কিছুদিন আগে বাবা আমাকে তাঁর চিঠিগুলি দেন। দিয়ে বলেন যে বিশাখার সঙ্গে তোমার বিয়ে দেব নবেন্দুকে এ প্রতিশ্রুতি অনেকদিন আগেই আমি দিয়েছি। তুমি পড়াশুনা করছিলে বলে তোমাকে কিছু বলিনি। এইবার তুমি পাস করেছ, আমার ইচ্ছা, এইবার বিয়েটা হয়ে যাক।"

"আপনি কি পাস করেছেন?"

"এম. এ.। ল'টাও পাস করেছি।"

"ও। বিশাখাকে দেখেছেন আপনি?"

"দেখেছি। দূর থেকে—"

"দূর থেকে মানে?"

"বাবার অনুরোধে তাকে দেখতেই আমি দিল্লীতে গিয়েছিলুম একবার। কিন্তু সামনা-সামনি দেখা করতে পারিনি। কেমন যেন লজ্জা হল। তার ওপর শুনলাম বিশাখার মা নাকি অসুস্থ। তাই ওদের বাড়িতে আর আমি যাইনি। আমার এক বন্ধুর বাড়িতে আমি উঠেছিলাম, সে ওদের খবর রাখত, সে-ই আমাকে দূর থেকে একদিন দেখিয়ে দিয়েছিল বিশাখাকে—"

"তারপর?"

"তারপর বাবা মারা গেলেন? ও ব্যাপার চাপাই পড়ে গেল। দিনকয়েক আগে হঠাৎ মোহিতের এক চিঠি পেলাম। সে লিখেছে, বিশাখা কোলকাতায় গেছে। আমার মনে হল ঠাট্টা করে লিখেছে বোধ হয়। তবু টেলিগ্রাফ করলাম একটা। মোহিত উত্তর দিলে বিশাখা দিল্লীতে নেই, কোলকাতাতেই আছে—"

"মোহিত কে?"

"আমার সেই বন্ধুটি। তার টেলিগ্রাফ পেয়ে আমি একটু অবাক হলাম। কৌতূহলও হল একটু। কোলকাতায় যে-সব ঠিকানায় বিশাখার যাওয়া সম্ভব সব জায়গায় খুঁজলাম, কিন্তু কোথাও তাকে পেলাম না। তাই দিল্লী যাচ্ছি ভাল করে ব্যাপারটা জানবার জন্যে—"

"বিশাখা যে আপনার বাগদত্তা, এ কথা সে জানে?"

"জানে। নবেন্দুবাবু তাকে বলেছিলেন—"

"ওদের কথা আপনি জেনেছিলেন আপনার বাবার চিঠি থেকে—"

"হ্যাঁ।"

"ওদের বাড়ির কাউকেই চিনতেন না?"

"না। বিশাখার মাও মারা গেছেন শুনেছি! প্র্যাকটিকালি মেয়েটি এখন অসহায় হয়ে পড়েছে। সেইজন্যে আমি আরও তার খবর নিতে যাচ্ছি—"

কিছুক্ষণ চুপ করিয়া থাকিয়া ভূপেশ মজুমদার পুনরায় প্রশ্ন করিলেন, "মেয়েটি লেখাপড়া জানে?"

"বি. এ. পাস করেছে শুনেছি।"

"কোলকাতায় আমার এক বন্ধুর বাড়িতে একটি রেফিউজি মেয়ে আশ্রয় নিয়েছে। শুনেছি সেও দিল্লী থেকে এসেছে, সে লেখাপড়াও নাকি জানে—"

"তাই নাকি—!"

ভদ্রলোকের চক্ষু দুইটি আগ্রহে জ্বলজ্বল করিয়া উঠিল।

"হ্যাঁ। এ যদি সেই মেয়ে হয় তা হলে আপনাকে বেশি খুঁজতে হবে না। আমার সেই বন্ধুটিও এখন দিল্লীতে আছেন। যদি দেখা হয়ে যায়, হবারই বেশি সম্ভাবনা, তা হলে আপনি পুরো ডিটেলস পেতে পারবেন; আর এ যদি সে মেয়ে না হয় তা হলেও আই-বি-র থ্রু দিয়ে আপনাকে কিছু সাহায্য আমি অবশ্যই করতে পারব।"

"দিল্লীতে আপনি ক'দিন থাকবেন?"

"ঠিক বলতে পাচ্ছি না। চাকরির ব্যাপারে এসেছি, এখন ক'দিন লাগবে কে জানে—"

ছোকরার সহিত আলাপ করিয়া ভূপেশ আশ্বস্ত হইলেন। তাঁহার বিশ্বাস হইল ছোকরা স্পাই নয়। বিছানাটি পাতিয়া শুইবার আগে ভূপেশ জিজ্ঞাসা করিলেন, "আপনার নামটি কি?"

"কৈলাসপতি রায়। আপনার?"

"ভূপেশ মজুমদার। এইবার শুয়ে পড়া যাক, কি বলেন। আপনি নীচে থাকতে চান, না ওপরে উঠবেন?"

"আমি পরে যেখানে হোক শোব। আপনি শুয়ে পড়ুন। নীচের বেঞ্চটাই নিন আপনি। ওপরে উঠতে আপনার কষ্ট হবে।"

ভূপেশ প্রীত হইলেন। হোল্‌ড-অল্‌টি খুলিতে ভূপেশের অসুবিধা হইতেছিল। কৈলাসপতি আগাইয়া আসিয়া হোল্‌ড-অল্ খুলিয়া বিছানাটি পাতিয়া দিল। ভূপেশ আরও প্রীত হইলেন।

ভোরে উঠিয়া একটা স্টেশনে উভয়ে চা পান করিলেন; কৈলাসই দামটা চুকাইয়া দিল। ভূপেশ লক্ষ্য করিলেন তাহার আচরণে, কথাবার্তায় বেশ একটা সমীহের ভাব ফুটিয়া উঠিয়াছে। ভূপেশ অসঙ্কোচে তাহাকে 'তুমি' বলিয়া সম্বোধন করিতে লাগিলেন।

ট্রেন যথাসময়ে দিল্লী পৌঁছিল। ভূপেশ ট্যাক্সি করিয়া প্রথমেই গেলেন বিধুভূষণের ঠিকানায়। কৈলাসও সঙ্গে রহিল। হোটেলে গিয়া শোনা গেল বিধুভূষণ কিছুক্ষণ পূর্বে হিসাবপত্র চুকাইয়া দিয়া হোটেল ত্যাগ করিয়াছেন। কোথায় গিয়াছেন তাহা হোটেলওলা বলিতে পারিল না।

কৈলাস বলিল, "আপনি আমার বন্ধুর বাসায় উঠবেন চলুন! কোনও অসুবিধা হবে না।"

ভূপেশ মজুমদার বিশাখার সন্ধান দিতে পারেন এই সংবাদ পাওয়ার পর হইতেই কৈলাস ভূপেশের অত্যন্ত অনুগত হইয়া পড়িয়াছিল। তাঁহার সঙ্গ ত্যাগ করিবার ইচ্ছা তাহার ছিল না।

"বেশ তাই চল। জিনিসপত্রগুলো হোটেলেই থাক। তোমার বন্ধুর সঙ্গে আলাপ করে আসি। আমাকে নানা জায়গায় ঘুরতে হবে, খাবার, শোওয়ার ঠিক থাকবে না হয়তো, তোমার বন্ধুকে বিব্রত করতে চাই না। ছিনে মিত্তিরকে পাকড়াতে হবে, বাসুকী মহারাজকে ধরতে হবে—"

"মোহিত সব ব্যবস্থা করে দেবে। সে অনেক খবর রাখে। চলুন তো—"

"বেশ চল—"

দেখা গেল মোহিত মৈত্র নামক হাস্যমুখ যুবকটি বেশ চালাক চতুর অথচ ভদ্র। একটি সাপ্তাহিক পত্রিকায় সে সহকারী সম্পাদকের কাজ করে এবং হেন খবর নাই যাহা সে না রাখে। রেসে যে সব ঘোড়া প্রথম হইয়াছে তাহাদের বংশপরিচয় কি, সিনেমা অভিনেত্রীরা বয়স ভাঁড়াইবার জন্য কি কি প্রক্রিয়া অবলম্বন করেন, কোন্ মিনিস্টারের কি দুর্বলতা, কোন্ কোন্ খেলোয়াড়ের কি কি দোষ না থাকিলে তাহারা ওয়ার্লড চাম্পিয়ান হইতে পারিত, স্টালিনের পাইপের বিশেষত্ব কি ছিল, সোভিয়েটের আসল মতলব কি, বিখ্যাত ভারতবাসীরা ইংরেজী লিখিতে গিয়া কি রকম শোচনীয় ভুল করেন, কোন্ কোন্ লেখকেরা ক্রমশঃ অন্তঃসারশূন্য হইয়া কেবল নামের জোরে টিকিয়া আছেন—এই ধরনের নানা খবর মোহিত মৈত্রের নখদর্পণে। কৈলাসপতির সহিত সে শুধু কলেজেই নয়, স্কুলেও একসঙ্গে পড়িয়াছিল। সত্যই সে তাহার বন্ধু।

পিতার নিকট কৈলাস যেদিন জানিতে পারিল যে তিনি তাহার ভাবী পত্নীকে বহুদিন পূর্বেই মনোনীত করিয়া রাখিয়াছেন এবং পত্নীটি বর্তমানে দিল্লীবাসিনী, তখন স্বভাবতই খবরটি সে বন্ধু মোহিতকে পত্রযোগে জানাইতে বিলম্ব করে নাই। মোহিতও বিলম্ব না করিয়া বিশাখা সম্বন্ধে যাবতীয় তথ্য সংগ্রহ করিয়া তাহাকে উত্তর দিয়াছিল। যে পত্রটি সে কৈলাসকে লিখিয়াছিল তাহার শেষাংশ এইরূপ—

"মেয়েটি চমৎকার টু দি পাওয়ার এন্। এনের ভ্যালু কত তা তুমি এসে নিজের চোখে দেখে ঠিক কর। মেয়েটির সামনাসামনি না হয়েও যাতে তাকে দুচক্ষে, বিস্ফারিতচক্ষে, কুঞ্চিত-চক্ষে, নিরীক্ষণ করতে পারো সে ব্যবস্থা আমি করে দেব। একটু দূর থেকে দেখাই ভাল। আসবার আগে শুধু 'কামিং' এই ইংরাজী শব্দটি তারযোগে প্রেরণ কোরো। বাকী সব আমি করব।"

নিমন্ত্রণটি লোভনীয় হলেও কৈলাসপতি যাইতে পারে নাই, কারণ পিতা হিমাদ্রিনাথ কড়া লোক ছিলেন। হঠাৎ দিল্লী চলিয়া গেলে তিনি সবই বুঝিতে পারিবেন এবং বুঝিতে পারিলে কি যে করিবেন তাহা আন্দাজ করা শক্ত ছিল তাহার পক্ষে। তিনি যে তাহার জন্য একটি বধূ এতদিন ধরিয়া ঠিক করিয়া রাখিয়াছিলেন তাহাই কি সে আন্দাজ করিয়াছিল। হিমাদ্রিনাথ ছিলেন হাই-ব্লাডপ্রেসারের রোগী। তাঁহাকে অযথা উত্তেজিত করিবার সাহস কৈলাসের ছিল না, সুতরাং লোভটি সে সংবরণ করিয়াছিল। কিন্তু স্বয়ং হিমাদ্রিনাথই তাহাকে একদিন বলিলেন, "তুমি নিজেই গিয়ে বিশাখাকে দেখে এস একবার। নবেন্দু তো নেই বিশাখার মাকেই আমি চিঠি লিখেছিলাম একটা, তিনি তোমাকে যেতে বলেছেন, তুমি মোহিতের বাসায় উঠতে পার, দুজনে একসঙ্গে দেখে এস—"

বিশাখাকে গিয়া সে দেখিয়া আসিল। মোহিতের পরামর্শ অনুযায়ী দূর হইতেই সে তাহাকে দেখিল। ফিরিয়া আসিয়া মনে মনে সে স্বপ্নের জালও বুনিতেছিল, এমন সময় হঠাৎ হিমাদ্রিনাথ মারা গেলেন। আসন্ন মিলনটা অনির্দিষ্টকালের জন্য পিছাইয়া গেল। অন্তত এক-বৎসরের জন্য তো বটেই। তাহার পর খবর পাওয়া গেল, বিশাখার মা-ও মারা গিয়াছেন। মোহিতই খবরটি সরবরাহ করিল। ঠিক সেই সময় কৈলাস আই-এ-এস পরীক্ষার জন্য ব্যস্ত ছিল। এ ক্ষেত্রে তাহার কি কর্তব্য তাহা সে ভাবিয়া দেখিবারই সময় পাইল না। আরও মাস দুই কাটিল। কি করিবে ভাবিতেছে এমন সময় মোহিতের আর একটি পত্র আসিয়া উপস্থিত হইল। পত্রটি এই—

ভাই কৈ,

সপ্তবিংশতি নক্ষত্রের মধ্যে যিনি একজন অথবা শ্রীরাধার অষ্টসখীর মধ্যে যিনি অন্যতমা তাঁহাকে গত কয়েকদিন হইতে দিল্লী শহরে দেখিতেছি না। তাঁহার প্রতিবেশী ভদ্রলোকের নিকট খবর লইয়া জানিলাম তিনি কলিকাতা গিয়াছেন। কাহার তর সহিতেছে না সে গবেষণা করিবার সময় আমার নাই। তাঁহার এক বান্ধবীর মুখে শুনিলাম তিনি তোমার সমস্ত খবর পাইয়াছেন, এমন কি তোমার পিতৃ-প্রেরিত ফটোখানিও নিরীক্ষণ করিয়াছেন। তাঁহার মাতা মৃত্যুর অব্যবহিত পূর্বে তাঁহার নিকট সকল কথাই ব্যক্ত করিয়া গিয়াছেন। সুতরাং তাঁহার পক্ষেও অধৈর্য হওয়া অসম্ভব নয়। তুমি যে অধীর হইয়াছ তাহা তো জানিই। একটি

কথা শুধু মনে করাইয়া দিতেছি। পিতা বা মাতার মৃত্যুর অব্যবহিত পরে হিন্দুর ঘরে কোনও শুভকার্য হয় না। আর প্রাক্-বিবাহ 'হনিমুন' ভদ্র খৃস্টানসমাজেও অচল। ব্যাপারটা কি জানাও। ইতি—

মুগ্ধ মোহিত

ইহার পর পত্র ও টেলিগ্রাম আদান-প্রদানের পর কৈলাসপতিকে দিল্লী ছুটিতে হইল।

মোহিত একটি ছোট ফ্ল্যাটে থাকে। পরিষ্কার পরিচ্ছন্ন ছোট ফ্ল্যাটটি তাহার মার্জিতরুচির নানাচিহ্ন বহন করিতেছে। ঘরে ঢুকিলেই মনটা খুশি হইয়া ওঠে, ছোট টিপয়ে রক্ষিত সুদৃশ্য ফুলদানিতে চমৎকার ফুলের তোড়াটি যে কাগজের তাহা বুঝিতে দেরি লাগে এবং বুঝিবার পর মনটা আরও খুশি হয়।

সমস্ত শুনিয়া সে ভূপেশ মজুমদারকে বলিল, "ছিনে মিত্তির আজকাল অন্ধ এবং কালা হয়ে গেছে। কাউকে দেখতেও পায় না, কারও কথা শুনতেও পায় না।"

"তা হলে উপায়?"

"উপায় আছে—"

"খুব চেঁচিয়ে কথা বলতে হবে নাকি?"

"না। গলা ফাটিয়ে ফেললেও সে শুনতে পাবে না। ভুতির কাছে যেতে হবে।"

"ভুতি কে?"

"ভুতিবালা নাম্নী একটি সাধ্বী রমণীর কাছেই ছিনে মিত্তির থাকেন আজকাল। ভুতিবালা তাঁর কানের কাছে মুখ নিয়ে গিয়ে ফিসফিস করে যা বলেন তাই শোনেন তিনি। আর অন্য কোনও উপায়ে তাঁকে কিছু শোনানো যায় না।"

"আমার সঙ্গে এককালে খুবই বন্ধুত্ব ছিল। আমাকে চিনতে পারবেন না?"

"পারবেন যদি ভুতিবালা তাঁর কানের কাছে ফিসফিস করে আপনার পরিচয় দেন। এ সব করবার জন্য প্রণামী দিতে হয় তাঁকে শুনেছি একশ টাকা। বেশিও দেন কেউ কেউ।"

"ও বাবা! আমি গরীব মানুষ কোথা পাব অত টাকা! ছিনে মিত্তিরের আশা ছাড়তে হল তা হলে—"

"কিছু ছাড়তে হবে না। আমি সব ঠিক করে দিচ্ছি দেখুন না।"

"কি করে ঠিক করবে তুমি? অত টাকা পাব কোথা?"

"টাকার দরকার নেই।"

"তবে—"

ভুরু নাচাইয়া মোহিত বলিল—"গুহা—"

"গুহা? মানে, কেভ?"

"না ডাক্তার, অন্তরঙ্গমহলে ভি. ডি. গুহা নামে পরিচিত। কেউ কেউ এস. জি. গুহাও বলে। সিফিলিস, গণোরিয়ায় ধন্বন্তরী। ভুতিবালাকে তিনি বিনা পয়সায় ইনজেকশন দেন। আমার সঙ্গে খুব বন্ধুত্ব।"

ভূপেশ আবেগভরে মোহিতকে জড়াইয়া ধরিলেন।

"আমাকে বাঁচাও ভাই।"

"কিছু ঘাবড়াবেন না। বাসুকী মহারাজের সঙ্গেও আপনার দেখা করিয়ে দেব। তবে এটা একটু শক্ত হবে। কারণ মিনিস্টাররা হরদম গাড়ি পাঠাচ্ছে কিনা। দেখি—করতেই হবে একটা উপায়। আমি দেরি করব না, বেরিয়ে পড়ি তা হলে। আপনি চানটান করুন। কৈলাস রইল—"

একটি ঝকঝকে বাইকে আরোহণ করিয়া সজোরে ঘণ্টা বাজাইতে বাজাইতে মোহিত মৈত্র বাহির হইয়া গেল।

বাহিরের ঘরের একটা চৌকিতে কৈলাশ বিছানা পাতিতেছিল। ভূপেশবাবুর দিকে চাহিয়া অনেকটা জবাবদিহির সুরে সে বলিল, "একটু ঘুমিয়ে নেব ভাবছি। সমস্ত রাত ঘুম হয়নি কাল। ঠায় জেগে বসেছিলাম।"

"কেন, জায়গা তো ছিল প্রচুর।"

"ঘুম আসছিল না—"

বলিয়াই কৈলাসপতি লজ্জিত হইয়া পড়িল। তাহার মনে হইল ঘুম না আসার প্রকৃত কারণটা ভূপেশবাবু বোধ হয় অনুমান করিয়া ফেলিলেন। সে মুখ অন্যদিকে ফিরাইয়া বিছানার চাদরটা ঠিক করিতে লাগিল।

"আচ্ছা, তুমি তা হলে ঘুমিয়ে নাও। আমি আপিস থেকে ঘুরে আসি একবার।"

"এখানেই ফিরবেন তো?"

"আমি সেই হোটেলেই ফিরব। বিকেলে দেখা হবে আবার—"

আপিসে গিয়া ভূপেশ প্রথমে কোন হদিসই পাইলেন না। কনফিডেনশাল ক্লার্ক তাঁহার দিকে একনজর তাকাইয়া যে মন্তব্যটি করিল, তাহাতে অস্বস্তি বাড়িল বই কমিল না।

"আপনি এসে গেছেন? ভালই হয়েছে।"

"কেন বলুন তো?"

"জানতেই পারবেন; আই জির সঙ্গে দেখা করুন একবার।"

"দত্তগুপ্ত কোন রিপোর্ট করেছে নাকি?"

"দত্তগুপ্ত? আপনার নামে? জানি না তো।"

বলিয়াই ফিক করিয়া সে হাসিয়া ফেলিল, তাহার পর ভ্রূকুঞ্চিত করিয়া কাজে মন দিল। এই ক্লার্কটিকে সকলে আড়ালে 'জিলাপী' বলিয়া থাকে। ভদ্রলোকের ভিতর নাকি অনেক জটিল প্যাঁচ আছে।

"আই-জির সঙ্গে দেখা করব বলছেন?"

"করুন, তিনি জনকয়েক ভাল সিনিয়র অফিসারের নাম চেয়ে পাঠিয়েছেন শুনলাম।"

"আমার নাম লিস্টে গেছে না কি?"

"ঠিক জানি না। লিস্টই এখনও যায়নি বোধ হয়। আপনি যান না, আপনাকে দেখলে হয়তো লিস্টের দরকারই হবে না তাঁর।"

"কি রকম—"

কনফিডেনশাল ক্লার্ক আর উত্তর দিল না। হেঁট হইয়া কি লিখিতে লাগিল। ভূপেশের মনে হইল এই অস্পষ্ট উক্তির নানারকম অর্থ হইতে পারে। দত্তগুপ্ত হয়তো আই-জিকে গোপনে কিছু লিখিয়াছেন। আই-জি হয়তো তাঁহাকে সরাইয়া দিতে চান। সরাইয়া দিলে তাঁহার স্থানে

অন্য লোক পাঠাইবেন। তাই সম্ভব লিস্ট চাহিয়াছেন। ভূপেশ কনফিডেনশাল ক্লার্কটির দিকে আর একবার চাহিয়া দেখিলেন, ঝুঁকিয়া লিখিয়াই চলিয়াছে—মুখখানি যেন মার্জারের মুখ। মনে হইল ইহাকে কচলাইয়া এখন আর সুবিধা হইবে না। স্থির করিলেন আই-জির সহিত দেখা করিয়া যদি সুবিধা না হয় তাহা হইলে কিছু লেবু এবং মেওয়া লইয়া সন্ধ্যার পরে কনফিডেনশাল ক্লার্কের বাড়ি পর্যন্ত ধাওয়া করিবেন। ইতিমধ্যে মোহিতও হয়তো কিছু সুরাহা করিতে পারে। দেখা যাক! কপাল ঠুকিয়া তিনি আই-জির সহিত দেখা করিলেন। আই-জির ব্যবহার বেশ ভদ্র মনে হইল। মনে হইল ভূপেশকে দেখিয়া যেন তিনি প্রীতই হইয়াছেন।

"ও আপনি এসেছেন—"

"হ্যাঁ সার। ছুটি নিয়ে এসেছি।"

"ভালই হয়েছে। কোথায় উঠেছেন এখানে?"

"হোটেলে।"

"ফোন আছে সেখানে?"

"আছে।"

"ফোন নম্বরটা আমাকে দিয়ে যান।"

ভূপেশ পকেট হইতে ডায়েরি বাহির করিলেন। ডায়েরিতে ফোন নম্বর লেখা ছিল। বিধুভূষণের হোটেলের ফোন নম্বব বরেনের নিকট হইতে তিনি টুকিয়া রাখিয়াছিলেন। একটুকরা কাগজে সেটা তিনি লিখিয়া আই-জিকে দিলেন।

"যদি দরকার হয় আপনাকে ফোন করব। একটা কাজের জন্য একজন পাকা লোক হয়তো দরকার হবে। আপনি ফ্রি আছেন তো?"

"আছি সার।"

প্রস্টেটের কথাটা তিনি চাপিয়া গেলেন।

"কাল কি আপনার সঙ্গে দেখা করব সার?"

"দেখা করবার দরকার নাই দরকার হলে আমি ফোন করব, কিংবা লোক পাঠাব। এখন যান।"

"আচ্ছা সার। নমস্কার।"

"নমস্কার।"

ভূপেশ বিচিত্র সম্ভাবনাদোলায় দুলিতে দুলিতে হোটেলে আসিয়া উপস্থিত হইলেন। আহারাদি সমাপন করিয়া একটু বিশ্রাম করিবার বাসনা হইল। চাকরকে বিছানাটা পাতিয়া দিতে বলিলেন। কিন্তু ভৃত্যটি যে ঘরে তাঁহার জন্য বিছানা প্রস্তুত করিল সে ঘরে ঢুকিয়া তিনি অনুভব করিলেন, সেখানে শোওয়া যাইবে না। বিশ্রী একটা দুর্গন্ধ ছাড়িতেছে।

"বড় বিশ্রী গন্ধ যে হে এখানে।"

"আজ সকাল থেকে দেখছি জানলার নীচে একটা বেড়াল মরে পড়ে আছে। মেথরটা এখনও আসেনি। দুবার লোক পাঠিয়েছি—"

"অন্য ঘর নেই?"

"বিধুবাবু যে ঘরটার ছিলেন সেটা খালি আছে। কিন্তু সেটা পরিষ্কার হয়নি এখনও। তার চার্জও একটু বেশি।"

"সেখানে গন্ধ-টন্ধ নেই?"

"আজ্ঞে না। ঘর চমৎকার। তেতলার উপরে—"

"সেই ঘরে চল—"

ত্রিতলের ঘরটি সত্যই ভাল। ভৃত্য সেইখানেই বিছানা পাতিয়া দিল। ভূপেশ মজুমদার শয়ন করিয়া চক্ষু মুদিলেন। নিদ্রা কিন্তু আসিল না। আসিল চিন্তা। নীল তারা, সুলোচনা, দত্তগুপ্ত, বিধুভূষণ, কনফিডেনশাল ক্লার্ক, আই-জি, কৈলাস, মোহিত, ছিনে মিত্তির সকলেই কিছু-না-কিছু চিন্তার খোরাক লইয়া তাঁহার মুদিত নয়ন-পল্লবের সম্মুখে আসিয়া হাজির হইতে লাগিল। কাহারও মুখে মৃদু হাসি, কাহারও ভ্রূকুটি, কেহ নির্বিকার, কেহ ভীত, কেহ কৌতুক-প্রবণ, কেহ শ্রদ্ধাবিষ্ট...বিরক্ত হইয়া শেষে উঠিয়া বসিলেন তিনি। উঠিয়া বসিয়াই কিন্তু যাহা তাঁহার দৃষ্টি আকর্ষণ করিল তাহা সাধারণতঃ কাহারও দৃষ্টি আকর্ষণ করে না, কৌতূহলও উদ্রিক্ত করে না। কিন্তু পুলিশের লোক বলিয়াই হোক বা চিন্তার হাত হইতে আপাতত পরিত্রাণ পাইবার জন্যই হোক তিনি ঘরের কোণে দোমড়ানো মোচড়ানো যে নীল কাগজের টুকরাটি পড়িয়াছিল তাহাতেই মনোনিবেশ করিলেন। উদ্দেশ্য ছিল কাগজটি পাকাইয়া লম্বা করিবেন এবং সেটি কর্ণকোহরে প্রবেশ করাইয়া কান চুলকাইতে চুলকাইতে কিছুক্ষণের জন্য আত্মবিস্মৃতিলাভ করিবেন। উঠিয়া কাগজের টুকরাটি কুড়াইয়া আনিলেন। কাগজটি খুলিয়া কিন্তু তাঁহার ভ্রূযুগল কুঞ্চিত হইয়া গেল। একখানা চিটির তলায় বিধুভূষণের নাম। ব্যাপার কি! পড়িয়া আরও বিস্মিত হইলেন। কাহার নিকট বিবাহের প্রস্তাব করিয়া বিধু এই পত্র লিখিতেছিল। সেই মেয়েটির নিকট নাকি, চিঠিতে অনেক কাটাকুটি রহিয়াছে, এটা বোধ হয় রাফ কপি। বিশাখাকে চিঠি লিখিবার পূর্বে বিধু অনেক ভাবিয়া চিন্তিয়া যে মুশাবিদটি করিয়াছিলেন এবং চিঠিটি পরিচ্ছন্ন করিয়া লিখিবার পর যাহা তিনি অবহেলাভরে ফেলিয়া দিয়াছিলেন, তাহা যে ভূপেশ মজুমদারের হাতে পড়িয়া যাইবে তাহা বিধুর সদূরতম কল্পনাতেও আভাসিত হয় নাই। ভূপেশও এ রকম পত্র এভাবে পাইবার প্রত্যাশা করে নাই। অদ্ভুত যোগাযোগটি কিন্তু ঘটিয়া গেল। ভূপেশ খানিকক্ষণ পত্রটির দিকে চাহিয়া রহিলেন, তাঁহার কুঞ্চিত ভ্রূ ক্রমশঃ মসৃণ হইল, অধরে একটি মৃদু হাসির রেখা ফুটিল। চিঠিটি ভাল করিয়া ভাঁজ করিলেন, তাহার পর সযত্নে নিজের পার্সের একটি খোপে সেটি রাখিয়া দিলেন।

"নিচে মোহিতবাবু এসেছেন, আপনার সঙ্গে দেখা করতে চাইছেন।"

ভৃত্য আসিয়া খবর দিল।

"নিচে বসিয়েছ তাঁকে?"

"মোটরে বসে আছেন তিনি।"

"তাই নাকি?"

"আজ্ঞে হ্যাঁ।"

"চল।"

ভূপেশ নামিয়া দেখিল সত্যই একটি বিরাট মোটরে মোহিত মৈত্র বসিয়া আছে। তাঁহাকে দেখিয়া নামিয়া আসিল এবং স্মিতমুখে "আপনার অদৃষ্ট ভাল, মানে খুবই ভাল। বাসুকী মহারাজকে যে চট করে বাগাতে পারব ভাবিনি। খুব শুভ মুহূর্তে গিয়ে পৌঁছেছিলাম। গিয়ে

দেখি পুজোটি শেষ করে মালপোয়া খাচ্ছেন। আপনার কথা বলতেই চিনতে পারলেন আপনাকে। বললেন, নিয়ে এস। আচ্ছা আপনার ডাকনাম কি গ্যাঁড়া?"

"হ্যাঁ।"

"গ্যাঁড়া নামেই আপনার উল্লেখ করলেন। আচ্ছা, মন্তর নিতে আপত্তি আছে কি আপনার?"

"মন্তর?"

"মানে, দীক্ষা। আপত্তি আছে কি, বলুন তা হলে অন্য একটা প্যাঁচ কসতে হবে।"

"বুঝতে পাচ্ছি না ঠিক। হঠাৎ দীক্ষা নেবার কথা উঠল কি করে—"

"আমিই ওঠালাম। বললাম পুলিশ লাইনের পাঁক ঘেঁটে ঘেঁটে আপনি আপাদমস্তক কর্দমাক্ত হয়ে গেছেন। আপনার ভুরু, চোখ সমস্ত কাদায় ঢেকে গেছে। তাই আপনি ব্যাকুল হয়ে বাসুকী মহারাজের কাছে ছুটে এসেছেন, কিন্তু সাহস করে কাছে আসতে পারছেন না। অভয় পেলে কাছে যাবেন, গিয়ে দীক্ষা নেবেন। কারণ আপনার দৃঢ়-ধারণা হয়েছে অন্য কোনোরকম সাবানেই এ কাদা উঠবে না—"

ভূপেশ বিস্ফারিতচক্ষে মোহিতের কথা শুনিতেছিলেন। কথা শেষ হইলে ঢোঁক গিলিয়া বলিলেন, "আপনি তো এরকম 'কমিট' করেই এসেছেন, না নিলে আপনার মুখ থাকবে কোথায়—"

"মুখ আমি সামলে নেব। হরবোলা পাখি তো আমরা, নানারকম বোল বলতে পারি। আপনার দীক্ষা নিতে আপত্তি আছে কিনা সেইটেই বিবেচ্য—"

"দীক্ষা নিতে আমার আপত্তি নেই। কিন্তু পরিবারের সঙ্গে একটু পরামর্শ না করে দীক্ষা নেওয়াটা কি ঠিক হবে—"

মোহিত এক নজর তাঁহার মুখের দিকে চাহিয়া ব্যাপারটা হৃদয়ঙ্গম করিয়া ফেলিল।

"ওই কথাটাই বলুন তা হলে গিয়ে। বলুন, আপনি যদি অভয় দেন তা হলে সস্ত্রীক আপনার চরণতলে এসে আশ্রয় নিই। খুব খুশি হবেন। ওঁর স্ত্রীলোক শিষ্যই বেশি।"

"তাই নাকি—"

"সেদিন কসে দেখেছিলাম নাইন্টি-ফাইভ পয়েন্ট সেভেন পারসেন্ট—"

"ও—"

"চলুন। ওই কথাই বলবেন তা হলে।"

"ছিনে মিত্তিরের কি হল? দেখা হয়েছে—?"

"হয়েছে। ভূতিবালার মারফত আপনার কথা তাঁর কর্ণগোচর করিয়েছি। এতক্ষণ তিনি বোধ হয় ফোন করেছেন।"

"কোথায়—"

"তা ঠিক জানি না। ভূতিবালা শুধু বললেন সব ঠিক হয়ে যাবে। চলুন আর দেরি করবেন না। আমাকে আপিসে ফিরে গিয়ে দুটো প্রুফ দেখতে হবে, মেসিন না হলে বসে থাকবে—"

"চলুন। এ গাড়ি কার—"

"বাসুকী মহারাজের।"

ভূপেশ মজুমদার আর অধিক বাক্যবায় না করিয়া গাড়িতে চড়িয়া বসিলেন।

বাসুকী মহারাজ যে এতটা সময় ব্যবহার করিবেন তাহা তিনি প্রত্যাশা করেন নাই। ভূপেশ যখন তাঁহার বিপদের কথা বিবৃত করিতেছিলেন তখন হয়তো তাঁহার কণ্ঠস্বর কাঁপিয়া গিয়াছিল। হয়তো নয়নকোণে একবিন্দু অশ্রু আভাসিত হইয়াছিল, কে জানে! কিন্তু বাসুকী মহারাজ যাহা করিলেন তাহা মোহিত মৈত্রের মতে "আন্-থট্-অফ!" সমস্ত শুনিয়া বাসুকী মাভৈঃ-ভঙ্গীতে-প্রসারিত-করতল দক্ষিণ-বাহুটি উত্তোলন করিলেন, তারপর বলিলেন, "ভয় ভগবানকে সমর্পণ কর, তা হলে ব্যবস্থা তিনিই করবেন। বিধুবাবুকে দিয়ে তুমি লিখিয়ে নিতে চাও যে বরেন বলে যে ছোকরাটিকে তুমি ছেড়ে দিয়েছ সে খুব ভাল ছেলে এবং তিনি তাঁর জন্য জামিন রইলেন। এই তো""

"আজ্ঞে হ্যাঁ।"

"তুমি বিধুবাবুকে এখানে পেলে না?"

"আজ্ঞে না। আমার দুর্ভাগ্য, তিনি চলে গেছেন শুনলাম।"

"তুমি বরেনকে যেদিন ধরেছিলে সেটা কোন্ তারিখ?"

ভূপেশ ডাইরি দেখিয়া তারিখটা জানাইল। বাসুকী মহারাজও একটি ছোট ডায়েরি বাহির করিয়া সেটির পাতা উলটাইতে লাগিলেন। একটি পাতায় কয়েকমুহূর্ত দৃষ্টিনিবদ্ধ করিয়া তিনি হাসিয়া বলিলেন,

"হয়েছে।"

"কি?"

"আমিও ওই তারিখে কোলকাতায় ছিলাম। দত্তগুপ্তের বাড়িতেই ছিলাম। তুমি বিধুবাবুকে দিয়ে যা লিখিয়ে নিতে চাইছ, আমি যদি সেটা লিখে দি, চলবে?"

আকাশের চাঁদ হাতে পাইলেও ভূপেশ এতটা পুলকিত হইতেন কিনা সন্দেহ।

"আপনি দিলে চলবে না? তা কি হতে পারে কখনও! আপনি কি বরেনকে চেনেন?"

এই প্রশ্নে বাসুকীনাথের চক্ষুদুটি নিমীলিত হইল। ধীরে ধীরে মুখে স্মিতহাস্য ফুটিয়া উঠিল। কয়েক সেকেন্ড এইভাবে থাকিয়া তিনি ধীরে ধীরে প্রায় অস্ফুটকণ্ঠে কহিলেন, "চিনি, সবাইকে চিনি আমি। অচেনার মধ্যে চেনাকে, সকলের মধ্যে এককে দেখেছি, এই তো আমার সাধনা, গ্যাঁড়া।"

এই আধ্যাত্মিক উক্তি ভূপেশ মজুমদারকে এমন গভীরভাবে বিচলিত করিল যে তিনি আর স্থির থাকিতে পারিলেন না, বাসুকী মহারাজের পদপ্রান্তে উপুড় হইয়া পড়িলেন।

"কোন ভয় নেই গেঁড়ু। সব ঠিক হয়ে যাবে। মালপো খাও দুখানা।"

মোহিত ঘরের এককোণে গালে হাত দিয়া বসিয়াছিল। তাহার মুখের একটি পেশীও বিচলিত হয় নাই। মালপোয়াপ্রসঙ্গ আসিয়া পড়াতে সে বুঝিল ব্যাপারটা আরও কিছুদূর গড়াইবে। সে উঠিয়া দাঁড়াইল।

বলিল, "আপনি তা হলে বসুন এখানে। আমি আপিসে যাই। ফেরবার পথে আপনাকে নিয়ে যাব।"

বাসুকী মহারাজ প্রশ্ন করিলেন, "কোথায় নিয়ে যাবে?"

"আমার বাসায়।"

"তারজন্য তোমাকে কষ্ট করে আসতে হবে কেন? সুখনলাল তোমার বাসা চেনে তো?"

সুখনলাল বাসুকী মহারাজের ড্রাইভার।

"আজ্ঞে হ্যাঁ, চেনে বই কি।"

"তা হলে আমার গাড়িই ওকে পৌঁছে দেবে। তুমি আর কষ্ট করে আসবে কেন?"

"তা হলে আমি চলি।"

"এস।"

মোহিত উঠিয়া পড়িল এবং বাসুকী মহারাজের পিছনদিকে গিয়া নিজের কর্ণস্পর্শ করিয়া চক্ষুর একটা রহস্যময় ভঙ্গি করিল। ভূপেশ বুঝিলেন মোহিত দীক্ষার ব্যাপারটা আলোচনা করিতে ইঙ্গিত করিতেছে। মোহিত চলিয়া যাইবার পর ভূপেশ দীক্ষাপ্রসঙ্গেই উপনীত হইলেন।

হাত কচলাইতে কচলাইতে বলিলেন, "আমার অনেকদিন থেকে একটা বাসনা আছে। কিন্তু মুখ ফুটে সেটা বলবার সাহস পাইনি কোনদিন! যদি অভয় দেন, আজ বলি।"

"বল।"

"জেনে-না-জেনে অনেক পাপ করেছি জীবনে। আপনাদের মতো মহাপুরুষের কৃপাকণা না পেলে আমাদের মতো পাপীর উদ্ধারের আশা নেই। আপনি যদি চরণে আশ্রয় দেন তা হলে—"

ভূপেশ পুনরায় তাঁহার চরণে উপুড় হইবার চেষ্টা করিতেছিলেন, কিন্তু বাসুকী মহারাজ বাধা দিলেন।

"বারবার চরণ নিয়ে টানাটানি কর কেন? চরণটা তো আমি নই। আমার এই দেহটাও আমি নই, সেটা কেন তোমরা বোঝ না।"

ভূপেশ করজোড়ে আনতনয়নে বসিয়া রহিলেন।

"দীক্ষা নিতে চাও?"

"আজ্ঞে হ্যাঁ। যদি আপনি কৃপা করেন—"

"বেশ, দেব।"

বাসুকী মহারাজ কিছুক্ষণ ধ্যানস্থ হইয়া রহিলেন। তাহার পর তাঁহার মুখে হাসি ফুটিল। ধীরে ধীরে দাড়িতে হাত বুলাইতে বুলাইতে তিনি বলিলেন, "সব বাঙালীকেই এবার দীক্ষা নিতে হবে। এখন এ পথ ছাড়া অন্য পথ নেই তার। একদিন সে ভোগের পথে কৃতিত্ব অর্জন করেছিল। চাকরির ক্ষেত্রে, পেশার ক্ষেত্রে, সাহিত্যের ক্ষেত্রে, রাজনীতির ক্ষেত্রে, সবক্ষেত্রেই একদিন বিজয়পতাকা উড়িয়েছে সে। ভোগ-শিখরের চূড়াস্তে সে পৌঁছে গেছে। ভগবান এবার তাই দয়া করেছেন তাকে। কর্মীকেই তো তিনি দয়া করেন। কিন্তু তাঁর দয়া দাক্ষিণ্যের রূপ নিয়ে আসেনি, এসেছে নিষ্ঠুরতার রূপ নিয়ে। ভোগের ভোগবতী থেকে তাড়িয়ে দিচ্ছেন, নির্মমভাবে তাড়িয়ে দিচ্ছেন। ভোগের সর্বক্ষেত্র থেকে বাঙালী বিতাড়ন চলছে আজ। এইবার বাঙালীকে কবি রবি ঠাকুরের সঙ্গে গলা মিলিয়ে গাইতে হবে, "দুঃখের বরষায় চক্ষের জল যেই নামল, বক্ষের দরজায় বন্ধুর রথ সেই থামল—"

ভূপেশ জোড়হস্তে এই জ্ঞানগর্ভ বাণী শুনিতেছিলেন। বাসুকীনাথ থামিতেই তিনি কম্পিতকণ্ঠে বলিলেন, "তাই গাইব—"

"দীক্ষা নিতে হলে কিছু কিছু আয়োজন করতে হবে।"

"করব। আমার ইচ্ছে সস্ত্রীক দীক্ষা নি। যদি অনুমতি দেন নীলুকে নিয়ে আসি গিয়ে—"

"সস্ত্রীক দীক্ষা নেওয়াই উচিত। তবে নীলুকে এখানে আনবার দরকার নেই। আমিই কোলকাতা যাব। দত্তগুপ্তের ওখানেই যাব। শীতলাক্ষী বাতে বড় কষ্ট পাচ্ছে। তার জন্যে একটা স্বস্ত্যয়নের আয়োজন করতে হবে। সেই সময় তোমাদের দীক্ষা দিয়ে দেব। কি বল—"

"আজ্ঞে হ্যাঁ। সেই ভাল।"

বাসুকীনাথ ফতুয়ার পকেট হইতে একটি মূল্যবান ঘড়ি বাহির করিয়া তৎপ্রতি দৃষ্টিপাত করিলেন।

"এক মিনিস্টারের বাড়ি থেকে গাড়ি আসবে একটু পরে। তুমি উঠেছ কোথা?"

"একটা হোটেলে।"

"মোহিতকে কোথা পেলে? বড় ভাল ছোকরা, ভারী জ্ঞানবান।"

"এবারই আলাপ হল।"

"তার কাছেই যাবে নাকি এখন?"

"তাই কথা আছে। কিন্তু তিনি কি আপিস থেকে ফিরেছেন?"

"তার আপিসেই যাও নাহয়। সুখন আপিসও চেনে।"

বাসুকীনাথ উঠিবার উপক্রম করিতেছেন দেখিয়া ভূপেশ অবিলম্বে আসল প্রসঙ্গটির অবতারণা করিয়া ফেলিলেন।

"বরেনের কথাটা এখুনি লিখে দেবেন কি?"

"এক্ষুনি।"

তাহার পর সেকেন্ড দুই চোখ বুজিয়া রহিলেন।

"তোমার নামে একটা চিঠি লিখে দি, কি বল?"

"আপনাকে আমি আর কি বলব। যা ভাল বোঝেন তাই করুন।"

"তাই দি।"

বাসুকীনাথ উঠিয়া পাশের ঘরে চলিয়া গেলেন এবং কয়েক মিনিট পরে একটি তুলোট কাগজে পরিষ্কার বাংলায় লিখিয়া আনিলেন।

নিরাপদ্দীর্ঘজীবেষু,

কল্যাণীয় ভূপেশ, শ্রীমান বরেনকে আমি চিনি। উহাকে তুমি ছাড়িয়া দাও, আমি উহার-জন্য জামিন রহিলাম। প্রয়োজন হইলে দত্তগুপ্তকেও আমি এ কথা বলিব। তুমি নিশ্চিন্ত হইয়া ছাড়িয়া দিতে পার। আমার আশীর্বাদ জানিবে। ইতি—

আশীর্বাদক
বাসুকীনাথ

ভূপেশ পত্রটি পাঠ করিয়া পুনর্বার তাঁহাকে প্রণাম করিলেন।

মোহিতের আপিস পর্যন্ত যাইতে হইল না। পথেই তাহার সহিত দেখা হইয়া গেল। সে নিজেই হাত তুলিয়া গাড়ি থামাইল।

"চলুন সোজা আই-জির আপিসে। সেখান থেকে লোক এসেছিল আপনাকে খুঁজতে। আপনার হোটেলে এসেছিল, সেখানে আপনাকে পায়নি, হোটেলের চাকরটা আমাকে চেনে, সেই পাঠিয়ে দিয়েছিল আমার আপিসে, ছিনে মিত্তিরও কিছু করেছে মনে হচ্ছে।"

"তোমার আপিসের কাজ হয়ে গেল?"

"প্রুফটা আর একজনের ঘাড়ে চাপিয়ে দিয়ে এলাম। আপনার ব্যাপারটা বেশি দরকারি।"

আই-জির আপিসে গিয়া ভূপেশ যাহা শুনিলেন তাহা এতই অপ্রত্যাশিত যে কিছুক্ষণ তাঁহার বাক্যস্ফূর্তি হইল না।

আই-জি বলিলেন, "আমাদের এক মিনিস্টারের নামে গত এক মাস থেকে ক্রমাগত চিঠি আসছে। সবগুলোই হুমকি। কুড়িখানা চিঠি এসেছে। এর তদন্তের ভার আপনাকে নিতে হবে। এখানকার কোন অফিসারের উপব তদন্তের ভার দেবার উপায় নেই। মিনিস্টারের সেটা ইচ্ছে নয়, তাঁর মাথায় কে যেন ঢুকিয়ে দিয়েছে এখানকার পুলিশ অফিসাররাই এর সঙ্গে জড়িত আছেন। রং ইম্‌প্রেশন্ অবশ্য। আমি আপিসে বাংলাদেশের পাকা অফিসারদেব একটা লিস্ট চেয়েছিলাম। এমন সময় কাল আপনি এলেন। মিনিস্টারের সঙ্গে দেখা করেছেন নাকি?"

"আজ্ঞে না! কেন বলুন তো?"

"তিনি একটু আগে ফোন করে বললেন কোলকাতা থেকে মজুমদার এখানে এসেছেন, তাঁকেই এন্‌কোয়ারির ভার দিন।"

"আমার সঙ্গে তো দেখা হয়নি। আমার সঙ্গে পরিচয়ও নেই।"

"তা হলে অন্য কোথাও আপনার সুখ্যাতি শুনে থাকবেন। আপনি ব্যাপারটার ভার নিন তা হলে। কাল এই চিঠিটা এসেছে দেখুন—"

একটা চিঠি ভূপেশকে দিলেন। ভাষা ইংরাজী। টাইপ করিয়া লেখা। বাংলা অনুবাদ করিলে দাঁড়ায়—

মন্ত্রী মহাশয়,

আপনার দুষ্কৃতির পুঙ্খানুপুঙ্খ খবর আমরা রাখিতেছি। আপনার গতিবিধির উপরও আমাদের তীক্ষ্ণ নজর আছে। আপনি এখনও বিরত হউন, ইহাই আমাদের বিনীত অনুরোধ। আপনার শোণিতে মৃত্তিকা সিক্ত করিবার বাসনা আমাদের নাই, হত্যা করা আমাদের পেশাও নয়। কিন্তু ইহা স্থির জানিবেন দেশের কল্যাণের জন্য যদি প্রয়োজন হয় তাহাতেও আমরা পশ্চাৎপদ হইব না। ইতি—

ভবানী পাঠক

"নিন এগুলোও, আপনার কাছেই সব থাক।"

ড্রয়ার টানিয়া একগোছা চিঠি তিনি বাহির করিয়া দিলেন। ভূপেশ সেগুলিও খুলিয়া পড়িবার উপক্রম করিতেছিল। এমন সময় আই-জি বলিলেন, "ওগুলো বাড়িতে পড়বেন। আসল ব্যাপারটা শুনুন এখন। কাল মিনিস্টার শ্বশুরবাড়ি যাবেন, সেখানে প্লেন নামবার

জায়গা নেই, ট্রেনেই যেতে হবে। আজই আপনি বরং লাইনটা দেখে আসুন, আর সেখানে পাহারার ব্যবস্থা করুন। আমি অর্ডার দিয়ে দিচ্ছি, আপনার যা দরকার সব পেয়ে যাবেন।"

"যে আজ্ঞে।"

নমস্কার করিয়া ভূপেশ আপিস হইতে বাহির হইয়া গেলেন। পরমুহূর্তেই আই-জি মিনিস্টার মহাশয়কে ফোন করিয়া বলিলেন, "মজুমদারকেই লাগালাম। লোকটি সত্যিই ভাল। আপনি কিন্তু পরের প্যাসেঞ্জারটায় যাবেন। সবাই জানুক যে আপনি একসপ্রেসেই যাচ্ছেন, পাহারাও মোতায়েন থাকুক, যদি কেউ তাতে যেতে চায় যাক—কিন্তু আপনি যাবেন পরের ট্রেনে। বুঝলেন না? আমি যাচ্ছি একটু পরে—।"

আপিস হইতে বাহির হইয়া ভূপেশ মজুমদার স্বপ্নাচ্ছন্নের মতো মোটরে উঠিয়া বসিলেন। সত্যই তাঁহার মন ক্ষণকালের জন্য বৈদান্তিকভাবে আপ্লুত হইয়া গেল। তিনি ভাবিতে লাগিলেন, ইহা স্বপ্ন, মায়া, না মতিভ্রম!

"কি হল।"

মোহিতের প্রশ্নে তাহার চমক ভাঙিল।

"ভালই। খুব ভাল—"

সহসা আবেগভরে তিনি মোহিতকে জড়াইয়া ধরিলেন।

"তোমার ঋণ কখনো শোধ করতে পারব না ভাই।"

"ছাড়ুন, ছাড়ুন। অত সহজে ভোলবার ছেলে আমি নই। ঋণ আপনাকে শোধ করতেই হবে। একটি পয়সা ছাড়ব না—।"

"কি করতে হবে বল?"

"কৈলাসের বিয়েটি দিয়ে দিতে হবে। আমি যতদূর বুঝতে পারছি বিশাখা মেয়েটি অথৈ জলে পড়ে আছে। এর থেকে সাঁতরে উঠে আসবার ক্ষমতা তার আছে কিনা জানি না। আপনার সাহায্য পেলে হয়তো পারলেও পারতে পারে। আপনি পুলিশের লোক কিনা, তাই অনুরোধ এ ভারটি আপনাকে নিতে হবে।"

"নিশ্চয় নেব। বিশাখার সম্বন্ধে তুমি যা যা জান আমাকে বল—।"

"আমি সব লিখে দেব। এলোমেলো কাজ আমি করি না। লিখে খামে পুরে আপনাকে দিয়ে দেব। কবে নাগাদ আপনি ফ্রি হবেন?"

"ঠিক বলতে পাচ্ছি না ভাই। এ মিনিস্টারের প্যাঁচ কি না, কোথাকার জল কোথায় গিয়ে দাঁড়াবে, অ্যাট অল্ দাঁড়াবে, না, হু হু করে বইতেই থাকবে, কিচ্ছু বুঝতে পারছি না।"

"কেন, মিনিস্টারের কি হল আবার?"

"কনফিডেনশাল ব্যাপার। বলা যাবে না। কিছু মনে কোরো না।"

"মনে করব কি। আপনার উপর শ্রদ্ধা বেড়ে গেল। আপনি কি নাগাদ কোলকাতা ফিরবেন তার একটা আন্দাজ দিন অন্তত।"

"দরকার পড়লে হয়তো কালই যেতে হতে পারে। আমার দেরিও হতে পারে। কিছু বলা যায় না।"

"কৈলাস তা হলে কি করবে এখন। এখানে বসেই ভ্যারাণ্ডা ভাজুক।"

"আমার সঙ্গে সঙ্গেই থাকুক না। ওর বিশেষ কোন কাজ নেই যখন—।"

"কাজ ইচ্ছে করলে আপনি দিতে পারেন। আপনি যদি বিধুবাবুর ঠিকানাটা ওকে দিয়ে দেন ও সেখানে গিয়ে খোঁজ করতে পারে।"

"তা পারে। কিন্তু বিধু কোথায় আছে তার ঠিক নেই, তার অনুপস্থিতিতে সে মেয়েটি ওখানে আছে কিনা তাও অনিশ্চিত। আমি নিজে না গেলে সুবিধে হবে না।"

"তা হলে আপনি যা ভাল বোঝেন করুন। আপনার কুকুরের শখ আছে?"

"ছিল এককালে, এখনও আছে একটু-একটু। কেন?"

"তা হলে সুখ পাবেন। আপনাকে একটা ভাল জিনিস দেখাই চলুন। ড্রাইভার, বাঁ-হাতি গলিটাতে ঢোক তো ভাই একবার।"

"কি দেখাবে?"

"কুকুর। শুদ্ধকুলোদ্ভব ককার্স স্প্যানিয়েল একটি। নাবুন, রাস্তা থেকেই দেখতে পাবেন।"

নাবিতে হইল। মোহিত মৈত্র একটি বাড়ির বারান্দায় উপবিষ্ট একটি কুচকুচে কালো লোমশ কুকুর দেখাইয়া বলিল,

"ওই দেখুন। বিউটি একটি, নয়?"

"হ্যাঁ, চমৎকার।"

ভূপেশের এসব তত ভাল লাগিতেছিল না, কিন্তু ভদ্রতার খাতিরে হাসিয়া এবং ঘাড় নাড়িয়া কুকুরটির তারিফ করিতে হইল।

মোহিত বলিল, "ওই কুকুরটিকে আদর করবার জন্য আমিও বাড়ির একটা ছেলের সঙ্গে ভাব করেছি। অতি বদ ছেলে, খালি ধার চায়, কিন্তু কুকুরটিকে আদর করবার লোভ সামলাতে পারি না। কিন্তু আমার দেরি হয়ে যাচ্ছে, চলুন।"

উভয়ে আবার গাড়িতে আসিয়া বসিলেন, গাড়ি চলিতে লাগিল।

"কৈলাস তাহলে আপনার সঙ্গে যাচ্ছে?"

"চলুক—"

"কৈলাসের পরিচয় পেয়েছেন কি?"

"কিছু কিছু পেয়েছি—"

"আমি আর একটু দি। সংক্ষেপেই বলছি। ও কিরকম লোক জানেন? যেন একটা পাকা ল্যাংড়া আম। সর্বগুণান্বিত। খোলা পাতলা, প্রচুর শাঁস, আঁশ নেই, আঁটিটি ছোট। কিন্তু এইজন্যই ওর বিপদ বেশি। যে পাবে সেই খেয়ে ফেলবে। অথচ জরদগবও নয়, দামী হীরের টুকরো। বুঝেছেন?"

"বুঝেছি—"

"সুতরাং ওকে একটু রক্ষণাবেক্ষণ করতে হবে।"

"করব। নিশ্চয় করব।"

"আপনার হাতে ওঁকে সঁপে দিয়ে তা হলে আমি নিশ্চিন্ত হতে পারি?"

"নিশ্চয়।"

"সেইদিনই সন্ধ্যায় ভূপেশ মজুমদার স্বাধীন ভারতের জনৈক মন্ত্রীর শ্বশুরবাড়িযাত্রা নির্বিঘ্ন করিবার জন্য পুলিশবাহিনীসহ বাহির হইয়া পড়িলেন।

## ।। দুই ।।

বিধুভূষণ বেশ শক্ত পাল্লায় পড়িয়াছিলেন। ও. সি. কুণ্ডু তাঁহার সঙ্গ ছাড়েন নাই। ও. সি. কুণ্ডুর সহিত হোটেল ত্যাগ করিয়া তাঁহার সহিতই তিনি ঘুরিতেছিলেন। যে ট্রেন তাঁহার ধরিবার কথা সে ট্রেন ধরিতে পারেন নাই। ও. সি. কুণ্ডু বাজারে ঘুরিয়া ঘুরিয়া নানাবিধ জিনিসপত্র কিনিতে কিনিতে এত দেরি করিয়া ফেলিলেন যে, সময়মতো স্টেশনে পৌঁছানো গেল না। পরবর্তী ট্রেনটাই ধরিতে হইল।

বিধুভূষণ থার্ডক্লাস কিংবা বড়জোর ইন্টারক্লাসে চিরকাল চড়িয়া আসিয়াছেন। দ্বিতীয় শ্রেণীতে বা প্রথম শ্রেণিতে চড়িয়া পয়সা অপব্যয় করিবার কল্পনা তিনি কখনও করেন না। কিন্তু ও. সি. কুণ্ডুর সন্তোষবিধানার্থে তাঁহাকে প্রথম শ্রেণীর টিকিট কাটিতে হইল। ও. সি. কুণ্ডু বলিলেন তিনি ফার্স্টক্লাস ছাড়া 'ট্র্যাভল'' করেন না। তিনি বিধুভূষণের নিকট হইতে টাকা লইয়া নিজেই গিয়া টিকিট খরিদ করিলেন। অনেকগুলি টাকা লাগিল। বিধুভূষণ আপত্তি করিতে পারিলেন না। এই নামজাদা ডিটেকটিভকে চটাইবার সাহস তাঁহার ছিল না। মনে হইয়াছিল ইহারা কেঁচো খুড়িবার নাম করিয়া সাপ খুঁজিয়া বেড়ায়, কখন কি মতলবে থাকে বোঝা শক্ত, কয়টা টাকার জন্য কি দরকার ইহাকে চটাইয়া! ও. সি. কুণ্ডু আসিয়া বলিলেন, "কে এক মিনিস্টার এই গাড়িতে যাচ্ছে। তাঁর লটবহর, জিনিসপত্র নিয়ে তাঁর প্রাইভেট সেক্রেটারি একটি গোটা ফার্স্টক্লাস দখল করে বসেছে। আমি অনেক কষ্টে দুটি বার্থ-ওলা একটি কূপে পেয়েছি। এক হিসেবে সুবিধাই হল, তৃতীয় লোক উঠে বিরক্ত করবে না আমাদের।"

বিধুভূষণ মনে মনে প্রমাদ গণিলেন। সমস্ত পথটা এই লোকটার সহিত মুখোমুখি বসিয়া থাকিতে হইবে। সর্বনাশ।

ও. সি. কুণ্ডু গাড়িতে উঠিয়াই বাথরুমটা খুলিয়া ফেলিলেন এবং ঝুঁকিয়া উপুড় হইয়া সার্শি, খড়খড়ি টানিয়া নানাবিধ পরীক্ষায় ব্যাপৃত হইয়া পড়িলেন।

"কি দেখছেন বাথরুমে?"

"দেখছি পালাবার কোনও রাস্তা আছে কিনা। একবার এই বাথরুমে একটা চোরকে ধরেছিলাম আমি। সেইজন্যে গাড়িতে চড়েই প্রথমে বাথরুমটা দেখে নি।"

"ও।"

ইহার বেশি কোনও কথা আর বিধুভূষণের মুখ হইতে বাহির হইল না। সেই সময় একটা খাবারের ফেরিওয়ালা খাবারের গাড়িটি ঠেলিতে ঠেলিতে আসিয়া তাঁহাদের কামরার সম্মুখে দাঁড়াইল। কিংকর্তব্যবিমূঢ় বিধুভূষণ তাড়াতাড়ি নামিয়া গেলেন এবং খাবার কিনিতে লাগিলেন। অনেক খাবার কিনিয়া ফেলিলেন। ভাবিলেন, লোকটাকে খাওয়াইয়া যদি একটু নরম করা যায়।

"অত খাবার খাবেন আপনি?"

প্রশ্ন করিলেন ও. সি. কুণ্ডু।

"আপনিও তো আছেন।"

"আমি আপনার হাত থেকে কিছু খাব না, নট এ গ্রেন। আমার খাবার আমার বাস্‌কেটে আছে। সঙ্গেও আছে।"

প্যান্টের পকেটে হাত ঢুকাইয়া কুণ্ডু মহাশয় একটি চ্যাপটা গোছের বোতল বাহির করিয়া দেখাইলেন। তাহার পর বলিলেন, "যতক্ষণ না অন্যরকম প্রমাণ পাচ্ছি ততক্ষণ আপনাকে শত্রু বলে মনে করব। আপনার হাত থেকে এক গণ্ডুষ জল পর্যন্ত খাব না।" এই বলিয়া তিনি রঙীন চশমাটা খুলিয়া ফেলিতেই বিধুভূষণ পুনরায় তাঁহার রক্তবর্ণ জ্বলন্ত চক্ষুদুইটি দেখিতে পাইলেন। দেখিয়া খুবই ঘাবড়াইয়া গেলেন তিনি। প্ল্যাটফর্মে অনেক লাল পাগড়ি পুলিশ আসিয়াছিল। সম্ভবতঃ মিনিস্টারের দেহরক্ষী উহারা। বিধুভূষণের একবার মনে হইল, উহাদের একজনকে ডাকিয়া ও. সি. কুণ্ডুর হাত হইতে পরিত্রাণ পাইবার চেষ্টা করিবেন, কিন্তু তাঁহার বিবেকে গলদ ছিল। ভাবিলেন, দরকার নাই, কেঁচো খুঁড়িতে গিয়া সত্যই যদি সাপটা বাহির হইয়া পড়ে!

খাবারওলা দাম লইয়া চলিয়া গেল। ট্রেনও ছাড়িয়া দিল।

ও. সি. কুণ্ডু বলিলেন, "আপনি ঘুমুতে চান, ঘুমুন। আমি ঘুমুব না। আমি সমস্ত রাত জেগে বসে থাকব।"

"কেন?"

"আপনাকে পাহারা দেব। আপনি যে মাঝরাত্রে উঠে সুট করে নেবে যাবেন সেটি হতে দিচ্ছি না।"

ও. সি. কুণ্ডু সামনের খোলা জানলার দিকে চাহিয়া শিস দিতে লাগিলেন। বিধুভূষণের দিকে ফিরিয়া চাহিলেন না পর্যন্ত। বিধুভূষণ স্থিরদৃষ্টিতে তাঁহার মুখের দিকে চাহিয়াছিলেন, তাঁহার ইচ্ছা করিতেছিল উঠিয়া গিয়া লোকটার গালে ঠাস-ঠাস করিয়া চড় বসাইয়া দিতে। কিন্তু বিবেকে গলদ ছিল, আত্মসংবরণ করিতে হইল। যে খাবার কিনিয়াছিলেন তাহাই কিছু গলাধঃকরণ করিবার চেষ্টা করিলেন। চেষ্টা করিতে গিয়া বুঝিলেন ঘি নয়, দালদা। দালদায় প্রস্তুত এতগুলো খাবার কি তিনি হজম করিতে পারিবেন? তির্যকপথে, আর একটি চিন্তাও আসিয়া এই অবসরে তাঁহাকে কিঞ্চিৎ অন্যমনস্ক করিয়া দিল। জিৎরাম বেশ ফলাও করিয়া দালদার ব্যবসায় ফাঁদিয়াছে। তাঁহাকেও অংশীদার করিতে চাহিয়াছিল, এখনও চায়...আরও গোটা দুই নিমকি চর্বণ করিলেন...তাহার পর আর একটা কথা মনে পড়িয়া গেল। তাড়াতাড়িতে জলের কুঁজোটি ফেলিয়া আসিয়াছেন। বাথরুমে ঢুকিয়া হাতটা, মুখটা ধুইয়া ফেলিলেন। বাথরুমের জল খাইতে প্রবৃত্তি হইল না। বাথরুম হইতে বাহির হইয়া আসিলেন—যাচিয়া তিনি আবার ও. সি. কুণ্ডুর সহিত বাক্যালাপে প্রবৃত্ত হইলেন, উদ্দেশ্য, আলাপ করিয়া তাঁহাকে যদি একটু নরম করিতে পারেন—বলিলেন, "ও মশাই, আমি এক কাণ্ড করেছি। জলের কুঁজোটা ফেলে এসেছি। অমন ভাল কুঁজোটা চাকরব্যাটা গ্যাপ করবে নিশ্চয়। পরের স্টেশনে জল নিতে হবে তেষ্টা পেয়েছে খুব!"

"আমার কাছে জল আছে, ইচ্ছে করেন তো খেতে পারেন। তবে প্লেন জল নয়, ব্রাণ্ডিমেশানো। প্লেন জল আমি খাই না—"

"না, থাক। ব্রাণ্ডি খাওয়া আমার অভ্যাস নেই।"

"খেয়ে দেখতে পারেন, খারাপ লাগবে না, ঘুম হবে।"

"না, থাক—"

বিধুভূষণ একটা বার্থে নিজের বিছানা পাতিয়া শুইয়া পড়িলেন। ও. সি. কুণ্ডুর দিকে

পিছন ফিরিয়া চোখ বুঁজিলেন। ঘুম কিন্তু আসিল না। নানা জটিল চিন্তা মনের মধ্যে ঘুরপাক খাইয়া জটিলতর হইতে লাগিল। একটা কথা বিশেষভাবে আকুল করিয়া তুলিল। নীহারবাবুর বাড়িতে কাবুলি-চপ্পল-পরা ষণ্ডাগোছের সেই ছোকরা যে খবরটি দিল তাহা যদি সত্য হয় তাহা হইলে তো ভয়ানক কথা। কলিকাতায় পৌঁছিয়া যদি দেখেন বিশাখা, বরেন কেহ নাই তাহা হইলেই তো সর্বনাশ। ও. সি. কুণ্ডু তাহা হইলে যে কি কাণ্ড করিবে! সত্যই হুইসল্ বাজাইয়া হয়তো পুলিশ জড়ো করিয়া ফেলিবে! পাড়ার মাঝখানে তাহা হইলে যে কেলেঙ্কারি হইবে তাহা কল্পনা করিয়া তিনি অতিশয় কাতর হইয়া পড়িলেন। ঘুম আসিল না।

সহসা ও. সি. কুণ্ডু কথা কহিয়া উঠিলেন।

"ঘুমুলেন না কি?"

"না, ঘুম আসছে না।"

"আপনার কোলকাতার ঠিকানা কি?"

"কেন?"

"টুকে রাখতে চাই। ওটা গোড়াতেই জিজ্ঞেস করে টুকে রাখা উচিত ছিল আমার।"

বিধুভূষণ চুপ করিয়া রহিলেন।

"বলুন।"

বলিতেই হইল। এ তো এক আচ্ছা মোগলের হাতে পড়িয়া গিয়াছেন! কত খানাই যে উহার সহিত খাইতে হইবে কে জানে!

ঠিকানাটা শুনিয়া ও. সি. কুণ্ডু উঠিয়া বসিলেন এবং পকেটবুক বাহির করিয়া তাহাতে সেটা টুকিয়া রাখিলেন। তাহার পর যে পুস্তকটি পাঠ করিতেছিলেন তাহাতেই পুনরায় মনোনিবেশ করিলেন। বিধুভূষণ ঈষৎ ব্যায়ত আননে কয়েক মুহূর্ত চাহিয়া রহিলেন তাহার দিকে। লক্ষ্য করিলেন, ও. সি. কুণ্ডু রঙীন চশমা খুলিয়া একটি মোটা-রিম-ওলা সাদা চশমা পরিধান করিয়াছেন। যে বইটা পড়িতেছেন তাহার মলাটের উপর বড় বড় ইংরেজী অক্ষরে লেখা রহিয়াছে—আগাথা ক্রিস্টি। সাদা চশমা পরিয়া তাঁহাকে আরও ভয়ানক দেখাইতেছিল। তাঁহার চক্ষু দুইটি যে ঘোর লাল তাহা তিনি ইতিপূর্বেই দেখিয়াছিলেন কিন্তু অক্ষিতারকাযুগল যে ঠিকরাইয়া বাহির হইয়া আসিবার চেষ্টা করিতেছে, ইহা তিনি পূর্বে লক্ষ্য করেন নাই। ঠিকানা টুকিয়া লইয়া তিনি পুস্তকে মন দিয়াছিলেন।

হঠাৎ ফিরিয়া বলিলেন, "ঘুমুতে চান তো ব্রান্ডি খান একটু। খুব সুদিং।"

"খাইনি কখনও কিনা।"

"সেইজন্যই বলছি, খেলেই ঘুমিয়ে পড়বেন। প্রথম যারা খায়, তাদের ঘুম পায়। দেব?"

"না, থাক।"

ও. সি. কুণ্ডু ঈষৎ ভ্রূকুঞ্চিত করিয়া পুনরায় পাঠে মন দিলেন। মনে হইল তাঁহার চোখের তারা দুইটি আরও খানিকটা যেন বাহির হইয়া পড়িল। চোখ দেখিয়া বিধুভূষণ আরও ঘাবড়াইয়া গেলেন। তাঁহার মনে হইল ইহার অনুরোধ বারংবার উপেক্ষা করাটা কি সুবুদ্ধির কাজ হইতেছে? ইহার কবলে যখন পড়া গিয়াছে তখন ইহাকে চটাইয়া তো কোন লাভ নাই। বরং ভিজাইবার চেষ্টা করা উচিত। ভিজাইবার জন্যই তিনি খাবার কিনিয়াছিলেন, কুঁজো-প্রসঙ্গ উত্থাপন করিয়া আলাপ জমাইবার চেষ্টা করিয়াছিলেন, কিন্তু ও সবে তো সুবিধা হইল

না। একটু ব্রাণ্ডি পান করিলে কিই বা এমন হইবে? মতির এরূপ গতি হওয়া সত্ত্বেও কিন্তু বিধুভূষণ খানিকক্ষণ চক্ষু বুঁজিয়া পড়িয়া রহিলেন। ব্রান্ডি প্রত্যাখ্যান করিয়া আমার তাহা চাহিয়া লইতে কেমন যেন সঙ্কোচ হইতে লাগিল। কখনও এপাশ, কখনও ওপাশ করিতে লাগিলেন। দুই ভ্রূর মধ্যবর্তী স্থানে চিত্ত নিবিষ্ট করিবার প্রয়াস পাইলেন। চিত্ত কিন্তু কিছুতেই স্থির হয় না। সহসা লক্ষ্য করিলেন, তিনি বিশাখার কথাই চিন্তা করিতেছেন, যেন তাহার পায়ে ধরিয়া বলিতেছেন, আমাকে তুমি বাঁচাও। বিষ্ণুচরণের কথা একবার মনে হইল। লোকটা অতগুলো টাকা সত্যই গ্যাপ করিবে না কি। ফোনের কথাবার্তার শুরু তো মোটেই তাঁহার ভাল লাগে নাই। ট্রেনটা কি ভীষণবেগে ছুটিয়া চলিয়াছে, মনে হইতেছে যেন অট্টহাস্য করিতেছে। নাঃ, ঘুম কিছুতেই আসিবে না। বিধুভূষণ উঠিয়া বসিলেন। হাসিয়া বলিলেন, "কুণ্ডু মশাই, দিন, আপনার ব্রান্ডিই দিন একটু। কিছুতেই ঘুম আসছে না।"

ও. সি. কুণ্ডু তড়িৎবেগে উঠিয়া নিজের বেতের বাক্সটি খুলিয়া ফেলিলেন এবং একটা ফ্লাস্ক হইতে পরিষ্কার একটি কাঁচের গ্লাসে খানিকটা বাদামী রঙের পানীয় ঢালিয়া ফেলিলেন।

"সিপ করে করে খান। একেবারে ঢক্ ঢক্ করে খাবেন না।"

"বেশ।"

ও. সি. কুণ্ডু বেশ যেন একটু উৎসাহিত হইয়া উঠিয়াছিলেন। প্রদীপ্ত দৃষ্টি মেলিয়া তিনি বিধুভূষণের মদ্যপান দেখিতে লাগিলেন, যেন একটা অদ্ভুত কিছু দেখিতেছেন।

"কেমন লাগছে—"

বিধুভূষণ মুখ বিকৃত করিয়া সিপ করিতেছিলেন। মনে হইতেছিল ঔষধ পান করিতেছেন। গলাটা জ্বলিতেছিল। কিন্তু ও. সি. কুণ্ডুর প্রশ্ন শুনিয়া তাঁহার বদনে হাসি ফুটিল।

"চমৎকার লাগছে—"

"আর একটু দি তা হলে।"

বিধুভূষণ আপত্তি করিতে সাহস করিলেন না। আরও খানিকটা মদ লইয়া 'সিপ' করিতে লাগিলেন।

"কেমন লাগছে?"

"অতি চমৎকার।"

"আর একটু নিন তা হলে।"

"দিন।"

এইভাবে বিধুভূষণ প্রায় পুরা দুই পেগ ব্রান্ডি পান করিয়া ফেলিলেন।

"এইবার শুয়ে পড়ুন।"

বাধ্য বালকের মতো বিধুভূষণ শুইয়া পড়িলেন। তাঁহার কান দুইটা গরম হইয়া উঠিয়াছিল, মাথার ভিতরটা ঝিম ঝিম করিতেছিল। ক্রমশঃ তাঁহার চৈতন্যও ঘোলাটে হইয়া আসিল। মিনিট দশেকের মধ্যে তিনি ঘুমাইয়া পড়িলেন। আনন ঈষৎ ব্যায়ত হইল, নাক ডাকিতে লাগিল।

হঠাৎ যখন তাঁহার ঘুম ভাঙিল, তিনি বুঝিতে পারিলেন না, কি ঘটিয়াছে। চতুর্দিকে যেন অন্ধকার সমুদ্র গর্জন করিতেছে। সহসা তিনি আবিষ্কার করিলেন ট্রেন চলিতেছে না।

"কুণ্ডুমশায়—মিস্টার কুণ্ডু—"

কোন সাড়া নাই। সহসা একটা টর্চের আলো অন্ধকারকে বিদীর্ণ করিল। ট্রেনে কে একজন উঠল যেন। উঠিয়া বলিল, "আপনার লাগেনি তো কোথাও?"

বিধুভূষণ উঠিয়া বসিলেন।

"কে আপনি?"

"আমি পুলিশের লোক। আপনার কোথাও আঘাত লাগেনি তো?"

"না আঘাত লাগবে কেন?"

"তা হলে আপনি নাবুন।"

"কেন, কি হয়েছে?"

"ট্রেন ডিরেল্‌ড হয়েছে?"

"ডিরেল্‌ড?"

"হ্যাঁ, নেবে পড়ুন।"

"নেমে যাব কোথায় এই অন্ধকারে।"

"আপাতত আমাদের কাছেই থাকুন।"

"আপনাদের কাছে, মানে, থানায়?"

"থানা কোথা মশাই এখানে, চতুর্দিকে মাঠ।"

"এখানে আপনি এলেন কি করে?"

"পুলিশফোর্স সমস্ত লাইনটাকে ঘিরে ফেলেছে।"

"কেন—"

"এই গাড়ির পিছন দিকে বোমা পড়েছে একটা।"

"বোমা? সর্বনাশ। কুণ্ডুমশাই গেলেন কোথা।"

"কুণ্ডুমশাই কে?"

"আমার সঙ্গে ছিলেন এক ভদ্রলোক।"

"তিনি নেবে গেছেন বোধ হয়, আপনিও নাবুন।"

"আমার জিনিসপত্র?"

"সব ব্যবস্থা হবে। আপনি নাবুন তো আগে।"

কণ্ঠস্বরে ধমকের আভাস পাইয়া বিধুভূষণ নামিয়া পড়িলেন। বুকে হাত দিয়া একবার দেখিলেন 'ইনার পকেটে' মানিব্যাগটা ঠিক আছে কিনা। দেখিলেন, আছে। দেখিলেন, অসংখ্য লোক চতুর্দিকে কলরব করিতেছে। বহু টর্চের আলো জ্বলিতেছে চতুর্দিকে। অন্ধকার কিন্তু আলোকিত হইতেছে না। অসংখ্য আলোর বল্লম যেন একটা কালো জন্তুর গায়ে বিঁধিয়াছে, কিন্তু জন্তুটা নড়িতেছে না। ও. সি. কুণ্ডু কোথায় গেলেন? কাছেপিঠে তো কোথাও নাই। হঠাৎ একটা কথা হৃদয়ঙ্গম করিয়া তিনি আরাম অনুভব করিলেন। মনে পড়িল কোন এক জ্ঞানী ব্যক্তি না কি বলিয়াছিল, ভগবান যাহা করেন মঙ্গলের জন্য। তাঁহাকে ও. সি. কুণ্ডুর হাত হইতে বাঁচাইবার জন্যই ভগবান হয়তো ট্রেনখানা ডিরেল্‌ড করিয়া দিলেন। কে জানে!

পুলিশের লোকটি বলিলেন, আপনাকে চলুন একটু আলাদা বসিয়ে দিচ্ছি। আপনি ফার্স্টক্লাস প্যাসেঞ্জার, আপনি যাতে একটু আরামে থাকতে পারেন সে ব্যবস্থা করে দিচ্ছি। ওই গাছতলাটায় চলুন ওখানে ভিড় নেই।"

গাছটা একটু দূরে ছিল। কিছুদূর হাঁটিয়া তাহারই তলায় গিয়া বিধুভূষণ আশ্রয় লইলেন। একটু পরে তাঁহার জিনিসপত্রও আসিয়া পড়িল। বিধুভূষণ লক্ষ্য করিলেন, ও. সি. কুণ্ডুর বেতের বাক্সটিও তাঁহার জিনিসপত্রের সঙ্গে আসিয়া পড়িয়াছে। বাক্সটির উপর ও. সি. কুণ্ডুর নাম, ঠিকানাও লেখা আছে দেখিলেন।

"ও বাক্সটা আমার নয়, কুণ্ডু মহাশয়ের।"

"থাক ওটা এখানে। তাঁর খোঁজ পেলে তাঁকেও এখানে নিয়ে আসব।"

"না মশাই, দয়া করে ও কাজটি করবেন না। অদ্ভুত লোক, সারারাত আমাকে জ্বালাতে জ্বালাতে এসেছে। ও বাক্স আপনারা নিয়ে যান, তাঁর দেখা পেলে দিয়ে দেবেন। আর দয়া করে বলবেন না আমি এখানে আছি। তা হলেই এসে হাজির হবে আর বকবক করবে।"

পুলিশ অফিসারটি মুচকি হাসিয়া বলিলেন, "বেশ। বাক্সটা নিয়ে যাই তা হলে। আপনি বিছানা বিছিয়ে শুয়ে পড়ুন।" আমরা পাহারায় থাকব, কোন ভয় নেই। নিশ্চিন্ত হয়ে ঘুমুন। সকাল নাগাদ সব ঠিক হয়ে যাবে। আমাদের বড়সায়েবও এসে পড়বেন ততক্ষণ।"

বিধুভূষণের তন্দ্রা আসিয়াছিল। কিন্তু ভাঙিয়া গেল। তিনি উঠিয়া বসিলেন।

"বকু—বকু—ও বকু, কোথা গেলে তুমি—"

কে যেন কাহাকে চিৎকার করিয়া ডাকিতেছে। বকু নামটা শুনিয়া কিন্তু বিধুভূষণের সর্বাঙ্গে একটা শিহরন বহিয়া গেল। মনে হইল যেন তাঁহার মেরুদণ্ড বহিয়া তুষারশীতল জলধারা সর্পিলগতিতে নামিতেছে। জেলের সেই দৃশ্যটা চোখের পর ভাসিয়া উঠিল, বুকের গুলি-বিদ্ধ রক্তাক্ত শবদেহটা মুখ গুঁজড়াইয়া পড়িয়া আছে! সঙ্গে সঙ্গে একটা অসম্ভব কথাও তাঁহার মনে হইল। বকু বাঁচিয়া নাই তো! হয়তো জেলের ডাক্তারেরা অপারেশন করিয়া গুলি বাহির করিয়া দিয়াছে, তাহার শরীরে, অপরের রক্ত দিয়া বৈজ্ঞানিক উপায়ে তাহাকে বাঁচাইয়া দিয়াছে। আজকালকার দিনে কিছুই অসম্ভব নয়। সেদিন কাগজে এইরকম একটা সংবাদ তিনি পড়িতেছিলেন।

"বকু—বকু—বকু—ও বকু—এদিকে—এদিকে—"

অন্ধকারে অজানাকণ্ঠে কাতর চিৎকারটা ক্রমাগত যেন কাহাকে খুঁজিয়া বেড়াইতে লাগিল। বিধুভূষণের আতঙ্ক হইল। তাঁহাকেই খুঁজিতেছে না তো। একবার তিনি উঠিয়া দাঁড়াইলেন। কিন্তু এই অন্ধকারে কোথায় যাইবেন? পা দুইটা থর থর করিয়া কাঁপিতে লাগিল।

"বকু—বকু—বকু।"

বিধুভূষণ অবশেষে দুই কানে আঙুল ঢুকাইয়া বসিয়া পড়িলেন এবং নিস্পন্দ হইয়া বসিয়াই রহিলেন।

প্রথম শ্রেণীর বার্থে অঙ্গ প্রসারিত করিয়া নিমীলিতচক্ষু বিষ্ণুচরণ চিন্তা করিতেছিল বিশাখা মেয়েটি কেমন। তাহার জাগ্রত মানস কল্পনা-বেলুনে চড়িয়া যে-সব দেশে ভাসিয়া বেড়াইতেছিল তাহা রূপকথার দেশ। সেখানে সে নিজেকে রাজপুত্র এবং বিশাখাকে ঘুমন্ত রাজকন্যা ভাবিয়া সোনার কাঠির সন্ধানে ঘুরিয়া বেড়াইতেছিল। অতি শৈশবে তাহার ঠাকুরমার মুখে যে আজগুবি রূপকথা সে শুনিয়াছিল তাহাই এখন তাহার নিগূঢ় চৈতন্যলোক হইতে উঠিয়া আসিয়া জাগ্রত মানসলোককে সুরঞ্জিত করিতে লাগিল। ট্রেনের

দোলানিতে জাগ্রত মানস কিন্তু বেশীক্ষণ জাগ্রত থাকিতে পারিল না, ঘুমাইয়া পড়িল। ঘুমের দেশের কল্পনা-বেলুন রূপান্তরিত হইল স্বপ্নে। বিশাখার পরিবর্তে শিবানী আসিয়া দেখা দিল।

শিবানী বলিল, "দেখ, আমি কেমন সুখে আছি। খোকন কত বড় হয়েছে দেখ। তুমিও যদি আমাদের সঙ্গে আসতে পারতে কেমন সুখে থাকতাম সবাই মিলে। অচেনা চেনা-শুনা লোক আছে এখানে।"

কিছুমাত্র বিস্মিত না হইয়া বিষ্ণুচরণ স্বপ্নলোকে অতি স্বাভাবিকভাবে শিবানীর সহিত আলাপ করিতে লাগিল। বলিল, "তা আর আসতে পারলাম কই। আমি ভীতু, তোমার মতো সাহসী নই। এখন কিন্তু কি করি বল তো—"

"জুবেদাকে যখন বিয়ে করেছ, তখন তাকে নিয়েই ঘরকন্না কর।"

"কিন্তু সে যে আমার কাছে থাকতে চায় না।"

"না থাকতে চায়, চলে যাক।"

"আমি তখন কি করব?"

"অপেক্ষা কর।"

"কিসের অপেক্ষা?"

"পারের খেয়ার। আমি যে তোমার জন্যে অপেক্ষা করে আছি।"

"আমি যদি আর একটা বিয়ে করি তাহলেও অপেক্ষা করে থাকবে?"

"নিশ্চয়। তবে আমার যদি পরামর্শ শোন, আর বিয়ে করতে যেও না। ওই চন্দ্রলেখা বা বিশাখাকে বিয়ে করে সুখী করতে পারবে না, শুধু ঝামেলা বাড়বে। তার চেয়ে বরং বাধ্য হয়ে যাকে বিয়ে করেছ, তাকে নিয়েই থাক। মেয়েটি খারাপ নয়। সে যদি বোঝে যে তুমি তাকে ভালবাস তা হলে তোমাকে ছেড়ে চলে যেতে চাইবে কেন? ভালবাসায় পশুও বশ হয়।"

"সাধারণ পশুরা হয়, কিন্তু মানুষ আজব জানোয়ার। তুমি নিজেই কি করেছ ভেবে দেখ না!"

ট্রেনটা একটা স্টেশনে অনেকক্ষণ দাঁড়াইয়াছিল। প্রায় চার পাঁচ ঘণ্টা। লাইন ক্লিয়ার ছিল না। সামনে একটা ট্রেন নাকি লাইনচ্যুত হইয়া পথরোধ করিয়াছে।...শিবানীর স্বপ্ন মিলাইয়া গেল। বিষ্ণুচরণ পাশ ফিরাইয়া ঘুমাইয়া পড়িল। খানিকক্ষণ বেশ সুনিদ্রা হইল।

ট্রেন পুনরায় ধীরে ধীরে চলিতে আরম্ভ করিয়াছিল। বিষ্ণুচরণের সহযাত্রীটি জাগিয়াই ছিলেন। ট্রেন যেই চলিতে আরম্ভ করিল তিনি উঠিয়া দাঁড়াইলেন এবং জানালা দিয়া মুখ বাহির করিয়া রহিলেন।

ট্রেন যখন পাটনা স্টেশনে প্রবেশ করিল তখন গভীর রাত্রি। বিষ্ণুচরণ পুনরায় স্বপ্ন দেখিতেছিলেন। জুবেদা যেন আসিয়াছে। বলিতেছে—আপনি বড় তাড়াতাড়ি চলে এলেন, আমারও ইচ্ছে ছিল আপনার সঙ্গে আসি। বিশাখার সঙ্গে অনেকদিন দেখা হয়নি, সম্ভব হলে এ বিপদে তাকে সাহায্য করতাম।

ঠিক এই মুহূর্তে তাহার সহযাত্রীটি ধাক্কা দিয়া জাগাইয়া দিলেন।

"উঠুন, উঠুন, এক ভদ্রলোক আপনাকে খুঁজছেন।"

"আমাকে?"

ধড়মড় করিয়া বিষ্ণুচরণ উঠিয়া বসিল।

"এটা কোন্ স্টেশন?"

"পাটনা।"

"এখানে কে আমাকে খুঁজছে?"

"এই যে, এই ভদ্রলোক।"

ভার্গব জানালা দিয়া মুখ গলাইয়া প্রশ্ন করিল, "আপনিই কি মিস্টার জমিরুদ্দিন, করাচী থেকে আসছেন?"

"হ্যাঁ।"

"নাবুন তা হলে। আপনার স্ত্রী করাচী থেকে চলে এসেছেন। আপনাকে নামিয়ে নেবার জন্য স্টেশনে এসেছেন তিনি। আপনি নেবে পড়ুন। জিনিসপত্তর কোন্‌গুলো? এই কুলি, ভিতর যাও।"

"আমার স্ত্রী? জুবেদা?"

"আজ্ঞে হ্যাঁ।"

"কোথায়?"

"ওই যে।"

বিষ্ণুচরণ দেখিল কালো বোরখায় সর্বাঙ্গ আবৃত করিয়া সত্যই একটি নারীমূর্তি প্ল্যাটফর্মের একধারে দাঁড়াইয়া আছে।

"জুবেদা এখানে এলো কি করে—"

"প্লেনে এসেছেন; আপনাকে ধরবার জন্যে প্রত্যেকটি ট্রেনে নিজে এসে খোঁজ করছেন। আপনার কি একটা বিপদের খবর পেয়েই এসেছেন শুনছি। আপনি আর দেরি করবেন না, নেবে পড়ুন—"

গার্ডের হুইস্‌ল শোনা গেল। বিষ্ণুচরণ হুড়মুড় করিয়া নাবিয়া পড়িল। নাবা উচিত কিনা সে বিচার করিবার অবসর ছিল না। তাহার সহযাত্রীটিও নাবিল। বোরখাপরা নারীটি হস্তের ইঙ্গিতে বিষ্ণুচরণকে আহ্বান করিয়া ওভারব্রিজের দিকে অগ্রসর হইলেন। বিষ্ণুচরণ তাঁহার অনুসরণ করিতে লাগিল।

বিষ্ণুচরণের সহযাত্রীটিকে আড়ালে ডাকিয়া ভার্গব নিম্নকণ্ঠে প্রশ্ন করিল, "ঠিক লোক তো?"

"ঠিক লোক।"

"তুমি ফিরে যাচ্ছ দিল্লীতে?"

"হ্যাঁ। দিল্লী থেকে করাচী যাব।"

স্টেশনের বাহিরে একটি বেশ বড় মোটর দাঁড়াইয়াছিল। বোরখা-ধারিণী বিষ্ণুচরণকে লইয়া গিয়া তাহাতেই আরোহণ করিলেন। ভার্গব বসিল ড্রাইভারের পাশে।

"ব্যাপার কি"—নিম্নকণ্ঠে বিষ্ণুচরণ বোরখা-ধারিণীকে প্রশ্ন করিল।

"চলুন। বলছি সব"—অতি মৃদুকণ্ঠে উত্তর দিল বোরখা-ধারিণী। বিষ্ণুচরণের মনে হইল সঙ্গে লোক আছে বলিয়া জুবেদা বোধ হয় জোরে কথা কহিতে পারিতেছে না। ইহাই বোধ হয় মুসলমানী নিয়ম।

মোটর চলিতে আরম্ভ করিল। অচিরেই তাহার গতিবেগ বাড়িয়া চলিল।

# উদ্যোগপর্ব

## ।। এক ।।

মিনিস্টারমহাশয়ের যে ট্রেনে শ্বশুরবাড়ি যাইবার কথা ছিল সত্যই সে ট্রেনে একটি বোমা নিক্ষিপ্ত হইয়াছিল। বিশেষ কোন ক্ষতি হয় নাই। মিনিস্টারের জন্য নির্দিষ্ট সেলুনটি পিছনদিকে ছিল, তাহারই কয়েকটা কাঁচ ভাঙিয়া গিয়াছিল মাত্র। ট্রেনটি লাইনচ্যুতও হইয়াছিল। আর কিছু হয় নাই।

ভূপেশ মজুমদার কয়েকজন পুলিশ অফিসারসহ অবস্থান করিতেছিলেন ঠিক আগের জংশন স্টেশনটিতে। ফোনে খবর পাইয়া মোটর-ট্রলিযোগে তিনি যখন ঊর্ধ্বশ্বাসে আসিয়া অকুস্থলে পৌঁছিলেন তখন ভোর হইতেছে। বোমা-নিক্ষেপকারীকে গ্রেপ্তার করিতে পারিলে বা তাহার সন্ধান-সূত্র আবিষ্কার করিতে পারিলে কর্তৃপক্ষের নিকট তাঁহার প্রতিপত্তি শতগুণ বাড়িয়া যাইবে এই দুরাশার বশবর্তী হইয়া তিনি সংবাদটি পাইবামাত্র ফোনে হুকুম দিয়াছিলেন যে, তিনি না পৌঁছানো পর্যন্ত যেন কাহাকেও স্থানত্যাগ করিতে না দেওয়া হয়। এমনিই স্থানত্যাগ করিবার উপায় ছিল না, কারণ লাইনচ্যুত ট্রেনকে লাইনস্থ করিতে বেশ বিলম্ব হইতেছিল।

প্রতি যাত্রীর নাম, ধাম, ঠিকানা ও টিকিট পরীক্ষা করিতে করিতে ভূপেশ মজুমদার অবশেষে বিধুভূষণের সমীপবর্ত হইলেন।

"আরে, একি বিধু—তুমি এখানে—"

"এই ট্রেনে কোলকাতা ফিরছিলাম ভাই। রাস্তার মাঝখানে কি বিপদ দেখ—"

"খুব বেঁচে গেছ। ট্রেনে বোমা পড়েছিল—"

"শুনেছি! এখন কি হচ্ছে?"

"ট্রেন ডিরেল্ড হয়ে গেছে। যে বোমা ফেলেছিল আমরা তাকে খুঁজে বেড়াচ্ছি—"

"ও।"

বিধুভূষণকে দেখিয়া ভূপেশের যুগপৎ কৈলাসের কথা এবং হোটেলে প্রাপ্ত চিঠিটির কথা মনে হইল। কিন্তু প্রকাশ্যে তিনি কিছুই বলিলেন না। কৈলাস তাঁহার সঙ্গে আসে নাই, কারণ একটি জরুরি টেলিগ্রাম পাইয়া তাহাকে কলিকাতা ফিরিতে হইয়াছিল। বিধুভূষণের পত্রটি কিন্তু তাঁহার মনি-ব্যাগে ছিল। কথাটা মনে হইতেই একটি সূক্ষ্ম স্মিতহাস্য তাঁহার মুখে ফুটিয়া উঠিল। কোন কথা না বলিয়া কয়েক মুহূর্ত তিনি হাসিমুখে দাঁড়াইয়া রহিলেন।

"যে বোমা ফেলেছিল তাকে ধরতে পেরেছ?"

"এখনও খোঁজাই শেষ হয়নি।"

"কতক্ষণ বসে থাকতে হবে এই গাছতলায়?"

"তা থাকতে হবে খানিকক্ষণ। লাইনই ঠিক হয়নি এখনও। তা তোমার এখানে বসবার দরকার কি, তুমি আমার ট্রলিতে গিয়ে বস। কিংবা আমাদের ঘরেও যেতে পার, ট্রেনের তো বিস্তর দেরি এখন। ওহে, শোন—"

একটি ছোকরা দারোগা আগাইয়া আসিল।

"একে আমাদের ঘরটায় নিয়ে গিয়ে বসাও। আমার বন্ধু একজন। চা-টা সব ব্যবস্থা করে দিও। বিধু, যাও তুমি এর সঙ্গে—"

"তোমার কাজ কতক্ষণে শেষ হবে?"

"ঘণ্টাখানেক অন্ততঃ লাগবে। বেশিও লাগতে পারে। তুমি বিছানা পেতে ঘুমোওগে না। আমি আসছি একটু পরেই—"

দারোগাটির সহিত বিধুভূষণ চলিয়া গেলেন। তাঁহার জিনিসপত্রও একজন কনস্টেবল বহন করিয়া লইয়া সঙ্গে সঙ্গে আসিল। বিধুভূষণ গিয়া দেখিলেন, স্টেশনের খানিকটা অংশ পুলিশরা দখল করিয়া রহিয়াছে। পুলিশের জন্য নির্দিষ্ট ঘরটিতে দারোগাসাহেব বিধুভূষণকে বসাইয়া দিল। পুলিশ কনস্টেবলটি হোল্‌ডঅল্‌ খুলিয়া তাঁহার বিছানা পাতিয়া দিল। কিছুক্ষণ পরেই চা এবং গরম গরম সিঙাড়া আসিল। দারোগাটি সসম্ভ্রমে প্রশ্ন করিল—"আর আপনার কিছু দরকার হবে কি? কাগজওলাকে বলেছি একখানা কাগজ এখুনি আপনাকে দিয়ে যাবে।"

"না, আমার আর কিছু লাগবে না—"

"আমি যাব তা হলে? অনেক কাজ—"

"হ্যাঁ, হ্যাঁ, যান। আমার আর কিছু লাগবে না।"

দারোগা চলিয়া গেল। প্রায় সঙ্গে সঙ্গেই কাগজ-ওলা একখানা বাংলা দৈনিক পত্রিকা লইয়া প্রবেশ করিল। বিধুভূষণ দাম দিতে চাহিলেন। সে বলিল, দারোগাবাবু দাম দিয়াছেন। বিধুভূষণ পূর্বেও অনেকবার অনুভব করিয়াছেন, পুনরায় অনুভব করিলেন পুলিশেরাই সর্বেসর্বা। পুলিশের নেক্‌নজরে থাকিলে আর কোন ভাবনা থাকে না। ভূপেশ মজুমদারের বন্ধু শুনিবামাত্র সকালেই তটস্থ হইয়া পড়িয়াছে। চা-সহযোগে সিঙ্গাড়া চর্বণ করিতে করিতে তাঁহার পূর্বজীবনের কথা মনে পড়িল। ওই ভূপেশের কি দুর্দশাই ছিল আগে। তিনি টাকা না দিলে পড়িতেই পারিত কি? সেই ভূপেশ আজ কি হইয়াছে! কেমন যেন একটু ঈর্ষা হইতে লাগিল। ঈর্ষার অনলে কিছুক্ষণ দগ্ধ হইলেন। তাহার পর খবরের কাগজটা উল্টাইতে লাগিলেন। মনোযোগ সহকারে বাজারদর অংশটি পড়িয়া ফেলিলেন। রাজনৈতিক বা বৈদেশিক সংবাদগুলি বাদ দিয়া 'চিঠিপত্র'গুলি পড়িলেন। হঠাৎ নজরে পড়িল এক পুলিশ গোয়েন্দা এক পলাতক খুনীকে নাকি বহুদিন পরে ধরিয়াছে। লোকটি তাহার ঘুমন্ত স্ত্রীকে হত্যা করিয়া পলাইয়াছিল। ও. সি. কুণ্ডুর কথা বিদ্যুৎঝলকের মতো তাঁহার মানস-গগনকে ঝলসাইয়া দিল। তিনি শঙ্কিতদৃষ্টি মেলিয়া একবার খোলা ঘরটার পানে চাহিলেন, তাহার পর উঠিয়া কপাটটা বন্ধ করিয়া দিলেন। মনে হইল লোকটা আবার যদি তাঁহাকে ধরিয়া ফেলে, ভূপেশের কাছে সব কথা যদি প্রকাশ করিয়া দেয়! বন্ধদ্বারের দিকে বিস্ফারিতনেত্রে সভয়ে তিনি চাহিয়া রহিলেন কয়েক মুহূর্ত। তাহার পর আপাদমস্তক চাদরমুড়ি দিয়া শুইয়া পড়িলেন।

প্রায় ঘণ্টা দুই পরে যখন ভূপেশ মজুমদার ফিরিলেন তখনও বিধুভূষণ জাগিয়াই ছিলেন। ভূপেশের সাড়া পাইয়াও কিন্তু তিনি মুখের ঢাকা খুলিলেন না, নিদ্রার ভান করিয়া পড়িয়া থাকাই নিরাপদ মনে করিলেন। ভূপেশের সঙ্গে আর দুই তিনটি লোক, সম্ভবতঃ দারোগা আসিয়াছিল। তাহাদের নিকট মুখ দেখাইতে বিধুভূষণের ভয় করিতে লাগিল। মনে হইল ইহাদের কাহারও সহিত ও. সি. কুণ্ডুর যদি যোগাযোগ থাকে! কিছুই অসম্ভব নয়। নিদ্রার ভান করাই তিনি সমীচীন মনে করিলেন।

কপালের ঘাম মুছিয়া ভূপেশ বলিলেন, "কটা লোককে অ্যারেস্ট করা হল? লিস্ট করেছ?"

কে একজন উত্তর দিল—"করেছি। সবসুদ্ধ জনদশেক হবে। তবে আমার মনে হচ্ছে এক রজত ছাড়া আর কারও বিরুদ্ধে কেস টিকবে না।"

রজত নামটা শুনিবামাত্র বিধুভূষণের কান খাড়া হইয়া উঠিল। তিনি উৎকর্ণ হইয়া রুদ্ধশ্বাসে ইহাদের কথাবার্তা শুনিতে লাগিলেন।

ভূপেশ বলিলেন, "রজতটা কে—"

"বাংলাদেশের লোক। বহুকালের ফেরারী আসামী। এককালে নাকি জমিদার ছিল। খুন, আর্সন, রেপ, ডাকাতি অনেকরকম চার্জ ওর নামে আছে। লোকটা অনেকদিন থেকে পালিয়ে পালিয়ে বেড়াচ্ছে। ভাগ্যে ফেরারী আসামীদের ফটো অ্যালবামটা সঙ্গে ছিল, তাই ওকে ধরতে পারলাম—"

"দেখি কেমন চেহারাটা—"

ভূপেশ অ্যালবামটা দেখিতে লাগিলেন।

"এই লোকটা অনেকদিন থেকে ফেরার। একে ধরেছ?"

"আজ্ঞে হ্যাঁ।"

"দ্যাট্ ইজ সামথিং। এখানে যিনি কনস্টেবলদের ইনচার্জ ছিলেন বিভীষণ পাণ্ডে, তিনি কিন্তু বলেছেন যে লোকটা বোমা ফেলেছে সে কনস্টেবল সেজেই এসেছিল।"

"কি করে বুঝলেন তিনি?"

"কাল সন্ধের সময় যতগুলো কনস্টেবল তাঁর কাছে রিপোর্ট করেছিল সবাইকে তিনি চিনতেন না। চেনা সম্ভব নয়। কারণ বাইরে থেকেও অনেক লোক পাঠিয়েছিলাম। তাদের মধ্যে বিশ্বামিত্র সিং বলে যে লোকটা নিজের পরিচয় দিয়েছিল তাকে আজ সকালবেলা থেকে দেখা যাচ্ছে না। গুনে দেখা যাচ্ছে একজন কম রয়েছে। সুতরাং অসম্ভব নয় যে সে কনস্টেবল সেজেই এসেছিল।"

"হতে পারে কিন্তু সে যখন বোমা ছুঁড়ল তখন অপর কেউ দেখতে পাবে না?"

"নাও পেতে পারে। কাল অমাবস্যা ছিল। তা ছাড়া ওরা পাশাপাশি ছিল না তো, একশ গজ দূরে দূরে ছিল। চল, রজত লোকটাকে দেখে আসি। কোথায় বসিয়েছ ওদের?"

"প্লাটফর্মেই আছে সব।"

"চল।"

সকলে বাহির হইয়া গেলেন। তারপর বিধুভূষণ অতি সন্তর্পণে মুখটা বাহির করিয়া চতুর্দিকে চাহিয়া দেখিলেন একবার। না, কেহ নাই। রজত? কোন্ রজত? জমিদার ছিল? খুন

করা, নারীধর্ষণ করা, লোকের ঘর জ্বালিয়ে দেওয়া এই সব ও করেছে? বিধুভূষণের কপালে বিন্দু বিন্দু ঘাম দেখা দিল। ঠোঁট দুটি নড়িতে লাগিল, তিনি কাতরহৃদয়ে প্রার্থনা করিতে লাগিলেন, ভগবান রক্ষা কর। প্রার্থনা করিতে করিতে তাঁহার মনে এক বিচিত্র ভাবের উদয় হইল, শুধু তাই নয়, কৌতূহলও। তাহার সহিত ঈষৎ মমতা এবং কিঞ্চিৎ অনুকম্পাও হয়তো ছিল। রজত লোকটার প্রতি তাঁহার এতদিনের সঞ্চিত নিদারুণ বিতৃষ্ণায় সহসা যেন একটু কোমলতার সঞ্চার হইল। যাহা এতদিন জমাট কঠিন ছিল তাহা যেন গলিতে আরম্ভ করিল। অন্তরের অন্তস্তলে, মগ্ন চৈতন্যের নিগূঢ়লোকে যে যুক্তি এতদিন প্রচ্ছন্ন হইয়াছিল তাহারা অকস্মাৎ যেন আত্মপ্রকাশ করিয়া তাহাকে বলিল, লোকটা পাপিষ্ঠ সন্দেহ নাই, তোমার প্রতি নিদারুণ অবিচার করিয়াছে তাহাও সত্য, কিন্তু পৃথিবীতে ওই এখন তোমার একমাত্র আপন লোক, হয়তো উহার সহিত তোমার রক্তের সম্পর্কও আছে, হয়তো ও তোমার বাবা। আর একটা কথাও মনে রাখিও, তুমি যুধিষ্ঠির নও, তুমিও নিজের স্বার্থ-সিদ্ধির জন্য নিজের স্ত্রীকে হত্যা করিয়াছ, নিজের মানসম্ভ্রম বজায় রাখিবার জন্য মিথ্যার জটিল জাল সৃষ্টি করিতে ইতস্তত কর নাই। টাকার মোহে একটা অসহায় নারীকে ছলে, বলে, কৌশলে ঘরে আটকাইয়া বিবাহ করিতে চাহিতেছ। তুমি এ কথা বেশ ভাল করিয়াই জান যে তুমি কুৎসিত, তুমি মূর্খ, তুমি জারজ, পাত্র হিসাবে কোন দিক দিয়াই তুমি লোভনীয় নও। কেবল অর্থের জোরে তুমি মেয়েটির ভবিষ্যৎ সুখশান্তি পদদলিত করিতে উদ্যত হইয়াছ। রজতের সঙ্গে তোমার তফাত কি?

বিধুভূষণের চিন্তাধারাকে বিঘ্নিত করিয়া ভূপেশ মজুমদার আসিয়া প্রবেশ করিলেন।

"এই যে উঠেছ দেখছি। ঘুম কেমন হল?"

বিধুভূষণ মুখে একটা গদগদ ভাব ফুটাইবার চেষ্টা করিলেন।

"ভাগ্যে তোমার সঙ্গে দেখা হয়ে গেল ভাই। তা না হলে হাড়ির হাল হত আমার। অতগুলো সিঙ্গাড়া খেলাম কিন্তু এর মধ্যেই খিদে পেয়েছে।"

"মাংসের ঝোল, ভাত প্রায় রেডি হয়ে এসেছে। চান করতে চাও তো সে ব্যবস্থাও হতে পারে। চমৎকার ইঁদারা রয়েছে।"

"না থাক, চান আর করব না।"

"আমিও করব না। কি দবকার কাপড়চোপড় ভিজিয়ে। বাড়ি ফিরে না হয় করা যাবে। তোমার গাড়িও ঘন্টাখানেকের মধ্যে ঠিক হয়ে যাবে। তুমি কলকাতা ফিরছ তো—"

"তুমি?"

"আমাকে এখন দিল্লী যেতে হবে। হ্যাঁ, আসল কথাটাই তো তোমাকে বলতে ভুলে গেছি। তোমার কথায় সেই বরেন ছোকরাকে ছেড়ে দিয়ে মহা মুশকিলে পড়েছিলাম। যতটা খবর পাওয়া গেছে তাতে মনে হচ্ছে ও সত্যিই ডেন্‌জারাস ক্যারেকটার। ও তোমার ওখানে নেই, একটা খুন করে সরেছে। মহাবিপদে পড়েছিলাম আমি, চাকরি নিয়ে টানাটানি হবার যোগাড় হয়েছিল, অনেক কষ্টে টালটা সামলেছি। তোমাকে দিল্লীতে ধরতে না পেরে তো আমার চক্ষু ছানাবড়া হয়ে গিয়েছিল।"

"কেন—"

"আমি তোমার মুখের কথায় ওকে ছেড়ে দিয়েছিলাম তো। তুমি যে ওর জন্যে জামিন

রইলে এ কথা তো তোমার কাছ থেকে লিখিয়ে নিইনি। তারপর ওর যখন স্বরূপ বেরুল, আমার ওপরওলা আমাকে চেপে ধরলে, তুমি ওকে ধরে ছেড়ে দিয়েছ কেন, নিশ্চয় ওর সঙ্গে তোমার ষড় আছে বা নিশ্চয় তুমি ঘুষ খেয়েছ।"

"ও বাবা, খুব প্যাঁচে পড়েছিলে বল।"

"সঙ্গীন। কোনক্রমে বেঁচে গেছি।"

"বরেন তা হলে পালিয়েছে?"

"হ্যাঁ।"

"বিশাখার কোন খবর জান?"

"না।"

তাহার পর ভূপেশ হাসিয়া বলিলেন—"একটা গোপন খবর কিন্তু জানি, মানে জেনে ফেলেছি।"

"কি খবর?"

"পরে বলব এখন।"

ঠিক এইসময় আরদালিগোছের একটি লোক প্রবেশ করিয়া সংবাদ দিল খাবার দেওয়া হইয়াছে।

"চল, খেয়ে নেওয়া যাক—"

বিধুভূষণও ভূপেশ মজুমদারের পিছু-পিছু বাহির হইয়া গেলেন। কিন্তু তাঁহার একটু ভয়-ভয়ও করিতেছিল, যদি প্ল্যাটফর্মে হঠাৎ ও. সি. কুণ্ডুর সহিত দেখা হইয়া যায়! ক্ষুধা তাঁহার মোটেই পায় নাই। ভূপেশ মজুমদারকে অনর্থক কেন যে তিনি মিছা-কথাটা বলিতে গেলেন!

কিছুদূর গিয়া চোখে পড়িল পুলিশ-বেষ্টিত হইয়া একস্থানে কতকগুলি লোক বসিয়া আছে। প্রত্যেকেরই কোমরে দড়িবাঁধা। ইহাদের মধ্যে কোন্‌টি রজত? লক্ষ্য করিতে করিতে হঠাৎ তিনি চিনিতে পারিলেন। যদিও বহুদিন পূর্বে দেখিয়াছিলেন, চেহারাটা খুব স্পষ্ট মনে ছিল না। রজতবাবুর অদ্ভুত পরিবর্তন হইয়াছে। পোশাক-পরিচ্ছদে দারিদ্র্যের চিহ্ন, গাল দুইটি অস্বাভাবিকরকম লাল, নাকটা ফোলা। ভুরুর চুল নাই। কান দুইটাও কেমন যেন! চক্ষু দুইটি চাহিয়া আছে বটে, কিন্তু মনে হয় দৃষ্টি নাই। বিধুভূষণ 'থ' হইয়া গেলেন। এই সেই প্রবল-প্রতাপান্বিত রজত চৌধুরী যিনি টাকার জোরে দিনকে রাত করিতে পারিতেন, হাতে মাথা কাটিতেন, সত্যকে মিথ্যায় এবং মিথ্যাকে সত্যে রূপান্তরিত করিতে পারিতেন? এই দশা হইয়াছে তাঁহার? বিধুভূষণ সবিস্ময়ে চাহিয়া রহিলেন। তাঁহার এতকালের পুঞ্জীভূত ক্রোধ কোথায় মিলাইয়া গেল। তাঁহার বরং মনে হইল—"আহা, একটা হাতি খাদে পড়ে গেছে!"

"তুমি ওখানে দাঁড়িয়ে পড়লে কেন—"

"এই যে যাচ্ছি। এরাই বুঝি ধরা পড়েছে।"

কিছুদূর অগ্রসর হইয়া ভূপেশ কণ্ঠস্বর নামাইয়া মন্তব্য করিল, "ধরেছি বটে আমরা, তবে ওদের কারো বিরুদ্ধে কিছু প্রমাণ করা শক্ত হবে। তবে ওই রজতটা অনেকদিনের ফেরারী আসামী, ওই ব্যাটারই সাজা হবে। চোখে ভাল দেখতে পায় না, তাই ধরতে পেরেছে ওকে, ভয়ঙ্কর শয়তান ব্যাটা!"

বিধুভূষণ চুপ করিয়া রহিলেন।

ভূপেশ মজুমদারের জন্য আহারের বেশ সুবন্দোবস্তই হইয়াছিল। আরও জনকয়েক পদস্থ পুলিশ অফিসারও আহারে ব্যাপৃত ছিলেন। বিধুভূষণকে লইয়া ভূপেশ প্রবেশ করিয়া ইংরেজীতে বলিলেন, "আমার ইনি বিশিষ্ট বন্ধু একজন। এই হাঙ্গামায় এখানে আটকে পড়েছেন, একে টেনে নিয়ে এলাম খাবার জন্যে—"

সকলেই স্মিতমুখে বিধুভূষণকে স্বাগত সম্ভাষণ জানাইলেন।

খাইতে খাইতে ট্রেনের ঘণ্টা পড়িল।

"তোমার ট্রেন ছাড়ছে বোধ হয়। কোলকাতা যাবে নাকি? যদি যাও তো বল, ট্রেনটাকে ডিটেন করি একটু।"

"থাক, পরে যাব এখন। তোমার সঙ্গে দিল্লীই ফিরে যাই। তারপর একসঙ্গে কোলকাতা ফেরা যাবে—"

"বেশ—"

একাধিক কারণে বিধুভূষণ ভূপেশ মজুমদারের সঙ্গত্যাগ করা সমীচীন মনে করিলেন না।

ভূপেশ বলিলেন, "আমার কিন্তু দিল্লী ফিরতেও দেরি হবে একটু। এখানকার কাজ না মিটিয়ে তো ফিরতে পারব না। সমস্ত লাইনটাও ইনস্‌পেকশন করতে হবে। তোমার কাজের কোন ক্ষতি হবে না তো—"

"না।"

"বেশ তবে চল—"

## ।। দুই ।।

বিশাখাকে লইয়া হাওড়া ক্যাম্পে বেশীক্ষণ থাকা যে নিরাপদ নহে একথা বরেন, শিবাজী দুইজনেই বুঝিয়াছিলেন। পুলিশের লোক যখন খুন হইয়া গিয়াছে, তখন খুনীকে বাহির করিবার জন্য পুলিশ চেষ্টার ত্রুটি করিবে না। চিরুনি দিয়া আঁচড়াইয়া লোকে যেমন মাথার ময়লা বাহির করে, ইহারাও তেমনিভাবে কলিকাতা এবং কলিকাতার পার্শ্ববর্তী স্থানগুলি তন্ন তন্ন করিয়া খুঁজিয়া খুনীকে বাহির করিবার চেষ্টা করিবে। সুতরাং হাওড়ায় থাকা নিরাপদ নহে। এই উপদেশটি শিবাজী বরেনকে দিল। বলিল—"এখানে তোমরা বেশীক্ষণ থেকো না। ভোরের আগেই বেরিয়ে পোড়ো। আমি এখনই যাচ্ছি, কারণ আমাকে যেমন করে হোক কাল পাটনায় পৌঁছতেই হবে। নবেন্দু বিশ্বাসের কিছু খবর এখানে পেয়েছি, ভদ্রলোক মারাই গেছেন সম্ভবতঃ, ঠিক খবরটা পাব পাটনায়। কাল বিকেল নাগাদ সেখানে লোক এসে পৌঁছবে। তা ছাড়া আর একটা জরুরি ব্যাপার আছে এদেরই সম্পর্কে। আমাকে কাল আমাদের উকীল জয়সওয়ালের সঙ্গে দেখা করতে হবে একটা ডকুমেন্ট করবার জন্যে। সেজন্য কাল বিকেল নাগাদ আমাকে পাটনা পৌঁছতেই হবে। তোমাদেরও আমার সঙ্গে নিয়ে যেতে পারতাম, কিন্তু তাতে বিপদের সম্ভাবনা আছে বলে নিচ্ছি না। পুলিশ তোমাকেও দেখেছে, বিশাখাকেও দেখেছে। তারা নিশ্চয়ই খবরও দিয়েছে চারিদিকে। হঠাৎ কোথাও যদি কেউ তোমাদের চিনে ফেলে আমিসুদ্ধ আটকে পড়ব। তার চেয়ে তোমরা ভোরের দিকে এখান থেকে বেরিয়ে পোড়ো। আলাদা আলাদা যাবে। আমরা পাটনা ক্যাম্পে বেশীক্ষণ থাকব না। কাজ শেষ করেই চম্পট দেবে

সেখানে থেকে। নবেন্দু বিশ্বাসের আরও খবর যদি পাই—আশা করি পাব—তা হলে সে খবরটা রেখে যাব সেখানে। কাংড়া বা ছক্কন তোমাদের জন্য অপেক্ষা করবে সেখানে। তার কাছেই চিঠি থাকবে। সে তোমাদের জন্যে সাতদিন অপেক্ষা করবে। সাতদিনের মধ্যে তোমরা যদি পাটনা ক্যাম্পে না গিয়ে পৌঁছও তা হলে বুঝব তোমাদের কোন বিপদ ঘটেছে।"

"পাটনা থেকে ফিরবে কোথায় তোমরা—"

"হাওড়ায় কিংবা গ্র্যান্ড হোটেলে! গোপীনাথও সেইখানেই ফিরে যাবে, মণিকাকে নিয়ে আমিও সেইখানেই ফিরব।"

শিবাজীর দূরদৃষ্টিতে বরেন মুগ্ধ হইল।

বলিল, "বেশ—"

শিবাজী মোটরে স্টার্ট দিল।

বরেন ঘরে ফিরিয়া দেখিল বিশাখা তখনও জাগিয়া আছে।

"ঘুমোননি এখনও?"

"ঘুম আসছে না।"

"কেন ভয় করছে?"

"করছে বই কি একটু-একটু।"

বরেনের মুখে হাসি ফুটিয়া উঠিল।

"হাসছেন যে।"

"যুধিষ্ঠিরের সেই কথাটা মনে পড়ছে। কিমাশ্চর্যমতঃপরম্। মৃত্যুভয়টা মানুষ কিছুতেই জয় করতে পারে না, সকলকে যে একদিন মরতেই হবে এ কথা ভুলে থাকতে চায় সবাই।"

"মরতে আমার ভয় নেই। সম্প্রতি চোখের উপর এত মৃত্যু দেখেছি যে মৃত্যুভয়টা তত নেই। ভয় অসম্মানকে। ভয় হয় কলঙ্কের পাঁক সর্বাঙ্গে মেখে যদি বেঁচে থাকতে হয়। বাঘ, সিংহের মুখে পড়ে প্রাণ দেওয়া সহজ, কিন্তু একটা আরশোলা বা টিকটিকি গায়ে উঠে যদি সড়সড় করে ঘুরে বেড়ায় তা অসহ্য।"

বরেনের মুখে আবার হাসি ফুটিল।

"আমার কাছে যতক্ষণ আছেন, নির্ভয়ে থাকতে পারেন। পুলিশের দু-একটা গুলি হয়তো ছিটকে আপনার লাগলেও লাগতে পারে, কিন্তু টিকটিকি আরশোলাকে আপনার অঙ্গ স্পর্শ করতে দেব না। আমি যতক্ষণ বেঁচে আছি ততক্ষণ অন্ততঃ দেব না—"

"আপনারা যে কাণ্ড করে বেড়াচ্ছেন তাতে আপনিই বা কতক্ষণ বাঁচবেন তার ঠিক কি!"

"কিচ্ছু ঠিক নেই। আমার অবর্তমানেও যাতে আপনি আত্মসম্মান রক্ষা করতে পারেন সে ব্যবস্থাও করে দিতে পারি।"

পকেট হইতে একটি রিভলভার বাহির করিয়া বরেন বলিল, "এইটে রেখে দিন আপনার কাছে। টিকটিকি, আরশোলাকে যদি মারতে নাও পারেন, নিজের মুখের ভিতর নলটা ঢুকিয়ে ট্রিগারটা টেনে দেবেন যদি বেগতিক বোঝেন। আত্মসম্মান রক্ষা করবার ইচ্ছে থাকলে কেউ তা কেড়ে নিতে পারে না।"

বিশাখা রিভলভারটি লইয়া সবিস্ময়ে নাড়িয়া চাড়িয়া দেখিতে লাগিল।

"ট্রিগার কোন্‌টা—"

"এইটে। লোডেড্ আছে, দেখবেন—"

"আমাকে দিচ্ছেন, আপনার দরকারের সময় কোথায় পাবেন?"

"আমার কাছে আর একটা।"

বিশাখা হাসিয়া বলিল, "তা হলে থাক এটা আমার কাছে। কিন্তু মরবার ইচ্ছে আমার নেই।"

"মরবার ইচ্ছে কারই বা থাকে বলুন। কিন্তু দরকার হলে মরতে হয়।"

"তা হয়।"

বিশাখা স্মিতমুখে চুপ করিয়া রহিল।

বরেন একটু ইতস্ততঃ করিয়া বলিল, "দু-একটা ব্যক্তিগত কথা আপনাকে জিজ্ঞেস করতে পারি কি? আমাদের ভবিষ্যৎ কর্তব্য ঠিক করবার জন্য কথাগুলো জানা দরকার।"

"কি কথা?"

"আপনার নিজের লোক কে কে আছেন, তাদের ঠিকানাই বা কি। আপনার মা তো মারা গেছেন বললেন, বাবাও নিরুদ্দিষ্ট। আর কে আছেন আপনার—"

"বাবার খোঁজ যদি না পাওয়া যায় তা হলে আমার রক্ত-সম্পর্কের আপন লোক আর কেউ থাকবে না।"

"কোথায় কার আশ্রয়ে তা হলে পৌঁছে দেবো আপনাকে? বিধুবাবুর কাছে ফিরে যাবেন না নিশ্চয়।"

"না।"

"সেখানে ফেরা নিরাপদও নয়। বিধুবাবুর ভাবগতিক সন্দেহজনক, তা ছাড়া সেখানে গেলে পুলিশ ধরবে হয়তো আপনাকে।"

"না, সেখানে যাব না।"

"তবে?"

বিশাখা খানিকক্ষণ চুপ করিয়া রহিল।

তাহার পর বলিল, "বাবা তাঁর এক বন্ধুর ছেলের সঙ্গে আমার বিয়ের ঠিক করেছিলেন। বাবা যদি আসেন সেখানেই আমার বিয়ে হবে, আর যদি না ফেরেন তা হলে ভদ্রলোককে চিঠি লিখব, যদি আমাকে বিয়ে করতে চান, বিয়ে করে নতুন সংসার পাতব আবার। আর যদি না করেন, চাকরিবাকরি জুটিয়ে নেব একটা।"

"কোথায় তা হলে পৌঁছে দেব আপনাকে আমরা?"

"দিল্লী স্টেশনে পৌঁছে দিলেই আমি চলে যেতে পারব। বাবার কি কোন খবর পেয়েছেন আপনারা?"

মৃত্যু-সংবাদটা দিতে বরেনের ইচ্ছা হইল না।

"না, ঠিক খবর পাইনি এখনও। তবে লোক লেগে আছে, ঠিক খবর শীগগিরই পাব। আপনার ভালর জন্য যা যা করবার তা আমরা করব, এই আমাদের ব্রত, আপনি সে বিষয়ে নিশ্চিন্ত থাকুন। এখন শুয়ে ঘুমোবার চেষ্টা করুন একটু। খুব ভোরে অন্ধকার থাকতে থাকতেই আমরা বেরুব।"

"কোথায় যাব আমরা—"

"দিল্লীর দিকেই। পথে কোথাও ট্রেনে উঠিয়ে দেব আপনাকে। পাটনায় কিংবা গয়ায়।"

"ক'টার সময় বেরুব আমরা—"

"দুটো আড়াইটের সময়। তিনটের আগেই।"

"মোটরে যাবেন?"

"হ্যাঁ। আলাদা আলাদা মোটরে যাব আমরা। আপনি ট্যাক্সিতে যাবেন। আপনাকে যদি কেউ ধরে ফেলে রাস্তায়, আপনি ঘাবড়ে যাবেন না। বলবেন পাটনা যাচ্ছি, সেখান থেকে দিল্লী যাব। ঠিকানা চাইলে আপনার সত্যিকার ঠিকানা দিয়ে দেবেন। আমাদের সঙ্গে যে আপনার কোন সংস্রব আছে তা ঘুণাক্ষরে প্রকাশ করবেন না।"

"না, তা করব না।"

"আপনি তা হলে গড়িয়ে নিন একটু। রিভলভারটা সাবধানে রাখবেন। বালিশের নীচে রাখুন এখন, যাবার সময় পেট-কাপড়ে গুঁজে নেবেন। শুয়ে পড়ুন—"

"ঘুম হবে কি?"

"চেষ্টা করুন।"

বরেন কপাটটি ভেজাইয়া দিয়া পাশের ঘরে চলিয়া গেল। আর একটি রিভলভার বাহির করিয়া সেটিতে টোটা পুরিল। তাহার পর একটা পরচুলা ও গোঁফ পরিয়া বাহিরে বারান্দায় গিয়া অন্ধকারে চুপ করিয়া বসিয়া রহিল।

## ।। তিন ।।

মোটর-বাহিত হইয়া প্রায় একঘণ্টা পরে বিষ্ণুচরণ ওরফে জমিরুদ্দিন যে স্থানে নীত হইল তাহা শহর হইতে অনেক দূরে। মনে হইল যেন একটা পল্লীগ্রাম। চতুর্দিকে বড় বড় গাছ রহিয়াছে। বিষ্ণুচরণ একটু ভীত হইয়া পড়িল।

"নাবুন—"

মোটর থামিতেই বোরখাধারিণী নামিয়া পড়িলেন। সমস্ত পথ তিনি একটিও কথা বলেন নাই। বিষ্ণুচরণ দুই একটা প্রশ্ন করিয়াছিল কিন্তু তিনি কোন উত্তর দেন নাই। ব্যাপারটা তাঁহার কেমন যেন গোলমেলে মনে হইতেছিল। জুবেদা কথা কহিতেছে না কেন!

"নাবুন। আমরা এসে গেছি—"

বিষ্ণুচরণ ইতস্ততঃ করিতে লাগিল। বাহিরের দিকে চাহিয়া দেখিল চারিদিকে বড় বড় গাছ। শুধু তাই নয়, একটা এলোমেলো ঝোড়ো হাওয়া বহিতেছে, গাছের শাখা-প্রশাখা সবেগে দুলিতেছে, অদ্ভুত শব্দ হইতেছে একটা। মনে হইতেছে গাছগুলোই যেন অট্টহাস্য করিতে করিতে এ উহার গায়ে ঢলিয়া পড়িতেছে।

"নাবুন।"

"কোথায় এসেছি আমরা?"

"নাবলেই দেখতে পাবেন।"

নাবিতে হইল।

"চলুন এবার—"

"আমার জিনিসগুলো?"

"সব ঠিক আছে, চলুন আপনি।"

ভার্গবের হাতের টর্চটা জ্বলিয়া উঠিল।

"আসুন।"

যন্ত্রচালিতবৎ বিষ্ণুচরণ তাহার অনুসরণ করিতে লাগিল।

বোরখাধারিণী ভার্গবের আগে আগে চলিয়াছিলেন। বিষ্ণুচরণ ঘাড় ফিরাইয়া দেখিল একজন লোক তাঁহার জিনিসপত্রগুলিও বহন করিয়া আনিতেছে।

কিছুদূর যাইবার পর একটি ছোট বাড়ি দেখা গেল। বাড়িটির সামনে একটি ধূলি-ধূসরিত মোটরকার দাঁড়াইয়া আছে, বাড়ির জানলা দিয়া আলো দেখা যাইতেছে।

বাড়ির সমীপবর্তী হইয়া ভার্গব হাঁক দিল, "উকিলসাহেব জেগে আছেন না কি?"

"আছি বই কি। এস!"

দাড়ি-ওলা চশমাপরা এক ব্যক্তি ঢিলা-পাজামার রশি বাঁধিতে বাঁধিতে বাহির হইয়া আসিলেন।

"মক্কেল নিয়ে এলেন না কি?"

"এলাম।"

বোরখাধারিণী সিঁড়ি দিয়া গটগট করিয়া ভিতরের দিকে চলিয়া গেলেন। বিষ্ণুচরণের দিকে একবার ফিরিয়া তাকাইলেন না পর্যন্ত!

"ভিতরে আসুন।"

ভার্গবের পরুষ কণ্ঠস্বরে বিষ্ণুচরণ চমকাইয়া উঠিল। দেখিল ভার্গব একটি ঘরের উন্মুক্ত দ্বারের দিকে তর্জনী প্রসারিত করিয়া আছে। বিষ্ণুচরণের অন্তরাত্মা কাঁপিয়া উঠিল।

"দাঁড়িয়ে ভাবছেন কি, আসুন—"

বিষ্ণুচরণকে সেই উন্মুক্ত দ্বার দিয়া ঘরে প্রবেশ করিতে হইল, প্রবেশ করিবার সঙ্গে সঙ্গে ভার্গব ভিতর হইতে কপাটের খিল বেশ করিয়া আঁটিয়া বন্ধ করিয়া দিল।

একটা শুষ্ক হাসি হাসিয়া বিষ্ণুচরণ প্রশ্ন করিল, "ব্যাপারটা কি বলুন তো?"

"খুব সঙ্গীন। ওই চেয়ারে বসুন। এখনই জানতে পারবেন।"

বিষ্ণুচরণ তবুও দাঁড়াইয়া রহিল।

"বসুন। দাঁড়িয়ে আছেন কেন?"

"আমি কিছুই বুঝতে পারছি না।"

"এখুনি পারবেন। বসুন। উকিলসাহেব ব্যাপারটা বুঝিয়ে দিন ওঁকে। বসুন আপনি—"

ভার্গব তাঁহাকে প্রায় জোর করিয়া চেয়ারটায় বসাইয়া দিল। উকিলসাহেব তখন গলাখাঁকারি দিয়া প্রশ্ন করিলেন, "আপনার নামই তো আগে বিষ্ণুচরণ ছিল?"

"আজ্ঞে হ্যাঁ।"

"কোলকাতায় বেলেঘাটা অঞ্চলে কি তিনখানি বাড়ি ছিল আপনার?"

"ছিল।"

"এই বাড়ি তিনখানির বিনিময়ে কি আপনি পূর্ববঙ্গের কোনও নবেন্দু বিশ্বাসের বিষয় কিনেছিলেন?"

"কিনেছিলাম।"

"সে বাড়ি তিনখানি কি নবেন্দু বিশ্বাসকে দেওয়া হয়েছে?"

"না, হয়নি। খবর পেয়েছি নবেন্দু বিশ্বাস মারা গেছেন।"

"ঠিক খবর পেয়েছেন। কিন্তু তাঁর কোন উত্তরাধিকারী বা উত্তরাধিকারিণী আছেন কিনা সেটা খোঁজ করেছিলেন?"

বিষ্ণুচরণ গুম হইয়া গেল। ভাবিতে লাগিল সত্যকথাটা বলা উচিত কিনা।

"বলুন, খোঁজ করেছিলেন?"

"করেছিলাম, কিন্তু খবর পেয়েছি কোনও উত্তরাধিকারী নেই।"

পাশের দেওয়ালে একটা কালো পরদা ঝুলিতেছিল। সেই পরদার পিছন হইতে নারীকণ্ঠে প্রতিবাদ ধ্বনিত হইল।

"মিথ্যা কথা। আমি নিজে তোমাকে বিশাখার কথা বলেছি,—তার চিঠিও দেখেছ তুমি।"

উকিলসাহেব মৃদু হাসিয়া আনতনয়নে দাড়িতে হাত বুলাইতে লাগিলেন। কিছুক্ষণ কাহারও মুখ দিয়া কোন বাক্য নির্গত হইল না।

তাহার পর উকিলসাহেবই কথা কহিলেন।

বলিলেন, "সেই বিশাখা দেবীর নামেই ওই বাড়ি তিনটে আপনাকে আজ এক্ষুনি লিখে দিতে হবে। আমি সব তৈরি করে রেখেছি। আপনাকে কেবল সইটি করতে হবে।"

উকিলসাহেব একটি দলিল বাহির করিয়া দেখাইলেন। বিষ্ণুচরণ নির্নিমেষদৃষ্টিতে দলিলটির দিকে চাহিয়া রহিল। পড়িয়া দেখিল—একটি 'উইল'। মহম্মদ জমিরুদ্দিন ওরফে বিষ্ণুচরণ দাস পাঞ্জাব রিফিউজি স্বর্গত নবেন্দুমোহন বিশ্বাসের কন্যা শ্রীমতী বিশাখাকে এই বাড়ি তিনটি 'উইল' করিয়া দিয়া যাইতেছে। এ কথাও লেখা আছে যে ইহার পরিবর্তে সে উক্ত নবেন্দুমোহন বিশ্বাসের পূর্ববঙ্গস্থ বিষয়সম্পত্তি পাইয়াছে। বিষ্ণুচরণ স্তম্ভিত হইয়া কাগজখানার দিকে চাহিয়া বসিয়া রহিল। ক্রমশঃ তাহার মুখে একটা কুটিল ক্রূর হাসি ফুটিয়া উঠিল।

"সই যদি না করি—"

উকিলসাহেব কিছু না বলিয়া মৃদু হাসিলেন শুধু।

ভার্গব এতক্ষণ দাঁড়াইয়াছিল, একটি মোড়া টানিয়া সে বসিয়া পড়িল। বিষ্ণুচরণ সভয়ে দেখিল তাহার স্তিমিতনয়নের দৃষ্টিতে ধিকিধিকি করিয়া আগুন জ্বলিতেছে। সেই অগ্নিময় দৃষ্টি বিষ্ণুচরণের মুখের উপর স্থাপিত করিয়া ভার্গব বলিল, "যতক্ষণ না সই করছেন ততক্ষণ আপনাকে বন্দী হয়ে থাকতে হবে। শুধু তাই নয়, নানারকমে আপনাকে নির্যাতন করব আমরা।"

বিষ্ণুচরণের অন্তরটা সহসা জমাট হইয়া গেল। কিছুক্ষণ তাহার মুখ দিয়া কোনও কথাই বাহির হইল না। তাহার মুখে মুখোশের যে হাসিটা শত দুঃখেও নিবিত না, সে হাসিটাও যেন নিবিয়া গেল।

## ।। চার ।।

"সই করুন।"

স্থির কিন্তু দৃঢ়কণ্ঠে ভার্গব পুনরায় আদেশ করিল।

বিষ্ণুচরণ ঢোক গিলিয়া বলিল, "এইজন্যেই আমাকে ভুলিয়ে আপনারা এখানে এনেছেন?"

"হ্যাঁ, এইজন্যেই।"

"আপনারা কে?"

"তা জানবার দরকার নেই আপনার। সই করুন। একটি কথা শুধু বলতে পারি আমরা আপনার নাড়ীনক্ষত্র সব জানি। পাকিস্তানে, কোলকাতায়, করাচীতে আপনি যা যা করেছেন তা আমাদের অজানা নেই। সই যদি না করেন ভয়ঙ্কর কষ্ট পাবেন।"

"জুবেদার সঙ্গে আমি কথা বলতে চাই একবার।"

"যিনি বোরখা পরে আমাদের সঙ্গে এলেন তিনি জুবেদা নন। তিনি আমাদের সহকর্মিণী একজন। আপনাকে ভুলিয়ে আনবার জন্যে স্টেশনে গিয়েছিলেন। জুবেদা বেগম করাচীতেই আছেন। তবে তিনিও আমাদের পক্ষে। তাঁর কাছ থেকেই আমরা আপনার সম্বন্ধে অনেক খবর সংগ্রহ করেছি।"

উকিলসাহেব হাসিমুখে দাড়ি চুমরাইতেছিলেন, ভার্গবের কথা শেষ হইলে আর একটু হাসিয়া বলিলেন, "সই যখন করতেই হবে, দেরি করছেন কেন?"

বিষ্ণুচরণ বলিল, "কিন্তু এমনভাবে জোর করে সই করিয়ে নিলে কি এ দলিলের দাবি আদালতে টিকবে! শুনেছি রেজেস্টারী না করলে।"

সহসা ভার্গব প্যান্টের পকেট হইতে একটি রিভলভার বাহির করিল। রিভলভারটি দক্ষিণ-মুষ্টি বদ্ধ করিয়া বলিল, "দাবি টিকবে কিনা সে চিন্তা করব আমরা। আপনাকে যা বলছি করুন। সই করুন। এই বাড়ি তিনটি নবেন্দু বিশ্বাসকে বা তার ওয়ারিশকে দেবেন এই প্রতিশ্রুতি আপনি পাকিস্তান গভর্নমেন্টকে দিয়েছেন। আপনার স্ত্রী জুবেদা সে কথা জানেন। সুতরাং দাবি যে টিকবে তাতে আমাদের সন্দেহ নেই। সই করুন আপনি—"

"সই করলেই মুক্তি দেবেন আমাকে?"

"দেব।"

"এক্ষুনি?"

"এক্ষুনি।"

বিষ্ণুচরণ দলিলটি পড়িয়া দেখিল।

"এটা কি উইল?"

"হ্যাঁ, উইলই।"

"এ দুটো কার সই—"

"দুজন সাক্ষীর। একজন উকিল, আর একজন ডাক্তার।"

"কিন্তু তাঁদের সামনে আমার সই করা উচিৎ।"

"তারা বিশ্বাস করেছেন যে আমরা ঠিক লোককে দিয়েই সই করিয়ে নেব। আপনি ও সব নিয়ে মাথা ঘামাচ্ছেন বৃথা। যা বলছি তাই করুন।"

বিষ্ণুচরণ তথাপি ইতস্ততঃ করিতে লাগিল।

"চুপ করে আছেন কেন। করে ফেলুন সইটা। নিন।"

উকিলসাহেব কলম আগাইয়া দিলেন।

"একটু ভাববার সময় দিন আমাকে।"

"ভাববার তো কিছু নেই এতে। বাড়ি যাঁর ন্যায্য প্রাপ্য তাঁকেই দিচ্ছেন আপনি।"

"তিনি কোথা—"

"আসবেন একটু পরে।"

"বেশ, তিনি এলেই সই করবো।"

উকিলসাহেব হাসিমুখে দাড়ি চুমরাইতে লাগিলেন। তাহার পর ভার্গবের দিকে চাহিলেন। তাঁহার চোখের দৃষ্টিতে কিসের যেন একটা ইশারা চকমক করিয়া উঠিল। ভার্গব সঙ্গে সঙ্গে পকেটে হাত পুরিয়া রবারের দস্তানা বাহির করিয়া পরিয়া ফেলিল এবং নিমেষের মধ্যে দুই হাত দিয়া বিষ্ণুচরণের গলা টিপিয়া ধরিল। জাঁতি-কলে পড়িয়া ইঁদুর যেমন ছটফট করে বিষ্ণুচরণ তেমনি ছটফট করিতে লাগিল। মনে হইতে লাগিল তাহার চক্ষু দুইটি এখনই বুঝি ঠিকরাইয়া বাহির হইয়া পড়িবে। উকিলসাহেব চক্ষু দিয়া আর একবার ইঙ্গিত করিলেন; ভার্গব বিষ্ণুচরণকে ছাড়িয়া দিল।

"কেন কষ্টভোগ করছেন, সই করে ফেলুন।"

বিষ্ণুচরণ হাঁপাইতে বলিল, "একি অন্যায় অত্যাচার—"

"অন্যায় আপনিই করেছেন, আমরা তার প্রতিকারের চেষ্টা করছি। স্থিরমস্তিষ্কে ভেবে দেখুন কথাটা—"

উকিলসাহেব দাড়িতে হাত বুলাইতে বুলাইতে হাসিমুখে তাহাকে বুঝাইবার চেষ্টা করিলেন। বিষ্ণুচরণ গুম হইয়া বসিয়া রহিল; আড়চোখে চাহিয়া দেখিল ভার্গব ভ্রূকুঞ্চিত করিয়া নীরবে রিভলভারে টোটার পর টোটা পুরিতেছে।

উকিলসাহেব পুনরায় হাসিমুখে বলিলেন, "বৃথা সময় নষ্ট করছেন কেন? সই যখন করতেই হবে, করে ফেলুন—"

"আচ্ছা, একটা কথা বলুন আমাকে। জুবেদা কি ষড়যন্ত্র করে আমাকে এই বিপদে ফেলেছে?"

"না। আপনি যে বিপদে পড়বেন তা তিনি কল্পনাও করেননি। তবে আপনার সম্বন্ধে সমস্ত খবর তিনিই আমাদের দিয়েছেন—"

"কি করে তাঁর নাগাল পেলেন আপনারা?"

"হোসেন খাঁর মারফত। আপনিও দেখেছেন তাকে। দিল্লী থেকে একসঙ্গে এক গাড়িতেই তো এলেন আপনারা।"

"তিনি কি জুবেদার কেউ হন নাকি?"

"বাল্যবন্ধু। রায়ট না হলে তাঁর সঙ্গেই জুবেদার বিয়ে হত।"

বিষ্ণুচরণ নির্বাক হইয়া রহিল খানিকক্ষণ।

"নিন, সই করুন। আর দেরি করবেন না।"

"আচ্ছা, আপনারা আমার খবর কি জুবেদার কাছেই পেলেন প্রথমে?"

"না। প্রথমে আমরা দিল্লীতে রিফিউজি নবেন্দু বিশ্বাসের খবর পাই। কাগজে তাঁর মেয়ে বিশাখা যে বিজ্ঞাপন দিয়েছিলেন সেটাও আমাদের চোখে পড়ে। খোঁজ করতে করতে বেরিয়ে পড়ল যে নবেন্দু বিশ্বাসের সম্পত্তি আপনিই কিনেছেন তার কোলকাতার বাড়ির বিনিময়ে। তারপর জানা গেল আপনি হোসেন খাঁর বাগদত্তাকে বিয়ে করেছেন। হোসেন খাঁ আমাদের দলের লোক। সুতরাং আপনার সম্বন্ধে জানতে আর বাকি রইল না কিছু। আপনার এটর্নি

বীরেনবাবুর সঙ্গেও পরিচয় আছে আমাদের। এমনকি আপনি কোলকাতায় "মাসাজ এন্ড বাথ" খোলবার যে মনোরম পরিকল্পনাটি করেছেন তাও আমাদের অবিদিত নেই। আপনার সম্বন্ধে কোথাও কোন ভুল হয়নি আমাদের। সমস্ত খবর নিয়ে আটঘাট বেঁধে তবে আপনাকে ধরেছি আমরা। এখন আপনার আর পালাবার উপায় নেই, সইটা করে ফেলুন, নিন—"

বিষ্ণুচরণ কলমটা হাতে করিয়া কিছুক্ষণ বসিয়া রহিল, তাহার পর সই করিয়া দিল।

ভার্গব কথা কহিল এইবার।

"ব্যাস্। মুক্তির জন্য প্রস্তুত হোন এবার। রামনাম বা আল্লার নাম যা করতে চান করুন।"

বিষ্ণুচরণ ফ্যালফ্যাল করিয়া চাহিয়া রহিল। তাহার নীচের ঠোঁটটা থরথর করিয়া কাঁপিতে লাগিল।

"রামনাম? আল্লার নাম? কেন?"

"যে উইল এখুনি করলেন সেইটেই যাতে আপনার শেষ উইল হয় সে ব্যবস্থা আমাদের করতে হবে। তা ছাড়া দেশকে পাপমুক্ত করব এ-ও আমাদের ব্রত।"

বিষ্ণুচরণ সহসা লাফাইয়া উঠিয়া পলাইবার চেষ্টা করিল, কিন্তু পারিল না। ভার্গবের লক্ষ্য অব্যর্থ। দ্বারের কাছে বিদীর্ণমস্তকে আর্তনাদ করিয়া বিষ্ণুচরণকে ভবলীলা সমাপ্ত করিতে হইল।

উকিলসাহেব সঙ্গে সঙ্গে দাড়ি খুলিয়া শিবাজীতে রূপান্তরিত হইলেন। ভার্গব ত্বরিতহস্তে একটা বোরায় বিষ্ণুচরণের দেহটা পুরিয়া ফেলিল, মণিকা ভিতর হইতে আরও গোটা দুই বোরা লইয়া আসিল, উপর্যুপরি তিনটি বোরায় বিষ্ণুচরণের শবকে আবৃত করিবার পর শিবাজী মণিকাকে বলিল, "তুমি খাকি মিলিটারী পোশাক পরে ক্যাপ্টেনসাহেব হয়ে পড় এইবার। কটা রংয়ের বাটারফ্লাই গোঁফটাও লাগিয়ে নাও। গোপীনাথ আশা করি নৌকা যোগাড় করে রেখেছে এতক্ষণ।"

বলিতে বলিতে জল ঢালিয়া চারিদিক ধুইয়া তিনজনে পুনরায় মোটরে চড়িল। গঙ্গাতীরের সমীপবর্তী হইতেই আরদালিবেশী গোপীনাথকে দেখা গেল। তাহার সঙ্গে নৌকার মাঝিরাও দাঁড়াইয়াছিল। আরদালিবেশী গোপীনাথ সেলাম করিয়া ক্যাপ্টেনবেশী মণিকাকে জানাইল যে নৌকা ঠিক আছে। নৌকার মাঝি দুইটিও সেলাম করিল। ক্যাপ্টেনসাহেবের স্কন্ধে চামড়ার কেসে বন্দুক ঝুলিতেছিল। তিনি আগাইয়া গেলেন। বোরাটি ভার্গব বহন করিয়া লইয়া গেল। মাঝিদের বলা হইল, ক্যাপ্টেনসাহেব শিকারে গিয়াছিলেন, বোরার ভিতর মরা হাঁস আছে। বোরাটি নৌকার গলুইয়ের কাছে রাখা হইল।

...ক্যাপ্টেনসাহেবকে নৌকায় চড়াইয়া দিয়া শিবাজী ভার্গবসহ মোটরযোগে গঙ্গাতীর ত্যাগ করিয়া একটি পথের বাঁকে গাছের তলায় অপেক্ষা করিতে লাগিলেন।

নৌকা যখন মাঝগঙ্গায় পৌঁছিয়াছে তখন ঝপ্ করিয়া শব্দ হইল একটা।

"কেয়া গিরা—"

আরদালি গোপীনাথ সঙ্কুচিতভাবে বলিল, "বোরা গির গয়ী হুজুর—"

"ও ড্যাম সোয়াইন!—"

সাহেবী কায়দায় মণিকা চিৎকার করিয়া ধমকাইয়া উঠিল।

নাও ঘুরাও। ফির আজ শিকারমে যানা পড়েগা। কমিশনার সাহেবকো হাঁস দেনেকা ওয়াদা কিয়া হ্যায়। ঘুরাও, ঘুরাও, জলদি নাও ঘুরাও—"

নৌকা পুনরায় আসিয়া তীরে ভিড়িল।

মণিকা ও গোপীনাথ নামিয়া গেল।

পিশাচ বিষ্ণুচরণ অন্তিমে গঙ্গালাভই করিল।

বিশাখাকে লইয়া বরেন বৈকালের দিকে পাটনা ক্যাম্পে আসিয়া পৌঁছিল। পথে কোনরূপ বিপদ হয় নাই। পৌঁছিবামাত্র কাংড়া ঘরের ভিতর হইতে বাহির হইয়া আসিয়া একটি লম্বা খাম বরেনের হাতে দিল। খাম খুলিয়া বরেন যে চিঠিটা পাইল তাহা এই—

"নবেন্দুবাবু মারা গেছেন। বিশাখাদেবীকে খবরটা দিয়ে দিও। নবেন্দুবাবুর মৃত্যুর সুযোগ নিয়ে বিষ্ণুচরণবাবু তাঁর বেলেঘাটার বাড়ি তিনখানা গ্রাস করেছিলেন। তিনিও মারা গেছেন। সৌভাগ্যক্রমে তাঁর মৃত্যুর সময় আমরা উপস্থিত ছিলাম। মৃত্যুকালে তাঁর মতি-পরিবর্তন হয়, তিনি বিশাখাদেবীকে বাড়ি তিনটি উইল করে দিয়ে গেছেন। বিশাখাদেবীকে উইলটা দিয়ে দিও। এইসঙ্গে রইল সেটা। তাঁকে বলো বাড়ি তিনটি তিনি যেন অবিলম্বে দখল করবার ব্যবস্থা করেন। ইতি—'শিবু'।

বরেন চিঠিখানার দিকে খানিকক্ষণ চাহিয়া রহিল। তাহার পর নীরবে সেখানা বিশাখার হাতে দিল।

"কার চিঠি?"

"পড়ে দেখুন।"

বরেন আশঙ্কা করিতেছিল চিঠিখানা পড়িয়া বিশাখা হয়তো ভাঙ্গিয়া পড়িবে। কিন্তু সে কিছুই করিল না। নির্বাক হইয়া দাঁড়াইয়া রহিল।

"আপনি দিল্লী ফিরবেন তো?"

"হ্যাঁ।"

"চলুন তা হলে, আপনাকে ট্রেনে তুলে দিয়ে আসি। একটু পরেই আপনার ট্রেন।"

"চলুন।"

স্টেশনে ট্রেনের অপেক্ষায় দুইজনে পাশাপাশি দাঁড়াইয়াছিল।

বরেন বলিল, "যে ভদ্রলোকের সঙ্গে আপনার বিয়ে ঠিক হয়ে গেছে, তিনি কি এখন কোলকাতায় আছেন—"

"হ্যাঁ—"

"তাঁর ঠিকানাটা যদি আমাকে দেন তাঁকে গিয়ে খবর দিয়ে দিতে পারি একটা। আমি তো কোলকাতায় ফিরছি।"

"বেশ, লিখে নিন।"

বরেন কৈলাসপতির ঠিকানাটা লিখিয়া লইল। প্রায় সঙ্গে সঙ্গে দিল্লীগামী ট্রেনখানাও আসিয়া পড়িল। বিশাখা ট্রেনে উঠিয়া বরেনকে নমস্কার করিয়া বলিল, "আপনার পুরো পরিচয় পাইনি। তবু যতটুকু পেয়েছি তাতেই মুগ্ধ হয়েছি। আশা করি আবার দেখা হবে।"

"আশা করি।"

বরেন স্টেশন হইতে বাহির হইয়া একটা পোস্টাফিসে গেল। কৈলাসপতির নামে একটা টেলিগ্রাম করিয়া দিল—রিটার্নিং টু ডেলহি। বিশাখা।

## ।। পাঁচ ।।

মণিকাকে লইয়া শিবাজী কলিকাতা অভিমুখে চলিয়াছিল। তাহাদের দেখিয়া হঠাৎ চিনিবার উপায় ছিল না। শিবাজী মিলিটারী পোশাক পরিয়াছিল, আর মণিকা সাজিয়াছিল মেমসাহেব। মেমসাহেবের পোশাকে মণিকাকে চমৎকার মানাইয়াছিল সোনালী রঙের পরচুলা পরিয়া তাহার চেহারাই বদলাইয়া গিয়াছিল। তাহার চোখে ছিল একটি ফিকে সবুজ রঙের চশমা, শিবাজীর ছিল মিলিটারী গগলস্। শিবাজী দাঁতে একটা পাইপও কামড়াইয়া ধরিয়াছিল।

একটা গ্রাম পার হইয়া একটা প্রকাণ্ড মাঠ দেখা গেল। মাঠের মাঝখানে একটা গাছ ছিল। শিবাজী সেই গাছতলায় গাড়িটা দাঁড় করাইল।

মণিকা ভ্রূকুঞ্চিত করিয়া প্রশ্ন করিল, "এখানে থামছেন কেন?"

"তোমাকে একটা কথা বলতে চাই।"

"কি কথা?"

শিবাজী ক্ষণকাল নীরবে থাকিয়া বলিল, "তুমি জুবেদার ভূমিকায় চমৎকার অভিনয় করেছ। কর্মী হিসাবে তুমি প্রথমশ্রেণীর। তোমার চরিত্র, তোমার বুদ্ধি, তোমার অভিনয়-ক্ষমতা অদ্ভুত। আমাদের সমিতি তোমাকে পেয়ে লাভবান হয়েছে। তবু ঠিক করেছি তোমাকে আমাদের দলে রাখব না।"

"রাখবেন না? কেন?"

"রাখব না, কারণ তুমি স্ত্রীলোক। শুধু তাই নয়, তুমি মোহিনী। তোমাকে কেন্দ্র করে আমাদের দলে অনর্থ সৃষ্টি হতে পারে। যদিও এখনও তেমন কিছু স্পষ্ট হয়ে ওঠেনি, কিন্তু অনুভব করছি বরেন, ভার্গব, গোপীনাথ, কাংড়া, ছক্কন প্রত্যেকেরই মনে তুমি কিছু-না-কিছু প্রভাব বিস্তার করেছ। এরা আমাদের সমিতির মেরুদণ্ড। ভয় হচ্ছে তোমার জন্যে আমাদের সে মেরুদণ্ড না ভেঙে যায়। বরেনের কথায় তোমাদের যখন নিয়েছিলাম তখন ভেবেছিলাম, ধোপে টিকবে না। হয়তো তোমাদের মেরেই ফেলতে হবে। কিন্তু এখন দেখছি তোমরা টিকে গেছ। শুধু তাই নয়, কর্মী হিসাবে লোভনীয় হয়ে উঠেছ, সবাই তোমার সঙ্গে কাজ করতে উৎসুক, ভার্গব তোমাকে পাঞ্জাবে নিয়ে যেতে চাইছিল। তোমার বদলে গোপীনাথকে তার সঙ্গে দেব বলাতে সে মনে মনে একটু অসন্তুষ্ট হয়েছে মনে হল। এই সব দেখে তোমাকে দলে রাখা সঙ্গত মনে হচ্ছে না—"

মণিকা মনে করিয়াছিল শিবাজী মাঝে মাঝে যেমন করে, তেমনি বুঝি বা পরিহাস করিতেছে। তাহার চোখে একটা কৌতুক-দীপ্তি ফুটিফুটি করিতেছিল কিন্তু শিবাজীর মুখের দিকে চাহিয়া সে দীপ্তি নিবিয়া গেল।

"আপনি এ কি বলছেন?"

"আনন্দমঠ পড়েছ?"

"পড়েছি।"

"তা হলে তো যা বলছি তা তোমার বোঝা উচিত। বঙ্কিমবাবু ঋষি ছিলেন, তিনি দেখিয়ে দিয়েছেন স্ত্রীলোকের জন্যই সর্বনাশ হয়ে গেল।"

মণিকা ক্ষণকাল চুপ করিয়া রহিল। ক্রমশঃ তাহার নাসারন্ধ্র বিস্ফারিত হইল, চোখের দৃষ্টি প্রখর হইয়া উঠিল।

"আমাকে যখন দলে নিয়েছিলেন তখনই কি আপনার এ সব কথা ভাবা উচিত ছিল না?"

"ছিল। আমার অপরাধ হয়েছে স্বীকার করছি। তোমাদের নিয়েছিলাম দুটো প্রধান কারণে। তোমাদের মোটরটার লোভে আর টোপিরামের টাকাটার জন্যে। তোমরা যে টিকে থাকতে পারবে এ কল্পনাও করিনি।"

মণিকা চুপ করিয়া রহিল। তারপর স্থিরকণ্ঠে প্রশ্ন করিল, "আমাকে এখন কি করতে বলেন তা হলে?"

"বিয়ে করতে। গোপীনাথকে যদি বিয়ে করতে চাও সে ব্যবস্থা করে দিতে পারি। বিয়ে করে তোমরা যাতে সুখে-স্বচ্ছন্দে থাকতে পার সে ব্যবস্থাও হতে পারে অনায়াসে। পাঞ্জাবে বা উত্তরপ্রদেশে অনেক চেনাশোনা লোক আছে আমাদের, তারা তোমাদের অনেক সাহায্য করবে। তোমরা গার্হস্থ্যজীবনযাপন করেও আমাদের সমিতির অনেক উপকার করতে পার, বরেন যেমন করেছে। রাজি আছ?"

মণিকার চোখের দৃষ্টি আরও প্রখর হইয়া উঠিল। বলিল, "বিয়ে করলে গোপীনাথকেই করতাম, কিন্তু তা আর হয় না। সে আমাকে মা বলেছে, তাকে বলতে আমি বাধ্য করেছি। ছোট্ট একটি সংসার পাতব—এই স্বপ্নই তো ছিল আমার। কিন্তু আপনার সংস্পর্শে এসে সে স্বপ্ন পুড়ে গেছে। নতুন ধরনের আর একটা মন্ত্রে আপনি দীক্ষা দিলেন। এখন আপনি বলছেন যেহেতু আমি স্ত্রীলোক, এই অপরাধে আমাকে দলত্যাগ করতে হবে। আমাদের কি আপনি নির্জীব খেলনা মনে করেন না কি?"

"না, তা করি না। তুমি অত্যন্ত বেশি সজীব। অপরাধও তোমার কিছু নেই। শিখায় পতঙ্গেরা পুড়ে মরে, শিখার কোনও অপরাধ নেই তাতে। কিন্তু পতঙ্গ নিয়ে যার কারবার, শিখাকে এড়িয়ে চলাই বুদ্ধিমানের কাজ তার পক্ষে।"

মণিকা সহসা উঠিয়া পড়িল।

"বেশ, আমি চললুম তা হলে। এই আপনার পরচুলা আর চশমা রইল।"

পরচুলা ও চশমা সে খুলিয়া ফেলিল।

"কোথায় যাচ্ছ?"

"তা জানি না। কিন্তু যাব। আমি মেয়েদের নিয়ে নতুন দল গড়ে আপনাকে দেখিয়ে দেব যে আমরাও আপনাদের চেয়ে কম নই। আমি শুধু আনন্দমঠই পড়িনি, দেবী চৌধুরাণীও পড়েছি। কিন্তু আমি যে দল গড়ব, তাতে ভবানী পাঠক থাকবে না। থাকবে মণিকা। চললুম—"

শিবাজী ঈষৎ হাসিয়া বলিল, "যা বলছ তা সত্যিই যদি পার, তা হলে বুঝব আমাদের সুদিন আসন্ন। তবে এমন থিয়েটারী কায়দায় এখানে তোমাকে নাবতে দেব না। হঠাৎ অমন ক্রোধান্ধ হলে কি চলে? আমার সঙ্গে কোলকাতা চল, সেখানে যা হয় কোরো। আমিই তোমাকে সাহায্য করব এ বিষয়ে।"

"আমি আপনার সাহায্য চাই না।"

"বেশ, নিও না। এখন এস, উঠে পড়। পরচুলা আর চশমটা পর। এ সব ব্যাপারে হঠকারিতা চলে না। এস—"

মণিকা কয়েকমুহূর্ত ঘাড় বাঁকাইয়া দাঁড়াইয়া রহিল। তাহার পর মোটরে উঠিয়া বসিল। মোটর আবার দ্রুতবেগে চলিতে শুরু করিল।

## ।। ছয় ।।

যে দুইটি কারণে বিধুভূষণ ভূপেশ মজুমদারের সঙ্গ ছাড়েন নাই তাহার মধ্যে একটি বিশাখা-সম্পর্কীয়। বিশাখা বিষয়ে ভূপেশ কি খবর সংগ্রহ করিয়াছেন তাহা জানিবার জন্য তিনি কৌতূহলী হইয়া উঠিয়াছিলেন। দিল্লীতে কাবুলী-চপ্পল পরা সেই ষণ্ডাগোছের ছোকরা যে খবর দিয়াছিল তাহা অস্বস্তিকর, বিশাখা, বরেন কাহাকেও সে তাঁহার বাড়িতে পায় নাই, মধু কেবল বাহির হইয়া আসিয়া খবর দিয়াছিল, বাড়িতে কেহ নাই। ইহার অর্থ কি! হইতে পারে, বাহিরের কোনও লোকের কাছে আত্মপ্রকাশ করিতে বরেন রাজি হয় নাই, কিন্তু সে আত্মগোপন করিবে কি করিয়া? তাহার তো নীচের ঘরে সর্বদা বসিয়া থাকিবার কথা। তাহার সহিতই তো ওই ষণ্ডা ছোকরার প্রথমে দেখা হওয়া উচিত ছিল। তবে কি সে উপরে গিয়া বিশাখার সহিত ঘনিষ্ঠতা করিয়াছে? আজকালকার ছোকরা, কিছুই বলা যায় না। ভূপেশ বিশাখার সম্বন্ধে কি খবর সংগ্রহ করিয়াছে? তাহা গোপন করিবার চেষ্টাই বা করিতেছে কেন? যেমন করিয়া হোক কথাটা তাহার নিকট হইতে বাহির করিতে হইবে। কিন্তু কথাটা খোলাখুলিভাবে জিজ্ঞাসা করিবার সুযোগই তিনি অনেকক্ষণ পাইলেন না। ভূপেশ মজুমদার সমস্তদিন একদল পুলিশ আর দারোগা লইয়া কখনও মোটরে, কখনও ট্রলিতে, কখনও বা হাঁটিয়া এমন হৈ-হৈ করিয়া বেড়াইতে লাগিলেন যে তাঁহাকে ধরিবার অবসরই তাঁহার মিলিল না। একটু সুস্থির না হইয়া বসিলে কি এ সব কথা পাড়া যায়? সন্ধ্যার পর খাওয়াদাওয়া সারিয়া শুইবার পূর্বে সুযোগটি মিলিল।

ভূপেশ মজুমদার বলিলেন, "কালকের আগে আমাদের যাওয়া হবে না। এ অঞ্চলে আরও কয়েকটা দাগী গুণ্ডার সন্ধান পাওয়া যাচ্ছে। দু-একজন নাকি সন্ধ্যার সময় স্টেশনের কাছে ঘোরাঘুরিও করেছিল। তাদের পাকড়াতে হবে কাল। আজই হয়তো ধরা পড়বে। লোক পাঠিয়েছি। তোমার অসুবিধে হচ্ছে না কি?"

"না, অসুবিধে আর কি। তোমার কাছে তো রাজ-হালে আছি। কোলকাতার কাজকর্ম মোটামুটি সেরেই এসেছি। কেবল ওই বিশাখার সম্বন্ধে একটা ব্যবস্থা করতে হবে। আচ্ছা, তখন তুমি বললে, বিশাখার সম্বন্ধে কি একটা খবর নাকি পেয়েছ, কি খবর—"

"খবরটা ঠিক বিশাখা সম্বন্ধে নয়, তোমার সম্বন্ধে। ব্যাপারটা আগেই অনুমান করেছিলাম, এখন আর সন্দেহ নেই।"

"সন্দেহ নেই মানে? কি বিষয়ে সন্দেহ নেই—"

"পরেশ আমাকে যে খবরটা দিয়েছিল সেটা মিছে কথা নয়। ওই বিশাখাকেই তুমি বিয়ে করতে চাও, ফোনে যদিও সেটা অস্বীকার করেছিলে।"

বিধুভূষণ বিস্ময়ের ভান করিয়া বলিলেন, "কি করে জানলে সেটা—"

"তুমি বিশাখাকে যে চিঠিটা দিয়েছ তাই থেকে জানলাম।"

বিধুভূষণ এইবার আকাশ হইতে পড়িলেন।

"বিশাখার সঙ্গে তোমার দেখা হয়েছিল নাকি?"

"দেখা হয়েছিল কিনা তা পরে শুনো। তাকে তুমি চিঠি লিখেছিলে কিনা সেইটে বল আগে।"

"লিখেছিলাম।"

"সে চিঠিতে বিয়ের প্রস্তাবও করেছিলে?"

"করেছিলাম। তবে তার মধ্যে একটা ইয়ে ছিল। মানে—"

"বুঝেছি—"

ভূপেশ মজুমদার কৈলাস-প্রসঙ্গ উত্থাপন করিতে যাইতেছিলেন কিন্তু হঠাৎ তিনি থামিয়া গেলেন। তাঁহার মনে হইল কথাটা শুনিলে বিধুভূষণ হয়তো কৈলাসের বিবাহে কোনরূপ বাগড়া লাগাইয়া দিতে পারে। লোকটা টাকার কুমীর এবং এ যুগে টাকার জোরে সবই করা সম্ভব। কৈলাসের কথাটা তিনি চাপিয়া গেলেন।

"বুঝেছি মানে, কি বুঝেছ?"

"কোলকাতায় গিয়ে শুনো সব।"

ভূপেশ বিধুভূষণের আগ্রহ দেখিয়া মনে মনে হাসিলেন এবং তাঁহার প্রশ্নের উত্তরে অনর্গল মিথ্যাকথা বলিতে লাগিলেন।

"বিশাখার কাছে আমার চিঠি তুমি দেখলে কি করে?"

"বিশাখাই দেখিয়েছে।"

"তুমি আমার বাড়িতে গিয়েছিলে নাকি?"

"বরেন যখন একটা খুন করে পালাল তখন যেতে হয়েছিল।"

"কবে—"

"ঠিক এখানে আসবার আগে।"

"তারপর?"

"তোমার চাকর বললে বরেনবাবু সরে পড়েছেন। পুলিশ অফিসার হিসাবে তখন বিশাখার সঙ্গে দেখা করাটা আমার কর্তব্য বলে মনে হল। বিশাখা তখন তোমার চিঠিটা দেখালে আমাকে—"

"চিঠিটা পড়েছিলে তুমি সবটা?"

"চোখ বুলিয়ে দেখেছিলাম একবার।"

"বিশাখা চটেছে মনে হল?"

"না, চটবে কেন। তোমার মতো সুপাত্র এ বাজারে পাবে কোথায়। তুমি যে এ প্রস্তাব করবে তা আমি জানতাম। আমার কাছে ব্যাপারটা লুকোতে গেলে কেন শুধু শুধু? এ সব ব্যাপার কি কখনও লুকোনো যায়?"

"তুমি যখন আমাকে ফোন করেছিলে তখন আমি এ কথা ভাবিই নি। তা ছাড়া চিঠিতে ঠিক বিয়ের প্রস্তাবও তো আমি করিনি। আমি কেবল লিখেছিলাম ওঁর ব্যাপার যে রকম জটিল হচ্ছে তাতে আমি যদি ওঁকে বিয়ে করি তা হলেই সুরাহা হতে পারে। অন্য কোনও উপায় নেই।"

"ও। আচ্ছা, কোলকাতায় ফিরে এ বিষয়ে বিশদ আলোচনা করা যাবে। এখন শুয়ে পড়া যাক। সমস্তদিন যা হয়রানি গেছে, আমার চোখ জড়িয়ে আসছে—"

ভূপেশ বিছানায় শুইয়া পাশবালিশটি জড়াইয়া চক্ষু বুঁজিলেন। বিধুভূষণও শুইয়া পড়িলেন এবং ভূপেশের কথাগুলি প্রণিধান করিতে লাগিলেন। ভূপেশের কথা শুনিয়া তিনি কতকটা আশ্বস্ত হইয়াছিলেন। বিধু যে বিশাখাকে বিবাহ করিতে উৎসুক এ কথা বেশীদিন চাপা থাকিত না। ভূপেশ

না হয় দুই চারিদিন আগেই জানিয়াছে। তাহাতে ক্ষতিই বা কি। কিন্তু বিশাখা যে এ প্রস্তাবে রাগ করে নাই, বিশাখা যে এখনও তাঁহার বাড়িতে আছে, এই অলীক সংবাদটি তাঁহার কর্ণে মধুবর্ষণ করিল। ও. সি. কুণ্ডু নামক যে শনিটা তাঁহার স্কন্ধে ভর করিয়াছিল, ট্রেন অ্যাকসিডেন্টের হিড়িকে সেও নামিয়া গিয়াছে। সুতরাং ওদিকের আকাশের ঘোলাটে ভাবটা প্রায় কাটিয়া আসিতেছে। কলিকাতায় গিয়া বিশেষ কোন অসুবিধায় পড়িতে হইবে বলিয়া মনে হয় না। হয়তো অদূর ভবিষ্যতে বিশাখাকে বিবাহ করিয়া তিনি বেলেঘাটার বাড়ি তিনটি ন্যায়তঃ অধিকার করিতে পারিবেন এবং যে পঁচিশ হাজার টাকা বিষ্ণুচরণ গ্যাপ করিয়াছিল তাহা সুদসুদ্ধ উশুল হইয়া যাইবে। এ বিষয়ে অনেকটা নিশ্চিন্ত হইয়া তিনি আরামবোধ করিলেন। কিন্তু আরামে নিদ্রা তিনি দিতে পারিলেন না। দ্বিতীয়, যে কারণটির জন্য তিনি ভূপেশের সঙ্গ ছাড়েন নাই, সেইটি তাঁহার মনে এইবার প্রভাব বিস্তার করিল। কিছুক্ষণের মধ্যে তিনি বেশ একটু চিন্তিত হইয়া পড়িলেন। কর্তব্যনির্ধারণে এত চিন্তিত তিনি আর কখনও হন নাই। চিন্তাটা প্রথমদিকে আত্মবিশ্লেষণের আকার ধারণ করিয়াছিল, কিন্তু ক্রমশঃ তাহা আত্মতিরস্কারে রূপান্তরিত হইল। নিজেকেই তিনি মনে মনে ভুরু নাচাইয়া প্রশ্ন করিলেন, ওই রজতটার জন্য তুমি অনর্থক মাথা ঘামাইয়া মরিতেছ কেন? লোকটা জীবনে হেন দুষ্কার্য নাই যাহা করে নাই। পাঁকালমাছের মতো এতদিন পাঁকে গা-ঢাকা দিয়া বসিয়াছিল। ভগবানের জালে এইবার ধরা পড়িয়াছে। এই অতিশয় ন্যায়সঙ্গত ব্যাপারে তুমি মাথা গলাইতে যাইতেছ কেন? নানারূপ অদ্ভুত উপমাও তাঁহার মাথায় আসিতে লাগিল। মনে হইল নদী যেমন অনিবার্যপ্রবাহে বহিয়া অবশেষে সমুদ্রে গিয়া মেশে, ওই রজতও তেমনি স্বাভাবিক নিয়মে ফাঁসিকাঠে গিয়া ঝুলিবে। যেমন কর্ম করিয়াছে তেমনি ফল পাইবে। পাওয়াই উচিত। তিনি এ ব্যাপারে হস্তক্ষেপ করিবার কল্পনা কেন করিতেছেন? তাঁহার তো বরং খুশিই হওয়া উচিত। এ কথা কি সত্য নয় যে ওই লোকটাই তাঁহার সকল কষ্টের মূল? সারাজীবন তিনি এই যে লুকোচুরি খেলিতেছেন তাহার জন্য কি ওই দায়ী নয়? রজতবাবুর সঙ্গে সম্পর্ক ছিল বলিয়াই তো স্বর্ণলতাকে অকালে প্রাণ হারাইতে হইল। অন্য উপায়ই বা ছিল কি! বিধুভূষণ চক্ষু বুঁজিয়া এপাশ-ওপাশ করিতে লাগিলেন। এ রকম পাষণ্ডকে পুলিশের হাত হইতে উদ্ধার করিবার বাসনা কেন তাঁহার মনে জাগিতেছে, জাগা উচিত কিনা, জাগিলেই বা তাহা কিরূপে সম্ভব হইবে, এই সব কথাই তাঁহার চিত্তকে আন্দোলিত করিতে লাগিল। ঘুম আসিল না। চক্ষু বুঁজিয়া পড়িয়া রহিলেন, কখনও বা এপাশ-ওপাশ করিতে লাগিলেন।

হঠাৎ একটা অদ্ভুত শব্দ শুনিয়া তিনি চমকাইয়া উঠিলেন। ঘাড় ফিরাইয়া দেখিলেন ভূপেশের নাক ডাকিতেছে। আবার পাশ ফিরিয়া শুইলেন। ভূপেশের কথাই মনে হইতে লাগিল। লোকটা কি ছিল, কি হইয়াছে। একদিন যাহার মেসের চার্জ মিটাইয়া দিবার সামর্থ্য ছিল না, জলখাবার পয়সা জুটিত না, আজ তাহার কি বাড়বাড়ন্ত। তাহার হুকুমে দশ বারোটা দারোগা ছুটাছুটি করিতেছে, ট্রেনকে যখন যেখানে খুশি দাঁড় করাইয়া ফেলিতেছে। খাবার-ওলা, হোটেল-ওলা খাবার লইয়া সাধাসাধি করিতেছে। আর একবার তিনি ভূপেশের দিকে চাহিয়া দেখিলেন। একপেট মাংস-ভাত খাইয়া স্প্রিংয়ের খাটে শুইয়া আরামে নাক ডাকাইতেছে। সবই অদৃষ্ট। অদৃষ্টের কথা মনে হইতেই তাঁহার চিন্তাধারা ভিন্ন খাতে বহিতে শুরু করিল। তাঁহার অন্তরের নিগূঢ়লোকে যে সত্তাটি রজতের স্বপক্ষে যুক্তি সংগ্রহ করিবার জন্য ওৎ পাতিয়া বসিয়াছিল, সে যেন একটু পুলকিত হইয়া উঠিল। বলিয়া উঠিল—"বন্ধু, অদৃষ্টই যদি মানিতে

চাও তবে আর রজতকে দোষী করিতেছ কেন? উহার অদৃষ্টকে দোষী কর। অদৃষ্ট উহাকে কুবুদ্ধি জোগাইয়া মন্দ পথে লইয়া গিয়াছে, চরিত্রহীন পাষণ্ডে পরিণত করিয়াছে। তুমি বিচারক সাজিয়া বসিলে কোন্ অধিকারে? সেদিন তো কথক মহাশয়ের মুখে শুনিলে, ভগবান বলিয়াছেন আপন আপন কর্তব্য করিয়া যাও, কারণ তাহা ছাড়া আর কিছু করিবার ক্ষমতাই তোমার নাই। ফলাফল লইয়া মাথা ঘামানো বৃথা, কারণ তাহার উপর তোমার কোন হাত নাই।" বিধুভূষণ ইহার বিরুদ্ধে কোনও যুক্তিসংগ্রহ করিতে পারিলেন না। মাথায় হাত বুলাইলেন একবার। ঘাড় ফিরাইয়া আর একবার দেখিলেন। ভূপেশ নাক ডাকাইয়া অঘোরে ঘুমাইতেছে। পুনরায় চিন্তা করিতে লাগিলেন। রজতকে ছাড়িয়া দিবার জন্য ভূপেশকে অনুরোধ করিলে সে কী রাজি হইবে? খুব সম্ভবতঃ হইবে না। বরেনকে ছাড়িয়া দিয়া যেরকম বিপদে পড়িয়াছিল বলিতেছে, তাহাতে ওপথে আর ও পা বাড়াইবে না। তা ছাড়া ব্যাপারটা মিনিস্টারের সঙ্গে জড়িত যে! রজতের বিরুদ্ধে অনেকগুলি ওয়ারেন্টও রহিয়াছে। ভূপেশের ইচ্ছা থাকিলেও ছাড়িয়া দিবার সাহস হইবে না। নাঃ, ভূপেশকে বলিয়া লাভ নাই। বিধুভূষণ অনেকক্ষণ চোখ বুঁজিয়া পড়িয়া রহিলেন। পায়ের পাতাটা মাঝে মাঝে নাচাইতে লাগিলেন। কিন্তু বেশীক্ষণ নয়। মিনিটপাঁচেক পরেই তিনি ধড়ফড় করিয়া উঠিয়া বসিলেন। মনে হইল বাহিরে কে যেন আর্তনাদ করিতেছে। পুলিশেরা কয়েদীদের ঠ্যাঙ্গাইতেছে না কি? বিধুভূষণ শুনিয়াছিলেন আপরাধ স্বীকার করাইবার জন্য পুলিশেরা কয়েদীদের নির্যাতন করে। তিনি আর স্থির থাকিতে পারিলেন না, উঠিয়া দাঁড়াইলেন। তাঁহার দেহের শিরায় শিরায় অসংখ্য রক্তকণিকা যেন চিৎকার করিয়া তাঁহাকে বলিতে লাগিল, "তোমার বাবাকে ওরা মেরে ফেলেছে আর তুমি চুপ করে বসে আছ? ওঠ, যেমন করে পার বাঁচাও ওকে"—রজত যে তাঁহার বাবা এ কথা কেহ তাঁহাকে বলে নাই, ইহার কোনও প্রমাণ নাই, অথচ এমন একটা ধারণা কি করিয়া যে তাঁহার মনে বদ্ধমূল হইয়া গেল যে বিশ্লেষণে প্রবৃত্ত না হইয়া তিনি উঠিয়া পড়িলেন এবং সন্তর্পণে দ্বার খুলিয়া প্ল্যাটফর্মে বাহির হইলেন। বাহির হইতেই একটি উর্দিপরা কনস্টেবল উঠিয়া দাঁড়াইয়া মিলিটারি কায়দায় সেলাম করিল। লোকটি পাহারায় নিযুক্ত ছিল। বিধুভূষণ দেখিলেন চারিদিকে কেমন যেন একটা থমথমে ভাব। দূরে একটা ইঞ্জিন নিস্তব্ধ হইয়া দাঁড়াইয়া রহিয়াছে। চারিদিকে ঝিঁঝিঁ ডাকিতেছে। কনস্টেবলটির দিকে চকিতে একবার দৃষ্টিনিক্ষেপ করিয়া হনহন করিয়া খানিকটা আগাইয়া গেলেন। কয়েদীরা যে স্থানটায় বসিয়াছিল, দেখিলেন সে স্থানটা শূন্য। কাছাকাছি কাহাকেও দেখিতে পাইলেন না। একটু দূরে কয়েকটা কুলি শুইয়া ঘুমাইতেছে। ফিরিয়া আসিলেন। কনস্টেবলটার সহিতই আবার দেখা হইল। ভাঙা হিন্দীতে তাহাকে প্রশ্ন করিলেন, 'কয়েদী সব কাঁহা গিয়া—'

কনস্টেবল উত্তর দিল বাংলায়।

"ওদের 'লক-আপ'-এ রাখা হয়েছে।"

"আপনি বাঙালী বুঝি?"

"আজ্ঞে হ্যাঁ।"

"এখানে গারদ আছে না কি?"

"স্টেশনে নেই, থানায় আছে। থানা বেশি দূর নয়—"

"থানায় আছে কে?"

